# রমেশ-রচনাবলী

## প্রথম খণ্ড

রমেশচন্দ্র দত্ত প্রণীত

সম্পাদক

ডঃ আশুতোষ দাস এম, এ ( ডবল ), ডি, ফিল, ডি, লিট,

অধ্যাপক, কলিকাতা বিশ্ববিদ্যালয়

সহ-সম্পাদক

বিশ্বনাথ ভাদুড়ী

ইউনাইটেড্ পাবলিশার্স

এ-১৩৫ কলেজ ষ্ট্রীট মার্কেট, কলিকাতা-১২

প্রকাশক :
বীরেন্দ্রচন্দ্র দেব বি, এস্ সি.
ইউনাইটেড্ পাবলিশার্স
এ-১৩৫ কলেজ স্ট্রীট মার্কেট
কলিকাতা-১২

প্রথম সংস্করণ—সেপ্টেম্বর ১৯৭৩

প্রচ্ছদ—চারু খান

মুদ্রক :
শ্রীতাপস কুমার সরকার বি, এস্-সি.
দেশবাণী মুদ্রণিকা প্রাঃ লিঃ
১৪/সি. ডি. এল. রায় স্ট্রীট
কলিকাতা-৬

# প্রকাশকের নিবেদন

উনিশ শতকে বাঙলা দেশে যে সকল মনীষী জন্মগ্রহণ করেন রমেশচন্দ্র দত্ত তাঁদের মধ্যে অন্যতম। বঙ্কিমযুগে তিনি অন্যতম শ্রেষ্ঠ ঔপন্যাসিক হিসেবে পরিচিত। আজকের পাঠকের কাছেও তাঁর উপন্যাসের যথেষ্ট মূল্য রয়েছে। এ ছাড়া, তাঁর ঋগ্বেদের বঙ্গানুবাদ এবং অন্যান্য রচনা বাঙলা সাহিত্যে এক অতুলনীয় কীর্তি। অথচ তাঁর সমগ্র বাঙলা রচনা আজ পর্য্যন্ত একত্র গ্রথিত হয়ে প্রকাশিত হয়নি।

রমেশচন্দ্রের বাঙলা রচনাগুলো একত্র হয়ে প্রকাশিত হওয়া একান্ত প্রয়োজন। এই প্রয়োজনের তাগিদেই তাঁর ১২৫তম জন্মবর্ষপূর্তি উপলক্ষে তাঁর বাঙলা রচনা তিনখণ্ডে প্রকাশ করতে প্রয়াসী হয়েছি। এই রচনাবলী প্রকাশ করতে গিয়ে কয়েকজন অগ্রণী সারস্বত ও অসংখ্য অকৃত্রিম সুহৃদের সক্রিয় সহযোগিতা লাভ করেছি। এঁদের মধ্যে সর্বাগ্রে নাম করতে হয় ডাঃ সুকুমার সেন মহাশয়ের। এই সংস্করণ প্রকাশের পথে তাঁর উৎসাহ এবং উপদেশ পাথেয় হয়ে রয়েছে। এছাড়া যাঁদের কাছ থেকে অকুণ্ঠ সাহায্য পেয়েছি তাঁদের মধ্যে শ্রীনির্মল কান্তি ঘোষ এবং জাতীয় গ্রন্থাগারের শ্রীশঙ্কর ভাদুড়ীর নাম উল্লেখ্য। ডঃ আশুতোষ দাস মহাশয় এই রচনাবলীর সম্পাদনা করে আমাদের কৃতজ্ঞতা পাশে আবদ্ধ করেছেন।

বিনীত—

প্রকাশক

# রমেশচন্দ্র দত্ত

## জীবন-পরিচয়

ঊনিশ শতকে বাঙলা দেশে উৎক্ষিপ্ত এক উত্তাল ভাবতরঙ্গ সব কিছুকে যেন ভাসিয়ে নিয়ে গেল। এ দেশে ইংরেজ আসার পর থেকে মধ্যবিত্ত শ্রেণী ধীরে ধীরে গড়ে উঠতে থাকে। ক্রমশঃ পাশ্চাত্ত্য শিক্ষার সংস্পর্শে এসে তারা জ্ঞানে বিজ্ঞানে, শিল্পে, সাহিত্যে নিজেদের আত্মবিকাশ সুস্পষ্টরূপে সম্পূর্ণ করতে থাকে। ইংরেজ সবকাব যখন এ দেশে শিক্ষার প্রতি দৃষ্টি দেন এদেশে তখন প্রচলিত দেশীয় শিক্ষা থাকবে অথবা পাশ্চাত্ত্য শিক্ষা গ্রহণ করা হবে এ নিয়ে তুমুল বাদপ্রতিবাদ চলতে থাকে। কিন্তু নদীতে যখন ঢল নামে তখন সব কিছুই সে ভাসিয়ে নিয়ে যায়, কারো সাধ্য হয় না সে জলস্রোতকে রোধ করে। রামমোহন পাশ্চাত্য শিক্ষাব পোষকতায় অগ্রণী। বস্তুতঃ ঊনিশ শতকে বাঙলা দেশে যে রেনেসাঁ দেখা দেয় তার পথিকৃৎ রামমোহন রায়। শুধু যে ধর্ম আর সমাজ-সংস্কারক হিসেবে তাঁর আবির্ভাব তা নয়, বাঙলা দেশে এক নতুন প্রাণের মলয়-হিল্লোল বইয়ে দিতে তিনি সমর্থ হন। এর পরেই ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর তাঁর বিরাট কর্মপৌরুষ নিয়ে এগিয়ে আসেন জীর্ণ সমাজে পরশুরামের মত কঠোর কুঠারাঘাত করতে। শিক্ষার ক্ষেত্রে তাঁর দান আজও শ্রদ্ধার সঙ্গে স্মর্তব্য। পুরুষোত্তম বিদ্যাসাগরের মত ক্ষণজন্মা পুরুষ সর্বদেশে সর্বকালে বিরল। সঙ্গে সঙ্গে বঙ্কিমচন্দ্র বাঙলা সাহিত্যে উন্মোচন করলেন এক নব বাতায়ন। সে বাতায়ন পথে সাহিত্যের যে মলয় পবন বইতে শুরু করে আজও তা অব্যাহত রয়েছে।

ঊনিশ শতকে বাংলাদেশে নবজাগরণে কলকাতার বিভিন্ন পরিবার অগ্রবর্তীর ভূমিকা গ্রহণ করেন। উত্তর কলকাতার রামবাগানের দত্তপরিবার এ ব্যাপারে কোনও অংশে পেছিয়ে পড়ে নি। শিক্ষা-সংস্কৃতিতে রসময় দত্ত, সাংবাদিকতার ক্ষেত্রে কৈলাশচন্দ্র দত্ত, কাব্যসাহিত্যে গোবিন্দচন্দ্র দত্ত, তরু দত্ত, অরু দত্ত, শশীচন্দ্র দত্ত, দেশশাসনে ও বিদগ্ধতায় ঈশানচন্দ্র দত্তর নাম উল্লেখ্য। জোড়াসাঁকোর ঠাকুর পরিবার যেমন এ যুগে একটা বিশিষ্ট স্থান অধিকার করে বাঙলা দেশের মরা গাঙে জোয়ার আনে; দত্ত পরিবার অতটা না পারলেও এক নববর্তিকা হাতে নিয়ে অন্ধকারাচ্ছন্ন দেশকে আলো দেখিয়ে এগিয়ে চলে প্রথম সারিতে দাঁড়িয়ে।

রমেশচন্দ্র এই দত্ত পরিবারে জন্মগ্রহণ করেন ১৮৪৮ খৃষ্টাব্দে, আগষ্ট মাসের ১৩ তারিখে।

এই বংশের প্রতিষ্ঠাতা স্বনামখ্যাত নীলমণি বা নীলু দত্ত। অষ্টাদশ শতকেই

তিনি ইংরেজীনবীশ বলে বিশেষ পরিচিত হন। তাঁর উচ্চ আকাঙ্ক্ষা অচিরে তাঁকে উন্নতির শিখরে নিয়ে যেতে থাকে। তাঁর বংশধর রমেশচন্দ্র।




রমেশচন্দ্রর পিতা ঈশানচন্দ্র ডেপুটি ম্যাজিস্ট্রেট। ফলে, বাঙলা দেশের বিভিন্ন জেলায় তিনি চাকরী উপলক্ষে ঘুরে বেড়িয়েছেন। তখন যানবাহনের নানারূপ অসুবিধার জন্য এক স্থান থেকে অপর স্থানে যেতে বেশ সময় লাগত। বালক রমেশচন্দ্র পিতার সঙ্গে এক জেলা থেকে অন্য জেলায় যাবার সময় বিস্ময় বিস্ফাবিত নয়নে বাঙলা দেশের সঙ্গে পরিচিত হতে থাকেন। রমেশচন্দ্র নিজের কথায় বলেছেন ঃ

'আমি তাঁর ( পিতা ) সঙ্গে বাঙলাব নানা স্থানে ভ্রমণ করেছিলাম। সেই সব শৈশবের কথা স্মরণ হলে আমার এখনও খুব আনন্দ হয়। এখন কলকাতা থেকে লাহোর বা বোম্বাই যেতে যত সময় লাগে তখন যশোর যেতে হলে তার বেশি সময় লাগত। কারণ, পাল্কী বা নৌকো ছাড়া যাতায়াতের অন্য কোনও উপায় ছিল না। ফলে, তখনকার লোকে এখনকার চেয়ে দেখার সুযোগ কম পেত, কিন্তু যা দেখত তাতেই তাদের শহর, পল্লী, পথঘাট, হাটবাজার, নদীনালা, ইমারত, দেবমন্দির নানারমক দৃশ্য দেখার অধিকতর সুযোগ ঘটত।'

এইভাবে কখনও কুমারখালিতে, কখনও বহরমপুরে আবার কখনও পাবনায় বালক রমেশচন্দ্র ঘুরে বেড়িয়েছেন। স্থানীয় বিদ্যালয়ে অধ্যয়নের সময় সেখানকার ছাত্রদের সঙ্গে মেশার সুযোগ পেয়েছেন। বাল্যকাল থেকেই বাঙলার প্রকৃতি এবং মানুষের সংস্পর্শে এসেছেন। পরবর্তী কালে যখন তিনি বাঙলাদেশের বিভিন্ন জেলায় রাজ-কর্মচারীরূপে গিয়েছেন বাল্যের অগণিত স্মৃতি এসে ভিড় করেছে। তিনি দেশকে নিয়ে ভেবেছেন, দুঃখ-দারিদ্র্য-দুর্ভিক্ষ দেখে ব্যথিত হয়েছেন, তার প্রতিকার করার উপায় উদ্ভাবন করেছেন। রমেশচন্দ্র শুধু প্রতিভাবান সাহিত্যিক নন, তিনি একজন শ্রেষ্ঠ অর্থনীতিবিদও।

বাঙলার বিভিন্ন জেলায় ঘুরে বেড়ানোর ফলে পুত্রের পড়াশোনায় বিশেষ অসুবিধে অনুভব করেন ঈশানচন্দ্র। তাই তিনি রমেশচন্দ্রকে স্থায়ীভাবে কলকাতার কলুটোলা ব্রাঞ্চ স্কুলে ( বর্তমান হেয়ার স্কুল ) ভর্তি করে দেন। ছাত্রাবস্থায় রমেশচন্দ্র অসাধারণ মেধার পরিচয় দেন। কিন্তু অল্প কিছুদিনের মধ্যেই তিনি নিদারুণ শোকগ্রস্ত হন। ১৮৫৯ খৃষ্টাব্দে মাতার এবং ১৮৬১ খৃষ্টাব্দে পিতার মৃত্যু হয়। খুল্লতাত শশীচন্দ্র তখন তাঁর অভিভাবক।

শোকে অধীর না হয়ে রমেশচন্দ্র যথারীতি পড়াশোনা করতে থাকেন এবং ১৮৬৪

• খৃষ্টাব্দে এণ্ট্রাস পরীক্ষায় প্রথম স্থান অধিকার করে পাশ করে প্রেসিডেন্সি কলেজে ভর্তি হন। এর পূর্বেই সিমুলিয়ার অধিবাসী নবগোপাল বসুর মধ্যমা কন্যা মাতঙ্গিনী ওরফে মোহিনীর সঙ্গে তাঁর বিবাহ হয়! ১৮৬৬ খৃষ্টাব্দে এফ, এ, পাশ করে তিনি বি, এ, ক্লাসে ভর্তি হন। বি, এ, ক্লাসে এক বছর পড়ার পর অর্থাৎ চতুর্থ বার্ষিক শ্রেণীতে উন্নত হয়ে তিনি জীবনের এক নতুন দিকের ডাক শুনতে পেলেন। সে যুগে ভারতীয়দের মধ্যে একমাত্র আই, সি, এস সত্যেন্দ্রনাথ ঠাকুর। রমেশচন্দ্রের মনে উচ্চ আশা বাসা বাঁধতে থাকে। বিখ্যাত ব্যারিষ্টার মনোমোহন ঘোষ তিন বার চেষ্টা করেও এই পরীক্ষায় উত্তীর্ণ হতে পারেন নি। তবু সে-বাধাকে কিছুমাত্র গ্রাহ্য না করে অতন্দ্রিত মনোবল নিয়ে ভবিষ্যতের জন্য প্রস্তুত হতে থাকেন। তাঁর সহপাঠী বিহারীলাল গুপ্তর সঙ্গে তখন থেকেই নানা বিষয়ে অধ্যয়ন শুরু করেন। পরবর্তীকালে তা বিশেষরূপে সহায়ক হয়।

অবশেষে ১৮৬৮ খৃষ্টাব্দে ৩রা মার্চ রমেশচন্দ্র বন্ধুদ্বয় বিহারীলাল গুপ্ত ও সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের সঙ্গে বিলেত যাত্রা করেন। সুরেন্দ্রনাথ বি, এ, পাশ ছিলেন, অপর দুইজন বি, এ, ক্লাসের ছাত্র মাত্র। রমেশচন্দ্র ও বিহারীলাল বাড়িতে না জানিয়ে বিলেত যাত্রা করেন। মনোমোহন বসুর অকৃতকার্যতা ভারতবাসীর মনে বিশেষ আঘাত হেনেছিল। সে জন্য অনেকেরই আশঙ্কা ছিল বন্ধুত্রয় যে উদ্দেশ্যে যাত্রা করেছেন হয়তো তা ফলবতী নাও হতে পারে।

কিন্তু যাঁর বুকে আশার অনির্বাণ অগ্নি একবার প্রজ্বলিত হয়েছে তিনি কি সহজে নিরুৎসাহ হন? সর্বকালের মনীষীদের জীবনেতিহাসে দেখা যায় তাঁরা সঙ্কল্প থেকে সহসা বিচ্যুত হন না রমেশচন্দ্র সম্বন্ধেও একথা সমপ্রযোজ্য। আই, সি, এস, পরীক্ষা অত্যন্ত কঠিন। তথাপি তিনি ভগ্নোৎসাহ না হয়ে গভীরভাবে অধ্যয়নে মনোনিবেশ করেন। অগ্রজ যোগেশচন্দ্রের নিকট লিখিত পত্রগুলো থেকে তাঁর বিদ্যানুশীলন এবং সিভিল সার্ভিস পরীক্ষা সম্বন্ধে সম্যকরূপে অবহিত হওয়া যায়। তিনি নিজেই স্বীকার করেছেন লণ্ডন ইউনিভার্সিটিতে ছাত্রাবস্থায় যেরূপ কঠিন পরিশ্রম করেছেন পূর্বে আর এরূপ করেননি। অধ্যয়নকালে অধ্যাপক হেনরি মার্লে এবং ডঃ থিওডোর গোল্ডস্টুকারের সান্নিধ্যে এসে তাঁদের অকৃত্রিম স্নেহলাভ করেন। রমেশচন্দ্র নিজেই স্বীকার করেছেন যে অধ্যাপক মার্লে'র বাসভবন যেন নিজের বাড়ি বলে মনে হত।

এক বছর কঠোর পরিশ্রম করে তিনি নিজেকে সিভিল সার্ভিস পরীক্ষার জন্য প্রস্তুত করেন। ১৮৬৯ খৃষ্টাব্দে প্রাথমিক পরীক্ষা হয়। সেবার পরীক্ষার্থীর সংখ্যা ৩২৫ জন। সে পরীক্ষায় তিনি দ্বিতীয় স্থান অধিকার করেন। শেষ পরীক্ষা হয় ১৮৭১ খৃষ্টাব্দে। ছাত্রদের মধ্যে ৩০০ জনের বেশি ইংরেজ, এরা অক্সফোর্ড, লণ্ডন ও কেম্ব্রিজের ছাত্র। আবার কেউ কেউ রেন সাহেবের নিকট বিশেষ শিক্ষা নিয়েছেন শুধুমাত্র এই পরীক্ষার জন্য। স্বভাবতই ভারতীয় ছাত্ররা ফলাফলের জন্য শঙ্কিত। রমেশচন্দ্রের নিজের মতে এই পরীক্ষা অত্যন্ত শক্ত। আর পরীক্ষাও চলে প্রায় একমাস ধরে। কিন্তু ধূম যতই কুণ্ডলীকৃত জাল বিস্তার করে দৃষ্টি অচ্ছন্ন করুক, অগ্নিকে কিছুতেই ঢেকে রাখতে পারে

না। পরীক্ষার ফল বের হলে দেখা গেল রমেশচন্দ্র তৃতীয় স্থান অধিকার করেছেন, প্রথম—হেনরি জনষ্টোন, দ্বিতীয়—ভিনসেণ্ট আর্থার স্মিথ। তাঁর সঙ্গে বন্ধুদ্বয়ও উত্তীর্ণ হয়েছেন। এরপর রমেশচন্দ্র ব্যারিষ্টারি পরীক্ষাও পাশ করেন।

বন্ধুত্রয় যে দৃঢ় সঙ্কল্প নিয়ে বিলেত যাত্রা করেন, তাতে সিদ্ধ হওয়ায় ১৮৭১ খৃষ্টাব্দে দেশে ফিরে আসেন। তাঁদের কৃতিত্বে কলকাতার মানুষ যেন এক নতুন দিগদর্শন পেল। নবাগত সিভিলিয়ানদের স্বাগত জানানোর জন্য এক সম্বর্ধনা সভার আয়োজন করা হয়। আর এই সভায় উপস্থিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, কেশবচন্দ্র সেন, কিশোরীচাঁদ মিত্র প্রমুখ তদানীন্তন সমাজের সেরা নেতৃবর্গ। উত্তরপাড়ার হিতকারী সভাও তাঁদের অভিনন্দন জ্ঞাপন করেন। রমেশচন্দ্র এই সভায় জানান যে বিলেতে গিয়ে তিনি দেশের স্বাধীনতা এবং নরনারীর সাম্য সম্বন্ধে বিশেষরূপে উপলব্ধি করেন।

রমেশচন্দ্র ১৮৭১ খৃষ্টাব্দে ২৮শে সেপ্টেম্বর ২৪-পরগণা জেলার এ্যাসিসটেণ্ট ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর রূপে সরকারী কাজে যোগ দেন। দীর্ঘ পঁচিশ বছর বাঙলা দেশের বিভিন্ন জেলা, ত্রিপুরা ও উড়িষ্যায় তিনি নিযুক্ত হন। এই সুদীর্ঘকাল সরকারী কর্মব্যাপদেশে জন-জীবনের সঙ্গে তিনি বিশেষ পরিচিত হন। একজন পাকা সিভিলিয়ান হয়েও তিনি মানুষের প্রতি বিশ্বাস হারাননি। কৃষিপ্রধান দেশে কৃষককুলের অবস্থা দেখে তিনি ব্যথিত হন। স্বদেশচিন্তায় ব্যাকুল হয়ে ওঠে তাঁর চিত্ত। পাবনায় কৃষকবিদ্রোহ তাঁর হৃদয়ের মর্মমূলে আঘাত করে। লেখনীকে বেছে নিলেন নিজের অস্ত্র হিসেবে। রেভারেণ্ড লালবিহারী দে সম্পাদিত 'বেঙ্গল ম্যাগাজিনে' প্রজা স্বত্ব সম্বন্ধে তিনি লিখতে আরম্ভ করেন ARCYDE ছদ্মনামে। এর পর থেকে তাঁর লেখনী আর থামেনি। একের পর এক ইংরেজী প্রবন্ধ তিনি রচনা করে গেছেন। অবশ্য এর আগে য়ুরোপ ভ্রমণ সম্বন্ধে ইংরেজীতে তিনি একটি গ্রন্থ রচনা করেন। কিন্তু ১৮৭৪ খৃষ্টাব্দে প্রকাশিত হয়, The Peasantry of Bengal. এই গ্রন্থ প্রকাশের সঙ্গে সঙ্গে তাঁর মনীষার এক বিশিষ্ট দিক উদ্ভাসিত হয়ে ওঠে। অভিজাত জমীদারগণ তাঁকে বিদ্রোহী বলে বিদ্রূপ করেন। কিন্তু রমেশচন্দ্র তাতে বিচলিত হননি। এই গ্রন্থের ওপর ভিত্তিকরে প্রবল জনমত গড়ে ওঠে। সরকার বাধ্য হয়ে শেষ পর্য্যন্ত ১৮৮৫ খৃষ্টাব্দে 'বেঙ্গল টেনান্সি এ্যাক্ট' পাশ করেন। উষালগ্নে নববালার্ক যেমন তার অরুণিমা নিয়ে উদিত হয়ে মধ্যাহ্নের প্রখর দীপ্তির সূচনা করে, রমেশচন্দ্রও তেমনি মননশীলতার এক প্রদীপ্ত ভাস্কর রূপে উপস্থিত হন। তখন পর্যন্তও তিনি ইংরেজী ভাষায় রচনা করে চলেছেন। তাঁর রচনার প্রতি অচিরে বঙ্কিমচন্দ্রের প্রসন্ন দৃষ্টি আকৃষ্ট হয়। বঙ্কিম এগিয়ে এলেন তাঁকে উৎসাহিত করতে। রমেশচন্দ্র বাঙলা ভাষায় তাঁর সাহিত্য সৃষ্টি সম্বন্ধে বলেছেন:

ভবানীপুরে একটী ছাপাখানা হইতে ঐ কাগজখানি (বঙ্গদর্শন) প্রথমে বাহির হয়। তথায় বঙ্কিমবাবু সর্ব্বদা যাইতেন। সেই ছাপাখানার নিকট আমার বাসা ছিল, বলা বাহুল্য বঙ্কিমবাবু আসিলেই আমি সাক্ষাৎ করিতে যাইতাম। একদিন বাঙ্গালা সাহিত্য সম্বন্ধে আমাদের কথা হইল, আমি বঙ্কিমবাবুর উপন্যাসগুলির প্রশংসা করিলাম, তাহা বলা বাহুল্য। বঙ্কিমবাবু জিজ্ঞাসা করিলেন,—যদি বাঙ্গলা পুস্তকে তোমার এত ভক্তি ও ভালবাসা, তবে তুমি বাঙ্গালা লিখ না কেন? আমি বিস্মিত হইলাম! বলিলাম—আমি

• যে বাঙ্গালা লিখা কিছুই জানি না। ইংরাজী বিদ্যালয়ে পণ্ডিতকে ফাঁকি দেওয়াই রীতি, ভাল করিয়া বাঙ্গলা শিখি নাই, কখনও বাঙ্গালা রচনা পদ্ধতি জানি না। গম্ভীর স্বরে বঙ্কিমবাবু উত্তর করিলেন,—রচনাপদ্ধতি আবার কি—তোমরা শিক্ষিত যুবক, তোমরা যাহা লিখিবে তাহাই রচনা পদ্ধতি হইবে। তোমরাই ভাষাকে গঠিত করিবে। এই মহৎ কথা আমার মনে বরাবর জাগরিত রহিল, তাহার তিন বৎসর পর আমার বাঙ্গালা ভাষায় প্রথম উদ্যম 'বঙ্গবিজেতা' প্রকাশ করিলাম।

সরকারী উচ্চ পদস্থ ও দায়িত্বশীল কর্ম্মচারী হয়েও তিনি যে বিভিন্ন ধরণের রচনায় ব্রতী হন তা ভাবলেও বিস্মিত হতে হয়। সুদীর্ঘ পঁচিশ বছর ধরে সরকারী কাজ সুষ্ঠু রূপে সম্পাদন করে কি করে যে এই সব দুরূহ সাহিত্যকর্ম সৃষ্টি করা সম্ভব, তা সাধারণের বোধগম্য হয় না। কি অসাধারণ পরিশ্রম করে যে তিনি নিজের মনীষাকে দেশবাসীর সম্মুখে নিবেদন করেছেন সে কথা ভাবলে শ্রদ্ধায় মাথা আপনি নত হয়ে আসে। তাঁর সরকারী কর্মজীবনের বিবরণ নিম্নে দেওয়া হল ঃ—

| | | |
|---|---|---|
| ২৪-পরগণা, আলিপুর | এ্যাসিসটেণ্ট ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর | ২৮. ৯. ১৮৭১ |
| জঙ্গিপুর, মুর্শিদাবাদ | " | ৭. ১১. ৭২ |
| বনগ্রাম, নদীয়া | " | ১৭. ২. ৭৩ |
| মেহেরপুর, নদীয়া | " | ৮. ৫. ৭৪ |
| বনগ্রাম, নদীয়া | " | ১০. ১১. ৭৪ |
| নদীয়া | " | ৩১. ৮. ৭৬ |
| দক্ষিণ শাহাবাজপুর, বরিশাল | " | ২৯, ১১. ৭৬ |
| ত্রিপুরা | " | ১৩. ৮. ৭৮ |
| বর্দ্ধমান | " | ১২. ১২. ৭৮ |
| বাঁকুড়া | " | ১. ৩. ৮০ |
| ঐ | ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর (অস্থায়ী) | ১৬. ৯. ৮১ |
| ঐ | এ্যাঃ ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর | ১৫. ১২. ৮১ |
| ঐ | জয়েণ্ট ম্যাজিষ্ট্রেট ও ডেপুটি কালেক্টর | ১. ৬. ৮২ |
| বালেশ্বর | ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর (অস্থায়ী) | ২৭. ৭. ৮২ |
| ঐ | জয়েণ্ট ম্যাঃ ও ডেঃ কালেক্টর | ২৪. ১০ ৮২ |
| বাখরগঞ্জ | " | ৬. ২. ৮৩ |
| " | ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর (অস্থায়ী) | ২৯. ৩. ৮৩ |
| " | জঃ ম্যাঃ ও ডেঃ কালেক্টর | ২৮. ১২. ৮৩ |
| " | ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর | ২৬. ২. ৮৪ |
| " | জয়েণ্ট ম্যাঃ ও ডেঃ কালেক্টর | ১৩. ১০. ৮৪ |
| | [ ১৫. ৩. ৮৫ থেকে দু'বছরের ছুটি ] | |
| পাবনা | জয়েণ্ট ম্যাঃ ও ডেঃ কালেক্টর | ১৫. ৩. ৮৭ |
| " | ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর (অস্থায়ী) | ১৮. ৩. ৮৭ |
| ময়মনসিংহ | " | ৪, ১০. ৮৭ |

| | | |
|---|---|---|
| বর্দ্ধমান | ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর (অস্থায়ী) | ১৬, ৪. ৯০ |
| দিনাজপুর | ,, | ২. ১২. ৯০ |
| মেদিনীপুর | ,, | ২৫. ৪. ৯১ |
| | [ ১. ৯. ৯২ থেকে ১৭ ১১. ৯৩ ছুটি ] | |
| বর্দ্ধমান | ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর | ২৬. ১১. ৯৩ |
| ,, | কমিশনার, বর্দ্ধমান বিভাগ (অস্থায়ী) | ১৬. ৪, ৯৫ |
| হুগলী | ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর | ১৭, ৪. ৯৫ |
| উড়িষ্যা | কমিশনার ও করদমহলের সুপারিণ্টেণ্ডেণ্টে (অস্থায়ী) | ৫. ১০. ৯৫ |

[ ১৭. ১. ৯৭ থেকে ২৬. ১. ৯৭ ছুটি ও অবসর গ্রহণ ]

ওপরের তালিকা থেকে সহজেই অনুমিত হয় যে কি দায়িত্বের সঙ্গে তিনি নিজ কর্তব্য সম্পাদন করেছেন। ফলে, চাকুরী ক্ষেত্রে পদোন্নতিতে তাঁর কোন বেগ পেতে হয়নি। রমেশচন্দ্রের পূর্বে কোন ভারতীয় বিভাগীয় কমিশনার হননি। লর্ড রিপন তাঁর কাজে এত সন্তুষ্ট হন যে দেশে যাওয়ার আগে তাঁর সঙ্গে দেখা করেন। উচ্চতর রাজ-কর্মচারী হিসেবে কখনই তিনি গর্বিত ছিলেন না, সাধারণের সঙ্গে মেলামেশা করার সুযোগ থেকে নিজেকে কোনও সময় বঞ্চিত করেন নি। দক্ষিণ শাহবাজপুরে থাকার সময় প্রচণ্ড ঝড় ও প্লাবন দেখা দিলে তিনি বিপুল কার্মোদ্যমে দুর্গত জনসাধারণের সেবার জন্য এগিয়ে যান। অধস্তন কর্মচারীরাও তাঁর ব্যবহারে মুগ্ধ হত।

সরকারী কার্য্যকালে তিনি যে শুধু তাঁর মনীষা এবং পাণ্ডিত্য সাহিত্যক্ষেত্রে সীমাবদ্ধ রেখেছিলেন তাই নয়, রাজনীতি, শিল্পনীতি ও অর্থনীতির ক্ষেত্রেও প্রসারিত করেন। ঋগ্বেদের বঙ্গানুবাদের মত দুরূহ কাজ যেমন একদিকে করেছেন অপর দিকে ভারতীয় জাতীয় কংগ্রেসের দিকেও তিনি সাগ্রহ পদক্ষেপ করেছেন। তাঁর মনের মণিকুট্টিমে প্রজ্বলিত স্বদেশপ্রেম দীপ্যমান হয়ে রয়েছে। ১৮৯২-৯৩ খৃষ্টাব্দে তিনি লণ্ডন থাকা কালেই জাতীয় কংগ্রেসের বিভিন্ন প্রস্তাব প্রকাশ্যে সমর্থন করেন। সে যুগে কোনও সিভিলিয়ানের পক্ষে এরূপ কাজ করা অত্যন্ত দুঃসাহসের পরিচয়। হয়তো ইংরেজ সরকার এর ফলে তাঁর ওপর রুষ্ট হবেন, কিন্তু তিনি তাঁর অন্তর অবগাহী স্বদেশিকতার প্রাণঋদ্ধির সঙ্গে কোনও আপোষ করেন নি। যা সত্যতায়, শুভশিবত্বে প্রশস্য বলে মনে হয়েছে, তাই তিনি বলেছেন। এমনকি বর্দ্ধমান বিভাগে কমিশনার থাকাকালীন তিনি ইংরেজের সমালোচনা করেন। তিনি ভারতের নানাবিধ সমস্যার কথা বিশেষ করে শাসন-ব্যবস্থা সম্বন্ধে ও ভূমি-ব্যবস্থা সম্বন্ধে বিশেষরূপে চিন্তা করতেন। অবসর গ্রহণের পর তিনি এবিষয়ে বেশ সক্রিয় হয়ে ওঠেন। স্বদেশচিন্তায় তিনি বিভোর হয়ে ১৮৯৯ খৃষ্টাব্দে লক্ষ্ণৌ কংগ্রেসের সভাপতির পদ অলঙ্কৃত করেন। তাঁকে সভাপতির পদে বরণ করার কথা প্রকাশিত হওয়ায় 'ইণ্ডিয়ান নেশন' পত্রিকায় লেখা হয়, এর চেয়ে যোগ্যতম ব্যক্তি আর নেই। সভাপতির ভাষণে তিনি কর্তৃপক্ষকে কংগ্রেসের গুরুত্ব মেনে নেওয়ার সদুপদেশ দেন।

উনিশ শতকের শেষ দিকে দেশ জুড়ে দুর্ভিক্ষ দেখা দেয়। দেশের এই অবস্থা দেখে

তিনি অত্যন্ত ব্যথিত চিত্তে এর প্রতিকার চিন্তা করতে থাকেন। রমেশচন্দ্র এই সময় লর্ড কার্জনের কাছে একাধিক প্রকাশ্য পত্র লিখে দেখান কি করে দুর্ভিক্ষ রোধ করা সম্ভব। এ সম্বন্ধে তিনি ১৩০৭ সালে বাঙলায় প্রবন্ধ রচনা করেন।

রমেশচন্দ্র ১৮৯৭ খৃষ্টাব্দে সরকারী কর্ম থেকে অবসর গ্রহণ করেন। ইতিমধ্যে তাঁর ছয়টি উপন্যাস, প্রাচীন ভারতের ইতিহাস, বেদের অনুবাদ প্রকাশিত হয়েছে। তাঁর সুবিরল পাণ্ডিত্যে মুগ্ধ হয়ে লণ্ডন বিশ্ববিদ্যালয় তাঁকে অধ্যাপক পদে নিয়োজিত করেন। অধ্যাপনাকালে তিনি প্রাচীন ভারতের ইতিহাস, সংস্কৃতি, কাব্য, সাহিত্য, সম্বন্ধে বিস্তৃত গবেষণার সুযোগ লাভ করেন, এবং ইংরেজসমাজে ভারতের প্রাচীন সম্পদ তুলে ধরে দেশের মুখ উজ্জ্বল করেন। পরবর্তীকালে তিনি বিভিন্ন ইংরেজী গ্রন্থের মাধ্যমে ভারতকে জগতের সম্মুখে তুলে ধরেছেন।

ভারতের ফিরে আসার সঙ্গে সঙ্গে সরকার তাঁকে পুলিশ কমিশনে সাক্ষ্য দিতে আহ্বান জানান। এই সাক্ষ্যে তিনি পুলিশের দোষ ত্রুটি দেখান।

শাসক হিসেবে রমেশচন্দ্র সুখ্যাতির অধিকারী। বরোদাব গাইকোয়াড়ের আহ্বানে তিনি ১৯০৪ খৃষ্টাব্দ থেকে ১৯০৭ খৃষ্টাব্দ পর্য্যন্ত বরোদার রাজস্বসচিবপদে নিযুক্ত থাকেন। এব পূর্বে তাঁর ভারতীয় অর্থনীতি বিষয়ক গ্রন্থ প্রকাশিত হয়েছে। আজ পর্য্যন্ত ভারতীয় অর্থনীতি সম্বন্ধে কোনও প্রামাণ্য গ্রন্থের উল্লেখ করতে হলে রমেশচন্দ্রের Economic History of India-র নাম করতেই হয়। শ্রীঅরবিন্দ লিখেছেন, রমেশচন্দ্রের শ্রেষ্ঠ রচনা লর্ড কার্জনের নিকট লিখিত পত্রসমূহ এবং 'ভারতের অর্থনৈতিক ইতিহাস।' এই গ্রন্থটিও তাঁর স্বদেশচিন্তা থেকে উৎসারিত সুভাবনাব বৈভব। বরোদায় কর্মভার গ্রহণ করে জনসাধারণের উন্নতির জন্য তিনি যে কি চেষ্টা করেছিলেন তা জানা যায় তাঁর রচিত Baroda Administration Report থেকে। তাঁর পরিকল্পনা অনুসারে ববোদার জনজীবন এক নতুন খাতে বইতে থাকে।

বঙ্গভঙ্গ আন্দোলনকে কেন্দ্র করে জাতীয় জীবনে এক নতুন বাঁক ফিরে। এই সময় থেকে দেশের শিল্পে অনগ্রসরতা সম্বন্ধে অনেকেই চিন্তা করতে থাকেন। এমনকি জাতীয় কংগ্রেস অধিবেশনে শিল্পপ্রদর্শনীর ব্যবস্থা হয়। ১৯০৫ খৃষ্টাব্দে কাশীতে অনুষ্ঠিত ভারতীয় শিল্পসম্মেলনের সভাপতি হন রমেশচন্দ্র। স্বদেশী আন্দোলনের মাধ্যমেই যে শিল্পের উন্নতি করা সম্ভব, এ বিষয়ে তিনি কৃতনিশ্চয় ছিলেন। এবং দেশের অর্থনীতিকে দৃঢ় করার জন্য শিল্পের উন্নতি করা অবশ্য কর্তব্য মনে করেছেন।

১৯০৬ খৃষ্টাব্দে অল্প দিনের জন্য তিনি আবার বিলেত যাত্রা করেন। সাত মাস পরে দেশে ফেরার পর ১৯০৭ খৃষ্টাব্দে সরকার তাঁকে রয়াল ডিসেণ্ট্রালাইজেশন কমিশনের অন্যতম সদস্য নিযুক্ত করেন। সরকারী শাসনব্যবস্থার সংস্কার ও উন্নতি সম্বন্ধে সরকারকে পরামর্শদান এই কমিশনের কাজ। এই সময় ভারত সচিব মার্লেকে তিনি অনেকগুলো চিঠি লেখেন। দেশে তখন রাজনৈতিক আবহাওয়া অত্যন্ত উত্তপ্ত। একদিকে চরমপন্থী অপরদিকে নরমপন্থী রাজনৈতিক গগনে বিরাজ করছে। পরোক্ষে তিনি চরমপন্থীদের সমর্থন করেন। ইংরেজ সরকার এদেশ শাসনের জন্য হিন্দু ও মুসলমানদের মধ্যে বিভেদ প্রতিষ্ঠিত রাখার সর্বপ্রকার চেষ্টা করেন। জাতীয় ঐক্যের

বাধা স্বরূপ হয়ে দাঁড়ায় পৃথক নির্বাচনী ব্যবস্থা। সাম্প্রদায়িকতাবিরোধী রমেশচন্দ্র এই ব্যবস্থার প্রতিবাদ করেন। এই দৃষ্টিভঙ্গী থেকে বোঝা যায় রমেশচন্দ্রের বলিষ্ঠ জাতীয়তাবাদের দীক্ষা ছিল। কমিশনের সদস্য হিসেবে তিনি নানা ধরণের সংস্কারের সুপারিশ করেন। পরে অনেক কিছুই সরকার গ্রহণ করতে বাধ্য হন।

এর পূর্বেই 'এনসাইক্লোপিডিয়া ব্রিটেনিকায়' তাঁর লিখিত কয়েকটি রচনা সন্নিবেশিত হয়েছে। রমেশচন্দ্র ইংরেজি, বাংলা, সংস্কৃতর সংগে সংগে ফরাসী এবং জর্মন ভাষাও আয়ত্ত করেন।

রমেশচন্দ্র ১৯০৯ খৃষ্টাব্দে আবার বরোদার দেওয়ানপদ গ্রহণ করেন। কিন্তু এই বছর ৩০শে নভেম্বর তাঁর মৃত্যু হয়।

রমেশচন্দ্রের জীবনের সঙ্গে ঘনিষ্ঠরূপে সংশ্লিষ্ট রয়েছে বঙ্গীয় সাহিত্য পরিষদ। বাঙলা সাহিত্যে তিনি ইতিমধ্যে স্থায়ী আসন পেয়েছেন। ১৮৯৪ খৃষ্টাব্দে তিনি বঙ্গীয় সাহিত্য পরিষদের সভাপতির পদ গ্রহণ করেন। সভাপতি হয়ে পরিষদের কার্যাবলী নতুনরূপে তিনি পরিচালিত করতে থাকেন। ১৮৯৮ খৃষ্টাব্দে তিনি পরিষদের বিশিষ্ট সদস্যপদ লাভ করেন। পরে, ১৯০২-০৩ খৃষ্টাব্দে তিনি দ্বিতীয়বার সভাপতির পদ অলঙ্কৃত করেন। পরিষদের সঙ্গে তিনি নিজেকে অচ্ছেদ্য অকৃত্রিম সম্বন্ধে জড়িত রেখে এর প্রভূত উন্নতি করেন। ১৯০৯ খৃষ্টাব্দে পরিষদের পক্ষ থেকে তাঁকে বিশেষ সম্বর্ধনা করা হয়। শুধু তাই নয়, পরিষদ 'রমেশ ভবন' নামক একটি গৃহ নির্মান করে তাঁর স্মৃতির প্রতি শ্রদ্ধা নিবেদন করেন।

রমেশচন্দ্র দত্ত উনিশ শতকের বাঙালীর মননশীলতার এক প্রমূর্ত বিগ্রহ। তাঁর বিপুল কর্মময় জীবনের সম্যক পরিচয় এই ক্ষুদ্র পরিসরে প্রকাশ করার চেষ্টা এক দুঃসাহসিক প্রয়াস। রমেশচন্দ্রানুরাগী পাঠকদের অনুসন্ধিৎসা জাগানোর জন্য এই সামান্য পরিশীলন—রমেশচন্দ্রোদয় বর্ণন। রমেশচন্দ্র এক অলোক-সামান্য প্রতিভার স্নিগ্ধ সুধাকরকিরণে ভারতগগন আলোকিত করেছেন। তাঁর তিরোধান যুগচিত্তে জল্পনাকনার সুবর্ণ সৌধে এক কিংবদন্তীর রাজ্যে তাঁর মৃত্যুঞ্জয় আসন রচনা করেছে।*

বিশ্বনাথ ভাদুড়ী

*রমেশচন্দ্রের প্রামাণ্য জীবনী গ্রন্থ—**Life and work of R. C. Dutt by J. N. Gupta.**

# ঔপন্যাসিক রমেশচন্দ্র

উনিশ শতকে বাংলা উপন্যাসের উন্মেষ-যুগে বাংলা সাহিত্যাকাশ সপ্ত চন্দ্রোদয়ে উদ্ভাসিত হয়েছিল। সৃষ্টির অভিনবত্বে ও কল্পনার বলিষ্ঠতায় নব জাগরণের রসরূপ বাঙালীর মনীষার মণিস্পর্শের পরিচয়ে বাংলা সাহিত্য নবরসনিস্যন্দী হয়েছে। চন্দ্রোত্তম বঙ্কিমচন্দ্রের সংগে কিরণ সম্পাতে যে ষড়চন্দ্র বাংলা উপন্যাসক্ষেত্র উজ্জ্বল করেছিলেন রমেশচন্দ্র দত্ত তাঁদের অন্যতম। বঙ্গদর্শনের লেখকগোষ্ঠীর অন্তর্ভুক্ত না হয়েও রমেশচন্দ্র মনীষার মণিশ্রেষ্ঠ বঙ্কিমচন্দ্রের সগোত্রীয়। রমেশচন্দ্রের বাংলা সাহিত্যানুশীলের সংবাদ চিত্তাকর্ষক ও মনোহর। তিনি মাইকেল মধুসূদন দত্তের মত দেবীর স্বপ্নানুমতি পেয়ে বাংলা সাহিত্য সৃজনে ব্রতী হননি! বঙ্কিমচন্দ্রেব প্রত্যক্ষ সান্নিধ্য, আন্তরিক আহ্বান, জাগ্রত আদেশ ও গুরু অনুপ্রেরণার মংগল-অভিষেকে নিষ্ণাত হয়ে রমেশচন্দ্র বাংলা সাহিত্য অনুশীলনের দীক্ষা লাভ করেছিলেন। "বাঙ্গালা সাহিত্যের ইতিহাস" সংজ্ঞক ইংরেজী গ্রন্থে বঙ্কিমচন্দ্রের উপদেশ ও অনুপ্রেরণার স্বীকৃতিসুন্দর উদ্ধৃতি রয়েছে। "You will never live by your writings in English," said he on this or an another occasion, look at others. Your unclo Govindachandra and Sashichandra and Madhusudan Dutta were the bost educated men of the Hindu College in their day. Gobindachandra and Sashichandra's English poems will never live, Madhusudan's Bengali poetry will live as long as the Bengali language will live". These words created a deep impression in me and two years after this conversation, my first Bengali work, Banga Bijeta, was out in 1874"

রমেশচন্দ্র স্বভাবতঃ প্রারম্ভিক ভীতি ও সপ্রতিভ সঙ্কোচ থেকে উত্তীর্ণ হয়ে প্রতিভার প্রদীপ্ত প্রকাশে বিপুল বিস্ময়াবহ সৃষ্টি করেছিলেন। রমেশচন্দ্রের প্রতিভা ছিল নারায়ণী প্রতিভা। বাংলা সাহিত্যের উদ্বোধন এরই শক্তিতে ও লীলালহরীতে এত মনোরম হয়েছে। রমেশচন্দ্রের সৃষ্ট ছয়খানি উপন্যাস তাঁর প্রতুল সাহিত্যসৃষ্টির তুলনায় নগণ্য হলেও ওগুলো তাঁর প্রতিভার মণিমঞ্জুষা। পূর্বগামী বঙ্কিমচন্দ্র ও পরসাধক শরৎচন্দ্রের তুলনায় তাঁর সৃষ্টি জীবনের বিচিত্র রূপ, রহস্য, সংকট উদ্ঘাটন এবং জীবন-মহীতলের সুদূরে অবতরণের অক্ষমতায় ক্ষীণপ্রভ হলেও জীবনের সহজ সরল সত্যনিষ্ঠা ও অনুভবে যুগজয়ী হয়ে রয়েছে। ঋষি বঙ্কিমচন্দ্র 'বন্দে মাতরম্' মন্ত্রের গীতমন্দ্রণে স্বাদেশিকতার উদ্বোধন করেছিলেন। মাতৃমন্ত্রবিদের প্রাণের একান্ত আকূতি সম-মানসিকতার জাগরণে আসমুদ্র হিমাচল প্লাবিত হয়েছিল। রমেশচন্দ্রের হৃদয়ের সিন্ধুসৈকতে এই তরঙ্গ উচ্ছ্বসিত হয়ে রয়েছিল। তাই তাঁর সাহিত্যসাধনার বেদীমূলে দেশভক্তির মংগলঘট তিনি আরোপণ করেছিলেন। সেই ঘটের পুণ্যজল এককালে স্বাদেশিকতার প্রাণস্পন্দন সঞ্জীবনে নিখিল বাঙালী মানসে মন্ত্রৌষধি সমতুল গণ্য হয়েছিল। যে

শক্তিসৌকর্যে তিনি স্বাদেশিকতার পাঞ্চজন্য বাজিয়েছিলেন তা দেশসেবার মন্ত্রচৈতন্যে পরিঋদ্ধ। সাহিত্যসাধনার মাধ্যমে স্বদেশসেবার অসাধারণ আত্মপ্রতীতি নিয়ে রমেশচন্দ্র তাঁর সমর্থ লেখনী চালনা করেছিলেন। তাই সাধকের ইচ্ছাশক্তি বিনশ্বর কর্মের অজস্রতার মধ্যে স্বদেশসেবার যে অপূর্ব দিগন্তবিস্তার সম্ভাবিত করেছিল তা তাঁর বঙ্গসাহিত্যানুশীলনকে আশ্রয় করে মৃত্যুঞ্জয়তা লাভ করেছে।

বঙ্কিমচন্দ্রের অনুসরণে রমেশচন্দ্র উপন্যাস রচনায় ব্রতী হন। তাঁর রচিত উপন্যাসের সংখ্যা ছয়। বঙ্গবিজেতা, মাধবীকঙ্কণ, মহারাষ্ট্র জীবন-প্রভাত ও রাজপুত-জীবনসন্ধ্যা ইতিহাসাশ্রিত উপন্যাস এবং সমাজ ও সংসার সামাজিক উপন্যাস। তবে শেষোক্ত উপন্যাস দু'টি সাত বছরের ব্যবধানে রচিত। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের সমাজসংস্কার-বিধান ও ঋষি বঙ্কিমচন্দ্রের বিষবৃক্ষ উপস্থাপনের পর ক্রিয়াপ্রতিক্রিয়া-চঞ্চল যুগচিত্তের সংহত প্রতিফলন এই দু'খানি উপন্যাসে দিগন্তদর্শনের দৃঢ় প্রত্যয়ে সম্ভব হয়েছে। রমেশচন্দ্র বঙ্কিমচন্দ্রানুসারী হয়েও পুচ্ছগ্রাহী ছিলেন না। তাঁর ঋদ্ধকান্ত ব্যক্তিত্বে ও মৌলিকতায় তিনি বঙ্কিমশিষ্য হলেও উপন্যাস রচনার ক্ষেত্রে গুরুর বরেণ্য স্থান অধিকার করেছেন। তাঁর রচিত উপন্যাসনিবহ ও পরবর্তী উপন্যাস ধারায় তাঁর প্রভাবের প্রসৃত পরিচয় থেকে তা প্রতিপন্ন হবে। ইতিহাসের পণ্ডিতের বৈদগ্ধ্যবিনন্দিত তথ্যজিজ্ঞাসা তাঁর সজাগ মনে সঞ্চরণ করলেও ইতিহাস রসপ্রমাতার নির্মোহ মনঃপ্রবণতা তাঁর রচিত ঐতিহাসিক উপন্যাসের পরিণত রূপমূর্তি ভাবগৌরবে দীপ্যমান হয়েছে। বঙ্কিমচন্দ্রের প্রত্যাশা ও ব্যাকুলিত মনের ঐকান্তিকতায় বন্ধনোন্মুখ বলিষ্ঠ বাহুর আমন্ত্রণ প্রতিভার মানস পরিরম্ভনের এক অলৌকিক শক্তিতে ফলপ্রসূ হয়েছে। রমেশচন্দ্রের মৃত্যুর পর রবীন্দ্রনাথের অনুভব-সমৃদ্ধ, প্রশস্তি-পরায়ণ উক্তি—"তাঁহার চরিত্রে প্রাণের বেগের সংগে অপ্রমত্ততার যে সম্মিলন ছিল তা এখনকার কালে দুর্লভ। তাঁহার সেই প্রাণশক্তি তাঁহাকে দেশহিতকর বিচিত্র কর্মে প্রবৃত্ত করিয়াছে, অথচ সে শক্তি কোথাও আপনার মর্যাদা লঙ্ঘন করে নাই। কি সাহিত্যে, কি রাজকার্যে, কি দেশহিতে সর্বত্রই তাঁহার উদ্যম পূর্ণবেগে ধাবিত হইয়াছে। কিন্তু সর্বত্রই আপনাকে সংযত রাখিয়াছেন—বস্তুতঃ ইহাই বলশালিতার লক্ষণ। এই কারণে সর্বদাই তাঁহার মুখে প্রসন্নতা দেখিয়াছি। এই প্রসন্নতা তাঁহার জীবনের গভীরতা হইতে বিকীর্ণ। * * * * আমাদের দেশে তাঁহার আসনটি গ্রহণ করিবার দ্বিতীয় কেহ নাই।"—রমেশচন্দ্রের প্রতিভার স্বরূপ অনুধাবনে স্মর্তব্য। জানুয়ারী—১৯১০ সনে মডার্ণ রিভিউ পত্রিকায় সম্পাদকীয় নিবন্ধের শেষাংশে ভগ্নী নিবেদিতার রমেশচন্দ্র সম্বন্ধে অভিব্যক্তি—**But it matters to his country men, matters to all eternity, that they should not fail in his meed of reverent salutation, that the voice of criticism should be hushed, and cleverness stand silent, while they carry to the funeral-fire, one who stands amongst the fathers of the future, one who dreamt high dreams and worked at things untiringly, yet left behind him, before his country's altar no offering so noble, no proof of her greatness so incontrovertible, as that one thing of which he never thought at all**

his own character and his own love!"—প্রশান্ত প্রজ্ঞার স্বপ্রকাশে প্রণিধানযোগ্য!

সমালোচকচূড়ামণি ডঃ শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় রমেশচন্দ্রের উপন্যাসগুলোকে বাংলা সাহিত্যে অবিমিশ্র ঐতিহাসিক উপন্যাসের নিদর্শন বলে অভিহিত করেছেন। বঙ্কিমচন্দ্রের সংগে তুলনায় রমেশচন্দ্রের কল্পনাকুশলতার স্বতঃদৈন্যের উল্লেখ করে তাঁর যথাসাধ্য সত্যনিষ্ঠ জীবনালেখ্য চিত্রণের প্রশংসা করেছেন। এবং প্রতিকূল পরিবেশের মধ্যে ঐতিহাসিক উপন্যাস রচনায় তাঁর প্রশস্য প্রয়াস তিনি লক্ষ্য করেছেন। তবে "বঙ্কিমের আবেগ ও উন্মাদনা তাঁহার নাই; বঙ্কিমের ন্যায় জীবনের রহস্যময় দুর্জ্ঞেয়তা, জীবনসমস্যার জটিলতা, জীবনের চরম মুহূর্তগুলির ভাবৈশ্বর্য তিনি গভীরভাবে উপলব্ধি করিতে পারেন নাই। পক্ষান্তরে বঙ্কিম অপেক্ষা তাঁহার সত্যনিষ্ঠা অধিক ছিল; তাঁহার উপন্যাসে বঙ্কিমচন্দ্রের বিচিত্র রোমান্স ও ঐন্দ্রজালিক মোহ নাই। কিন্তু তাঁহার সরল সত্যনিষ্ঠাই কোন কোন সময়ে তাঁহার শ্রেষ্ঠত্বের কারণ হইয়াছে; মাধবীকঙ্কণে তিনি ব্যর্থ প্রেমের যে অগ্নিজ্বালাময় চিত্র দিয়াছেন, বঙ্কিমের উপন্যাসের রত্নভাণ্ডারের মধ্যেও তাহার অনুরূপ দৃশ্য আমরা কোথাও খুঁজিয়া পাই না।" ডঃ শ্রীকুমার বন্দ্যোপাধ্যায়ের এই উক্তির মধ্যে আমরা শিষ্য রমেশচন্দ্রের গুরু বঙ্কিমচন্দ্রকে স্থানে স্থানে ছাড়িয়ে যাওয়ার পক্ষপাতহীন, সত্যসন্ধ মনের ঐশ্বর্যদীপ্ত বিশ্লেষণ দেখতে পাই। বস্তুতঃ রমেশচন্দ্রের উপন্যাস রচনার মৌল প্রেরণায় এক মননমধুর ভৌমসংযোগ ও স্বদেশসঞ্চরণের ঐকান্তিকতার উদ্বোধন হয়েছিল। সব কিছুর মধ্যে স্বদেশচিন্তা, স্বদেশচর্চ্চা-ধ্যায়ত মনের প্রকাশ পরিস্যূত ছিল। তা ছাড়া কর্মপৌরুষের অনুধ্যান-ভূয়িষ্ঠ যে অপূর্ব জাতীয় চৈতন্য তাঁর মনকে আন্দোলিত করেছিল তারই রূপং 'রূপং প্রতিরূপং যদমৃতং' বিভাস তাঁর সব উপন্যাস তথা সমগ্র সাহিত্যকর্মের প্রাণপ্রতিষ্ঠায় দুর্বার ও অভ্রংলিহ রূপ নিয়েছিল। বাংলা সাহিত্যের ঐতিহাসিক আচার্য সুকুমার সেন রমেশচন্দ্রের উপন্যাসে বাংলা রোমান্সের অভিনব, বিচিত্র ও পল্লবিত পরিবেষণ সন্দর্শন্ করেছেন। বঙ্কিমচন্দ্রের সংগে তুলনায় রমেশচন্দ্রের উপন্যাসের ইতিহাসানুগত্য, সংস্কারোন্মুখ, শুশ্রূষাশীল মনের বৈভব আচার্য সেন তাঁর বাংলা সাহিত্যের ইতিহাসে উল্লেখ করেছেন। রমেশচন্দ্রের প্রারব্ধ প্রয়াসের সীমতা ও যুগসচেতনতার প্রতি লক্ষ্য করে মনস্বী সমালোচক ডঃ শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় বলেছেন—"ঐতিহাসিক উপন্যাস বাস্তব জীবনের শূন্যতা পূরণ করিয়া আমাদিগকে এক বিচিত্র রসের আস্বাদ দেয়; এবং রমেশচন্দ্র এই রস আমাদিগকে প্রচুর পরিমাণেই দিয়াছেন। তিনি বঙ্গসাহিত্যের একটি বিশেষ অভাব মোচন করিয়াছেন, এক শূন্য পৃষ্ঠা পূরণ করিয়াছেন। আমাদের ক্ষীণ ও বৈচিত্র্যহীন জীবনে সে-জাতীয় অভিজ্ঞতার একান্ত অভাব, তাহা তাহার উপন্যাসে আমরা যথেষ্ট পরিমাণে পাই। ইতিহাস-প্রসিদ্ধ, জাতীয় ভাগ্য-বিধাতা বীরপুরুষদিগের জীবন্ত চিত্র, গুরুতর রাজনৈতিক সংঘর্ষের বিবরণ, যুদ্ধবিগ্রহের রোমাঞ্চকর, উদ্দীপনাপূর্ণ বর্ণনা—এই সমস্তই রমেশচন্দ্রের আখ্যান-বস্তু।" বঙ্কিমচন্দ্র বাংলা উপন্যাস সাহিত্যের দিগদর্শন। সমাসন্ন ও ভাবীযুগের শুকতারা। তাঁকে লক্ষ্য করে, আদর্শ মেনে রমেশচন্দ্রের বাংলা উপন্যাস-ক্ষেত্রে পদসঞ্চার। যুগপরিবেশের প্রকাশ ও মানসচৈতন্যে

রমেশচন্দ্রের উপন্যাস তাঁর ত্রুটি ও দেশপ্রীতিপ্লাবনের প্রবল স্ফীতি সত্বেও এক প্রশস্ত সাহিত্যকীর্ত্তি। অগ্রজ যোগেশচন্দ্র দত্তকে লিখিত রমেশচন্দ্রের এক চিঠি থেকে ( ১৩ই আগষ্ট, ১৮৭৭ ) তাঁর রচিত উপন্যাসের স্থায়িত্বলাভ সম্পর্কে তাঁর দৃঢ় আত্মপ্রতীতির কথা জানা যায়। "I have composed two Bengali novels which will probably live after my death...............My mother tongue must be my line and before I die I hope to leave what will enrich the language and will continue to please my country men after I am dead."

এখন আমরা রমেশচন্দ্ররচিত উপন্যাসনিবহের মূল্য নিরূপণে প্রবৃত্ত হব।

এই সংস্করণ রমেশচন্দ্রের জীবিত অবস্থায় প্রকাশিত হিতবাদী সংস্করণকে অনুসরণ করা হয়েছে।

বঙ্গবিজেতা রমেশচন্দ্রের মৌলিক সৃষ্টি। প্রথম রচনা। গ্রন্থাকারে প্রকাশকাল ১৮৭৪। বঙ্গদর্শনে প্রকাশিত হয় ১৮৭৫-৭৭ খ্রীষ্টাব্দে। সে যুগে জাতির চিত্তের ভাবস্রোত বঙ্কিমচন্দ্রের আনন্দমঠে ধরে রাখার প্রশস্ত প্রয়াসের পূর্বে বঙ্গবিজেতায় ভিন্নতর খাতে সংরক্ষণের ঐকান্তিকতায় অভিনব ও চিত্তাকর্ষক। কিন্তু সমালোচকরা প্রায় সকলেই বঙ্গবিজেতা স্রষ্টার উদ্দেশ্য কঠোর মন্তব্য বর্ষণ করেছেন। অবশ্য ঐতিহাসিক উপন্যাসের হেমদীপ্তি নিদ্ধারণের কষ্টিপাথরে বঙ্কিমচন্দ্রের সংগে তুলনায় রমেশচন্দ্রের স্বতঃ অপহ্নব ঘোষিত হয়েছে। ইতিহাসের পণ্ডিতের অতিতথ্যপ্রিয়তা ও কল্পনার বিস্তর স্ফীতির যুগপৎ সমাবেশ-দোষে সমালোচকদের প্রখর দৃষ্টিতে রমেশচন্দ্রের 'বঙ্গবিজেতা' পরাভবের গ্লানি বহন করছে। কিন্তু এ বিচার যতই পদ্ধতিবদ্ধ সাহিত্যিক পদচারণার দৃপ্ত পরিচয়-পরিশীলিত হোক না কেন বাঙালী জাতির একটা বিশিষ্ট জাগ্রতচৈতন্য, ধ্যানধন্য কল্প-লোকের বিপর্যয়োদিষ্ট মন্তব্যগুলি আমার সাহিত্যক্ষেত্রে আবাস নির্মাণের প্রাথমিক পর্যায়েও ভাল লাগেনি। পণ্ডিতের অনেক কথা হৃদয়ের দিকে না তাকিয়ে বলার নির্মমতার জন্য অগ্রহণীয় বলে কৈশোরে স্বাদেশিকতা-নিষ্ণাত মনের মর্মলোকে ধ্যানধৃত নিজের প্রাণপুরুষের নির্দেশ মান্য করেছি। আজ পাণ্ডিত্যপালিত অবস্থায় অতীতের স্বাদেশিকতার ধ্যানভঙ্গ ও বর্ত্তমানের ধ্যানলগ্ন থাকার উভয় সংকটে পরিত্রাণ খুঁজতে গিয়ে কেবল মনে হচ্ছে রমেশচন্দ্রের বঙ্গবিজেতাকে ওভাবে দেখলে পাণ্ডিত্যের মেঘমায়ায় সে চির আচ্ছন্ন থাকবে। আজ থেকে প্রায় পঁয়তাল্লিশ বছর আগে আমাদের কৈশোরে তের বছর বয়সে চট্টগ্রামের বরেণ্য বিপ্লবীদের অপ্রমেয় প্রসাদে আমার মত শত শত কৈশোরের হাতে শোভিত বঙ্গবিজেতা ভক্তিবেপথুকম্প জাগিয়ে ষোড়শদল হৃদয়পদ্মে অনাহত চক্রে স্থান পেয়েছিল। বঙ্গবিজেতাকে বঙ্কিমচন্দ্রের সূক্ষ্ম মনোবিশ্লেষণে, দুর্জ্ঞেয় রহস্যোন্মলনে কিংবা শরৎচন্দ্রের অচলার দোলাচল চিত্তের সংবেদনসংবাদে পাওয়া যাবে না। বঙ্গবিজেতাকে পাওয়া যাবে কমলাকান্তের দুর্গোৎসবে, আনন্দমঠে বন্দেমাতরম্ এর মন্ত্রচৈতন্যে, বুড়ীবালামের তীরে বাঘাযতীনে, ধলঘাট-রণাঙ্গনে ও জালালাবাদের শৈল সমরক্ষেত্রে সূর্যসেনে ও কোহিমা-রণক্ষেত্রে নেতাজী সুভাষচন্দ্রে।

বঙ্গবিজেতার কাহিনী-কাল ১৫৮০। ঘটনার স্থান বঙ্গদেশ। সম্রাট আকবরের রাজ্যজয়াভিলাষের পটভূমিকায় বঙ্গবিজেতা উদ্ভাবিত। রমেশচন্দ্র স্বভাবসত্যনিষ্ঠার

সঙ্গে ঐতিহাসিক অংশ বর্ণনা করেছেন। রাজা টোডরমল্ল তখন বাংলার শাসনকর্তা। বাংলা দেশে পাঠান রাজত্বের অবসান ঘটানোর জন্য মোগলসম্রাটের ইচ্ছানুযায়ী রাজা টোডরমল্ল একাধিকবার বাংলা দেশ আক্রমণ করেছিলেন। সম্পূর্ণ অধিকার প্রতিষ্ঠার উদ্দেশ্যে শেষবারে রাজা টোডরমল্ল মুঙ্গেরে উপনীত হন। বিদ্রোহী দুই মোগল সেনানী তর্খান খাঁ ও মাসুম ফেরানজুডি। জমীদার সতীশচন্দ্র হিন্দুসৈন্য নিয়ে টোডরমল্লের পার্শে দাঁড়ালে এই বিদ্রোহদমন সহজসাধ্য হল। বাংলা দেশে পরিশেষে শান্তি প্রতিষ্ঠিত হয়। সংক্ষেপে এই কাহিনী। কাল্পনিক সুরেন্দ্রনাথ-সরলার কাহিনী সন্নিবেশ কাহিনীতে আবর্ত সৃজন ও বৈচিত্র্য সৃষ্টির অভিলাষোদ্দিষ্ট। যুদ্ধবর্ণনায় রমেশচন্দ্রের অপূর্ব দক্ষতা তাঁর অন্তরের রণোন্মাদনাসম্ভূত। প্রকৃতির শান্ত, সান্দ্র রূপ চিত্রণের মধ্যে তার সংবেদনশীল চিত্তের প্রশান্ত অনুভব ভবিষ্যৎ উপন্যাস-রচয়িতাদের আদর্শ। রমেশচন্দ্রের বঙ্গবিজেতা উপন্যাস সম্পর্কে ডঃ বিজিতকুমার দত্তের সমালোচনা পল্লবিত। প্রচলিত সমালোচনার সমপন্থী হলেও তাঁর মনস্বিতায় আমার ছাত্রজীবনের প্রথম প্রভাতে ধ্যায়ত বঙ্গবিজেতার কয়েকটি ভাবরূপ ধরা পড়েছে। এই সমমানসিকতা রমেশচন্দ্রের বঙ্গবিজেতা সমালোচনার পরম্পরাগত প্রবাহে বাঁক ফেরার আকস্মিকতায় সুন্দর এবং এক কালের কৈশোর মনে হয়ত চট্টগ্রামের বিপ্লবীদের স্বাদেশিকতার দুর্জয় প্রভাবের দূরবর্তী ফল। রমেশচন্দ্রের প্রথম রচনার অপরিপক্কতা ও অপরিণত শিল্পরূপের প্রকাশ বঙ্গবিজেতার মধ্যে ঔপন্যাসিকের অপূর্ব শক্তিমত্তার প্রকটন লক্ষ্য করে ডঃ বিজিতকুমার দত্ত বলেছেন—"সতীশচন্দ্রের অন্তর্দ্বন্দ্ব বিশ্লেষণে, মহাশ্বেতার ঈর্ষাদগ্ধ অন্তর উদ্ঘাটনে, শকুনির কপটরূপচিত্রণে রমেশচন্দ্রের কৃতিত্ব নগণ্য নয়। বঙ্গবিজেতা উপন্যাসে রমেশচন্দ্র বাঙালী বীরচরিত্রের চিত্র দিয়াছেন।" উনবিংশ শতাব্দীর দেশপ্রেমের পটভূমিকায় বঙ্গবিজেতার সুরেন্দ্রনাথ স্বদেশসচেতন বাঙালী মানসের আকাঙ্ক্ষার আদর্শ ও প্রতিকল্পিত বীরপুরুষ। উপন্যাসের ক্ষেত্রে বঙ্গ-বিজেতা রমেশচন্দ্রের সাফল্যের বিজয়বৈজয়ন্ত।

মাধবীকঙ্কণ রমেশচন্দ্রের দ্বিতীয় উপন্যাস। বঙ্গবিজেতার সাফল্য মাধবীকঙ্কণ প্রকাশের এক উৎসাহ-সঞ্জীবন। ১৮৭৭ সনে রমেশচন্দ্রের মাধবীকঙ্কণ প্রকাশিত হয়। সমালোচকের বিচারে রমেশচন্দ্রের 'বঙ্গবিজেতা ও মাধবীকঙ্কণ' একই পর্যায়ভুক্ত। কল্পনার আধিক্য ও সত্যনিষ্ঠার প্রাধান্য এ দু'য়ের মানদণ্ডে রমেশচন্দ্রের ঐতিহাসিক উপন্যাস চারখানির দুই শ্রেণী নিরূপণ করা হয়েছে। কিন্তু বঙ্গবিজেতার সংগে তুলনায় মাধবীকঙ্কণের ইতিহাসচিত্র সমালোচকদের বহু প্রশংসাভিষিক্ত। উপন্যাস-সমালোচক-শিরোমণি ডঃ শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় মাধবীকঙ্কণে রমেশচন্দ্রের কলাকৌশল ও চরিত্র-সৃষ্টির উন্নত মান লক্ষ্য করে বিস্ময়াবিষ্ট হয়েছেন এবং মন্তব্য করেছেন—"মাধবীকঙ্কণ একেবারে প্রথম শ্রেণীর ঔপন্যাসিকের রচনা।" রমেশচন্দ্রকে তিনি স্কটের পার্শ্বে স্থান পাওয়ার যোগ্য বলেছেন। মাধবীকঙ্কণে ঐতিহাসিক চিত্র জীবন্ত ও বিশেষ উপভোগ্য। অতীত ইতিহাসের আবহ আমন্ত্রণে রমেশচন্দ্র সিদ্ধহস্ত ছিলেন। মাধবীকঙ্কণের ঐতিহাসিক পটভূমিকা শাজাহানের রাজত্বকাল। জীবনসায়াহ্নে তাঁর পুত্রদের মধ্যে কলহ ও বিরোধের পটভূমিতে উপন্যাসটি রচিত। দিল্লীর সিংহাসন অধিকারের উদ্দেশ্যে

সুজার দিল্লী অভিযান, আওরঙ্গজেবের সংগে যুদ্ধে সুজার পরাভব ও পলায়ন, সুচতুর আওরঙ্গজেবের কপটতায় মোরাদ বশীকৃত এবং রাজা যশোবন্তসিংহের আওরঙ্গজেবের বিরুদ্ধে বীরত্বপূর্ণ সংগ্রাম ও পরাজয় বরণ প্রভৃতি ঐতিহাসিক ঘটনার সমারোহে মাধবী-কঙ্কণ উজ্জ্বল। কিন্তু উপন্যাসের প্রধান আকর্ষণ নরেন্দ্রনাথ এবং হেমলতার প্রেম-কাহিনী । এই প্রণয়কাহিনীর তাৎপর্য বিশ্লেষণে ডঃ শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় বলেছেন —"ইহা একদিকে যেমন সম্পূর্ণ স্বাভাবিক ও সমাজোপযোগী হইয়াছে, অপর দিকে সেইরূপ আবেগময় উচ্ছ্বসিত জীবনরসে পরিপূর্ণ হইয়া উঠিয়াছে। * * *...এই প্রেম-চিত্রটির সর্বত্রই একটা সূক্ষ্ম পর্যবেক্ষণ ও বিশ্লেষণশক্তি পরিস্ফুট হইয়াছে।" মাধবী-কঙ্কণের দৃশ্যগুলির উল্লেখ করে বঙ্কিমচন্দ্রের সংগে তুলনা প্রসংগে তিনি নরেন্দ্র-হেমলতার প্রেমের সংগে চন্দ্রশেখরের প্রতাপ-শৈবলিনীর প্রেমের প্রকৃতিগত সাদৃশ্য লক্ষ্য করে মন্তব্য করেছেন—"কিন্তু এই উভয় প্রেমচিত্রের তুলনামূলক সমালোচনা করিলে রমেশচন্দ্রকেই শ্রেষ্ঠ আসন না দিয়া পারা যায় না। * * * যেমন অনেক সময়ে সমস্ত সূক্ষ্ম কারুকার্য ও বর্ণপ্লাবন অপেক্ষা সবল, অকম্পিত হস্তের একটি সরল, বর্ণবিরল রেখা আর্টের দিক দিয়া অধিক আদরণীয় হয়, সেইরূপ রমেশচন্দ্রের এই বাস্তব প্রেমের সহজ অকৃত্রিম চিত্র বঙ্কিমের সমস্ত উচ্ছ্বাস ও উন্মাদনা অপেক্ষা আমাদের হৃদয়কে অধিক গভীরভাবে স্পর্শ করিয়াছে। * * * এক্ষেত্রে প্রকৃত ও গভীর রসের দিক দিয়া রমেশচন্দ্রের শ্রেষ্ঠত্বই প্রতিষ্ঠিত হইয়াছে।" আচার্য ডঃ সুকুমার সেন মাধবীকঙ্কণে রমেশচন্দ্রের মোগল রাজদরবার ও অন্তঃপুরেব বিচিত্র স্বরূপ—"ভীষণ রমণীয় হারেম দৃশ্য" উদ্ঘাটনের প্রশংসা করে বলেছেন—"রমেশচন্দ্রের বর্ণনায় বেগমমহলের সৌন্দর্য-বিজৃম্ভিত বিভীষিকামণ্ডিত পরিবেশন উজ্জ্বল হইয়া ফুটিয়াছে।" তিনি মাধবীকঙ্কণেব কাহিনী বয়নে Tennyson এর Enoch Arden কবিতার ভাবাবলম্বনের উল্লেখ করেছেন। চরিত্রে ও আচরণে Enoch Arden এর সংগে নরেন্দ্রনাথের সাধর্ম্য সুপরিস্ফুট। টেনিসনের Enoch Arden কবিতা ও মাধবীকঙ্কণ আক্ষেপোক্তিতে পরিসমাপ্ত। প্রেমপ্রমত্ত দু'টি নরনারীর প্রেমের স্বরূপ উদ্ঘাটনের চিত্র অঙ্কনে রমেশচন্দ্র যে রোমান্স রস পরিবেষণ করেছেন তা প্রশংসার্হ। নরেন্দ্রনাথের মাধবীকঙ্কণ বিসর্জনের চিত্র দুঃখের কারুণ্যে মেদুর। এনক আর্ডেনের বিলাপবিহ্বল হৃদয়ের আর্তির অনুরূপ।

কিন্তু রমেশচন্দ্রের মাধবীকঙ্কণের আসল আকর্ষণ স্বাদেশিকতার উদ্বোধনে। গ্রন্থটির উৎসর্গপত্রে স্বদেশহিতৈষী শ্রীসুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়কে উদ্দিষ্ট—"তুমি যে ব্রত ধারণ করিয়াছ তাহা অপেক্ষা মহত্তর ব্রত জগতে আর নাই। সেই মহৎ কার্যে সফল হও, এর সহিত এই সামান্য পুস্তকখানি তোমার হস্তে অর্পণ করিলাম।"—এই অভিব্যক্তিতে রমেশচন্দ্রের মাধবীকঙ্কণের মর্মলোক সমুদ্ভাসিত। রাজপুতজাতির গৌরবোজ্জ্বল কাহিনী শিক্ষিত বাঙালীর প্রাণের পরম কাঙ্ক্ষিত এই প্রত্যয় থেকে রমেশচন্দ্র জাতীয় চিত্তের ভাবোদ্দীপনাকে মাধবীকঙ্কণের স্ববলয়ে বিধৃত রেখেছেন। রাজপুতজাতির বীরত্বের কাহিনী প্রসংগে রমেশচন্দ্রের হৃদয়ের উদ্ভাসেও সু-অভিব্যক্তি পেয়েছে। হিন্দু-ধর্মের পুনরুজ্জীবন-অভিলাষে রমেশচন্দ্র মাধবীকঙ্কণে যশোবন্ত সিংহকে হিন্দুজাতির আশা

আকাঙ্ক্ষা পূরণের প্রধান বীরপুরুষরূপে অঙ্কিত করেছেন। উপন্যাসে নরেন্দ্রের বিলাপে রাজপুত জাতির বীরত্বের অনুভব গৌরবগর্বিত। রাজপুত চারণের দীর্ঘ জ্বালাময়ী বক্তৃতা রমেশচন্দ্রের স্বদেশচিন্তায় রাজপুত জাতির বীরত্বের প্রভাব-প্রদীপ্ত। স্বদেশের স্বাধীনতা রক্ষার জন্য বৃদ্ধ চারণের দেশবাসীকে আহ্বান মাধবীকঙ্কণে রাজপুত জাতির প্রাণের কথা ও মহত্ত্বে কল্লোলিত। বাংলাদেশে স্বাদেশিকতার জাগরণে রমেশচন্দ্রের মাধবীকঙ্কণ বঙ্গবিজেতার ন্যায় সমসমাদৃত হয়েছিল আমাদের কৈশোর ও যৌবনের অন্তঃসলিল বিপ্লবী-জীবনের স্মৃতিকথা চয়নে সেই উন্মাদনার দৃশ্য স্মরণদীপ্ত হল।

'মহারাষ্ট্র জীবনপ্রভাত' রমেশচন্দ্রের তৃতীয় উপন্যাস। প্রকাশকাল ১৭৭৮ এই উপন্যাসের ঘটনা ও চরিত্র ইতিহাস-অনুমোদিত। ইতিহাসানুগত্যে ও রবীন্দ্রনাথ-কথিত ঐতিহাসিক রস-পরিবেষণে রমেশচন্দ্রের মহারাষ্ট্র জীবনপ্রভাত সার্থকতর ঐতিহাসিক উপন্যাস। এখানে শিবাজী বীরোত্তম, অনন্যসাধারণ ব্যক্তিত্ব-সম্পন্ন, চাণক্যোপম চাতুর্যে বন্দিত, দেশপ্রাণ, মহান ত্যাগে ও দুর্জয় সাহসে আদর্শ চরিত্র। শিবাজীর নেতৃত্বে মারাঠা জাতির অভ্যুত্থান ও আওরঙ্গজেবের সহিত তাঁর সংঘর্ষ এই উপন্যাসে কাহিনীকলিত। রঘুনাথ-সরযূর প্রেমের কল্পিত কাহিনী উপন্যাসের অপ্রধান অংশ। বঙ্কিমচন্দ্রের ন্যায় প্রবল স্বদেশানুরাগ নিয়েই রমেশচন্দ্র সাহিত্যসৃজনে ব্রতী হয়েছিলেন। 'জীবনপ্রভাতে' তার কল-কল্লোল প্রতিশ্রুত। কিন্তু সমালোচকদের কেউ কেউ উপন্যাসটিতে পুঞ্জীভূত তথ্যসমাবেশের প্রশ্ন তুলে একে অসার্থক বলেছেন। আবার অন্যেরা একে শ্রেষ্ঠতর উপন্যাস ও রমেশচন্দ্রের সাহিত্য-কীর্ত্তিনির্ভর সৃষ্টি বলে বিশেষিত করেছেন। অতীত বাংলার শৌর্যচেতনা রমেশচন্দ্রের মনকে অধিকার করেছিল। স্বদেশের মঙ্গলাভিপ্রেত রাজপুত জাতির বীরত্বের প্রতি তাঁর স্বাভাবিক আকর্ষণ দুর্নিরীক্ষ্য নয়। তাই বীর মারাঠা শিবাজীর অভ্যুদয় সে যুগের শিক্ষিত বাঙালীর মনে হিন্দুজাতির পুনরভ্যুত্থানের যে উদ্দীপনার সৃষ্টি করেছিল স্বাধীনতাকাঙ্ক্ষী বাঙালীর জীবনের প্রভাতে রমেশচন্দ্রের বলিষ্ঠ লেখনীতে আপন প্রাণস্পন্দনে স্বদেশ-প্রীতির অনুভবে তা মণিদীপ্ত হয়েছে। উত্তরকালে ভারতের স্বাধীনতাসংগ্রামে আদর্শ উজ্জীবনে মহারাষ্ট্র জীবন-প্রভাত সংহিতার মর্যাদা লাভ করেছে। বস্তুতঃ রাজপুত-মারাঠার সংঘশক্তি রমেশচন্দ্রের এই উপন্যাসের প্রাণকেন্দ্রে হিন্দুজাতির হৃতগৌরব পুনঃপ্রতিষ্ঠার প্রত্যয়প্রতুল সম্ভাবনায় দূরদর্শীর মননানুকূল হয়েছে। জাতীয় চিত্তের ভাবমন্দাকিনীতে ভারতেতিহাসের ভুজবীর্যের গৌরবিত ও আনন্দদীপিত উপলব্ধিকে জীবনপ্রভাতে অরুণিত কল্পনায় অভিস্যন্দিত করাই রমেশচন্দ্রের প্রধান কীর্তি।

'রাজপুত জীবনসন্ধ্যা' রমেশচন্দ্রের চতুর্থ ও শেষ ঐতিহাসিক উপন্যাস। এর প্রকাশকাল ১৮৭৯ সন। সম্রাট আকবর ও জাহাঙ্গীরের রাজত্বকালে মোগলের বিরুদ্ধে রাজপুত-গৌরব রাণা প্রতাপ সিংহের নেতৃত্বে ইতিহাসবিশ্রুত সংগ্রাম ও পরিশেষে প্রতাপের পরাভব এই উপন্যাসের আখ্যানবস্তু। তেজসিংহ ও পুষ্পকুমারীর প্রেমকাহিনী ঐতিহাসিক ঘটনার ঘনঘটায় নিষ্প্রভ। সর্বশেষ ঐতিহাসিক উপন্যাসটিতে রমেশচন্দ্রের সাহিত্যসৃষ্টির শক্তি সম্বন্ধে সমালোচকরা পরস্পর বিরোধী মন্তব্য করেছেন। জীবন-

সন্ধ্যায় তথ্যের আধিক্য ও কল্পনার স্বল্পতার উল্লেখ করেই বিরূপ সমালোচকগণ রাজপুত জীবনসন্ধ্যাকে ঐতিহাসিক উপন্যাসরূপে অসার্থক বলেছেন। আবার ভিন্ন মতাবলম্বী সমালোচকরা মহারাষ্ট্র জীবনপ্রভাতের সমসূত্রে রাজপুত জীবনসন্ধ্যাকে রমেশচন্দ্রের সাহিত্যসৃষ্টির উত্তম নিদর্শন বলে প্রশংসা করেছেন। ডঃ শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় বলেছেন—"এই উপন্যাসখানির সর্বত্র যে একটি গীতিকাব্যোচিত উন্মাদনা পাই, তাহা তাঁহাকে এমন কি নতুন চারণ সংগীত রচনা করিতে প্রবৃত্ত করিয়াছে।*** আমাদের বংগসাহিত্যে এই বীরোচিত, ওজস্বী, অতিনাটকীয়ত্ব-বর্জ্জিত ভাষার প্রথম প্রবর্তনের গৌরব রমেশচন্দ্রের প্রাপ্য।" তাঁর মতে জীবনপ্রভাত ও জীবনসন্ধ্যা চমৎকার ঐতিহাসিক উপন্যাস এবং এ দুইটি গ্রন্থ বাংলাসাহিত্যে চিরস্মরণীয় হয়ে থাকবে। মহারাষ্ট্র জীবনপ্রভাতে রমেশচন্দ্রের আত্মগত ভাবাভিব্যক্তিতে তাঁর সাহিত্য-সৃষ্টির উদ্দেশ্য সুব্যক্ত—"পাঠক! একত্র বসিয়া এক একবার দেশীয় গৌরবের কথা গাইব, আধুনিক ও প্রাচীন সময়ের বীরত্বের কথা স্মরণ করিব, কেবল এই উদ্দেশ্যে লেখনী ধারণ করিয়াছি। যদি সেই কথা স্মরণ করাইতে সক্ষম হইয়া থাকি, তবেই যত্ন সফল হইয়াছে, নচেৎ আমার পুস্তকগুলি দূরে নিক্ষেপ কর, লেখক তাহাতে ক্ষুণ্ণ হইবেন না।" বাঙালীর নবজাগ্রত জাতীয়তাবোধকে, শৃঙ্খলিতচরণা ভারতমাতার প্রমুক্তির স্বপ্নকে শাশ্বতী স্বদেশহিতৈষণার বাণীমূর্তিতে মনোমধুর অক্ষয় আসনে স্থাপন করার জন্য তিনি রাজপুতজাতির দৃষ্টান্ত অবলম্বন করেছিলেন। প্রতাপের চরিত্র-চিত্রণে রাজপুত জীবন-সন্ধ্যার রচয়িতার বয়ানে স্বদেশচিন্তার এক উজ্জ্বল দিগন্ত উদ্‌ঘাটিত হয়েছে—"প্রতাপ-সিংহের বীরত্ব আলোচনা করিলে প্রাচীন ভারতবর্ষের কথা মনে হয়, মহাভারতের বীরদের কথা মনে পড়ে। প্রতাপসিংহ সপ্তরথীর সংগে যুদ্ধ করেন নাই, সপ্তকোটি লোকের অধীশ্বর আকবর শাহের সহিত যুঝিয়াছেন। তিনি এক দিবস যুদ্ধ করেন নাই, পঞ্চবিংশ বৎসর পর্যন্ত দেশরক্ষা ও স্বাধীনতারক্ষা করিয়াছিলেন। পঞ্চবিংশ বৎসর যুদ্ধের পর জীবন দান করিলেন, স্বাধীনতা দান করেন নাই। প্রতাপসিংহের বীরত্ব-কথা উপন্যাস অপেক্ষা বিস্ময়কর, কিন্তু উপন্যাস নহে। রমেশচন্দ্রের জীবনীকার তাঁর জামাতা জে, এন, গুপ্ত তাঁর "Life and work of Ramesh chandra Dutt' গ্রন্থে জীবনসন্ধ্যার কাহিনীর যে দুর্বলতার—"lack of organic fusion", প্রশ্ন উত্থাপন করেছেন প্রতাপ-চরিত্রের মহিমময় চিত্রণে তা সে ত্রুটি ছাপিয়ে গেছে। এক প্রশান্ত পরিতৃপ্তি তাঁর সাহিত্যসৃষ্টির ফলশ্রুতিরূপে পরিগণিত হয়েছে। স্বাধীনতার স্বপ্নসুন্দর জাতীয় চেতনায় জীবনপ্রভাত ও জীবনসন্ধ্যার কল্পনা রমেশচন্দ্রের সৃষ্টির অসামান্য শক্তিতে হিরণ্যদ্যুতি লাভ করেছে। বাঙালীর চিত্তলোকে তা রসনিষ্যন্দী হয়েছে। বঙ্কিমচন্দ্রের কণ্ঠে রমেশচন্দ্রের অর্পিত পুষ্পমাল্য তুলে নিয়ে বঙ্কিমচন্দ্র রবীন্দ্রনাথকে পরিয়ে দিয়ে রবীন্দ্রনাথের লেখা প্রভাতসংগীত তিনি পড়েছেন কিনা জিজ্ঞাসা করেছিলেন। সন্ধ্যাসঙ্গীত ও প্রভাতসংগীতের প্রতি জীবনপ্রভাত ও জীবনসন্ধ্যার রচয়িতার দৃষ্টি আকর্ষণ কোন সংযোগসূত্রে করেছিলেন তা জানবার কৌতূহল জাগে। রমেশচন্দ্র মহারাষ্ট্র জীবনপ্রভাতে শিবাজীর বিজয়ের গৌরবে জাতীয় মনের গৌরবের শঙ্খধ্বনি শুনিয়েছেন। কিন্তু রাজপুত জীবনসন্ধ্যাতে পরাজয়ের গ্লানি তিনি বর্ণনা

করেন নি। স্বাদেশিকতার অনুভবের মহাপ্রভাতে বিজয়ের উদ্দীপনা সমকালীন বাঙালীর প্রাণস্পন্দন রমেশচন্দ্রের লেখনীর শক্তিতে মহারাষ্ট্র জীবনপ্রভাতে অরুণিত রূপ পেয়েছে। জীবন-সন্ধ্যায় গৌরবময় সংগ্রামের পরাজয়-পরিণতির জন্য হতাশার সুর বেজে ওঠেনি। পতনের সানুদেশলগ্ন পীঠস্থান থেকে উত্থানের উত্তুঙ্গ শৈলসৌধে আরোহণের জাতীয় চেতনা ও গর্বানুভব প্রতাপের শৌর্যস্মরণে সন্দীপিত হয়েছে। জাতীয় জীবনে সন্ধ্যার পর দুর্যোগদুর্বার অন্ধকার রাত্রি। বিচরণ করছে ক্রূর সর্পকুল। নিগূঢ় তাদের ফণা। সম্মুখে দুস্তর পারাবার। তার ওপারে জাতির স্বপ্নসম্ভূত স্বাধীনতার নব অরুণোদয়। রমেশচন্দ্রের রাজপুত জীবনসন্ধ্যায় অনাগত দিনের 'শতাব্দীর সৃষ্টি' তাঁর মানসলোকে উদ্ভাসিত হয়েছিল। জাতির প্রাচীন ইতিহাসের এক শ বছরের কাহিনী নিয়ে রচিত তাঁর ঐতিহাসিক উপন্যাস চতুষ্টয় পরে (১৮৭৯ খ্রীঃ) স্বদেশচিন্তার বৈভবে 'শতবর্ষ' নামে একত্রে প্রকাশিত হয়েছিল।

রমেশচন্দ্র 'সংসার' ও 'সমাজ'—এই দু'খানি সামাজিক উপন্যাস রচনা করেছিলেন। ১৮৮৬ সনে সংসার প্রকাশিত হয়। বঙ্কিমচন্দ্র-পরিচালিত 'প্রচার' পত্রিকায় ১২৯২ সালে গ্রন্থটি বের হয়েছিল। *এই গ্রন্থের উৎসর্গপত্রে সামাজিক উপন্যাস-রচয়িতা রমেশচন্দ্রের সংবেদনশীল চিত্তলোক উন্মোচিত। সংসার পশ্চিমবঙ্গের পল্লীগ্রামের দরিদ্র, ভদ্র পরিবারের কাহিনী সংবলিত এবং পল্লীজীবনের সুন্দর, রসস্বচ্ছ সহানুভূতি-স্নিগ্ধ, মনোহর আলেখ্য। পল্লীজীবনের সংগে তাঁর নিবিড় পরিচয় রূপদক্ষ শিল্পীর শক্তিগৌরবে গ্রন্থটিতে উদ্ভাসিত। ডঃ শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় যথার্থই বলেছেন—"সরল দরিদ্র পল্লীবাসীর প্রতি করুণ ও গভীর সহানুভূতি এই বাস্তব কাহিনীকে একটা ভাবগত ঐক্য দিয়াছে, এবং আর্টের উচ্চস্তরে উঠাইয়া লইয়াছে। ধন ও বংশগৌরব অপেক্ষা হৃদয়ের মিলন যে অধিক সুখের আকর—এই সত্যই রমেশচন্দ্র, দার্শনিকের যুক্তির দ্বারা নহে, আর্টিষ্টের রসবোধের দ্বারা প্রতিষ্ঠিত করিয়াছেন।" অতি সাধারণ উপাদান অবলম্বনে সুন্দর ও মর্মস্পর্শী উপন্যাস রচনার উচ্চ কলাকৌশলে তিনি ইংরেজ মহিলা ঔপন্যাসিক Jane Austen-এর সমগোত্রীয়। সত্যকারের আর্ট বা শিল্প আত্মগোপনতা-জীবিত। রমেশচন্দ্রের এই সামাজিক উপন্যাসটিতে তা পরিস্ফুট হয়েছে। রমেশচন্দ্রের বাস্তব চরিত্র অংকনের অপূর্ব সামর্থ্যে তাঁর উপন্যাসের নরনারী-গণ আমাদের সামাজিক জীবনের একান্ত আপনার জন-রূপে প্রতিভাত হয়েছে। যেমন তারিণীবাবুর চরিত্র। পল্লীজীবনের নিত্য দেখাশোনায় বহু পরিচিত মানুষ। বিন্দু, কালী ও উমার চরিত্র স্বল্প কথায় নিজ নিজ চরিত্র-বৈশিষ্ট্যে সুন্দররূপে চিত্রিত। উমার কলহাস্যমুখরিত জীবনের দুঃখকর ভবিষ্যৎ পরিণাম—সাধারণ মানুষের নিয়তি-নিয়ন্ত্রিত জীবনের সুন্দর প্রকাশ। তাঁর নিপুণ বাস্তব বর্ণনাও জীবনচিত্রচিত্রণ-দক্ষতা শরৎচন্দ্রের সংগে তুলনীয়। অবশ্য রমেশচন্দ্রের কাহিনীর সীমানা সীমিত। বঙ্কিমচন্দ্র শরৎচন্দ্রের সুদূরাবগাহী দৃষ্টি ও বিশ্লেষণী শক্তি রমেশচন্দ্রের একান্ত অনায়ত্ত। কিন্তু

---

* রমেশচন্দ্র শেষ জীবনে সংসার উপন্যাসটির পরিবর্তন ও পরিবর্ধন করেছিলেন। তার পাণ্ডুলিপি প্রেসে প্রেরণের পর ও গ্রন্থমুদ্রণ পরিসমাপ্ত হওয়ার পূর্বেই রমেশচন্দ্র ইহলোক ত্যাগ করেন। তাঁর মৃত্যুর পর গ্রন্থটি সংসার-কথা নামে প্রকাশিত হয়।

এটি লক্ষণীয় যে তাঁর গ্রন্থটি বিধবা-বিবাহ সমর্থনোদ্দিষ্ট ও বঙ্কিমচন্দ্রের বিষবৃক্ষ ও কৃষ্ণকান্তের উইলের বিজল্পিত জবাব। বঙ্কিমচন্দ্র তাঁর সামাজিক উপন্যাসের মাধ্যমে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর-প্রবর্তিত বিধবা-বিবাহের পরোক্ষ বিরোধিতা উত্থাপন করেছেন। রমেশচন্দ্রই তাঁর ঔদার্য, মহানুভবতা ও করুণাসাগর বিদ্যাসাগরের বিশালপ্রাণতা নিয়ে বিধবার বিবাহের প্রসন্ন ও বলদৃপ্ত পুনরুন্নমোদনে তাকে নতুন খাতে প্রবাহিত করলেন। এতে তাঁর প্রাগ্রসর মনের ঐকান্তিক অভিপ্রায় সমাজসংস্কার সংবর্দ্ধনে পরিধৃত রয়েছে। শরৎ ও সুধার জীবনের কাহিনী ও প্রেমের সম্পর্ক প্রকাশে চরিত্রের বিকাশ ও অন্তর্দ্বন্দ্বের চিত্র বৈশিষ্ট্যবহ না হলেও পরিবারভিত্তিক সমাজজীবনের প্রশান্ত প্রবাহ লেখকের সূক্ষ্ম পর্যবেক্ষণশক্তিতে শিল্পসুন্দর সত্বভাবের উদ্রেক করেছে। উপন্যাসে রমেশচন্দ্রের সংস্কারক মনের উদ্দেশ্য অন্তঃসলিল। সুধা ও সুধাকান্ত শরতের জীবন-বৃত্তান্ত ও তাদের প্রেমের সম্পর্ক লেখকের সান্দ্র সহানুভূতির কারুণ্যে একান্ত স্বাভাবিক বিবাহবন্ধনের আর্যকৌলিন্যে অভিষিক্ত হয়েছে। শিল্পসৌকুমার্য লঙ্ঘিত হয়নি। সাহিত্যসাধনার মাধ্যমে দেশসেবার বিশেষ আকৃতি তাঁকে সাংসারিক কর্মবন্ধন থেকে মুক্তি নিয়ে একান্তভাবে সাহিত্য-সাধনায় নিমগ্ন হতে প্রবুদ্ধ করেছিল। তার 'সংসার' উপন্যাসের গুজরাটি ভাষায় অনুবাদিকা সারদাকে ১৯০৭ সনের ১৭ই এপ্রিল তারিখে জীবন-সায়াহ্নে লিখিত পত্র থেকে তাঁর সাহিত্যসাধক মনের একান্ত স্বরূপ প্রকাশ পেয়েছে।—"Tell me your honest opinion, Sarada, do you not think I would do well to devote the remaining years of my life in writing such books as the 'Lake of Palms'—ay, in compiling a complete history of the Indian people from the earliest times to the twentieth century—than to work and vegetate in Baroda? I am the Amatya here, I am acting Dewan here, people look upon me with feelings of awe and respect—but I feel I am proving false to my higher persuits, false to my destiny!..."

'সমাজ রমেশন্দ্রের দ্বিতীয় সামাজিক উপন্যাস। 'সংসার'-এর ন্যায় পরিবারভিত্তিক। প্রকাশকাল ১৮৯৪। পুস্তকাকারে প্রকাশিত হওয়ার পূর্বে সুরেশচন্দ্র সমাজপতি-সম্পাদিত 'সাহিত্য' পত্রিকায় ১৩০০—১৩০১ সনের পাঁচটি সংখ্যায় 'সমাজ' এর কিছু অংশ বের হয়েছিল। গ্রন্থটির উৎসর্গপত্রে রমেশচন্দ্রের বঙ্গসাহিত্য-ভাবনা চিত্তাকর্ষক। 'সমাজ' আধুনিক সমাজের সমস্যা-বিজল্পিত। এই উপন্যাসে রমেশচন্দ্র অসবর্ণ বিবাহের প্রয়োজনীয়তা প্রতিপাদনে অগ্রণী হয়েছেন। সমাজের শিক্ষিত প্রগতিপ্রবণ উচ্চস্তরের ব্যক্তিদের মধ্যে অসবর্ণ বিবাহ প্রবর্ত্তনের প্রয়োজন সম্পর্কে তাঁর বক্তব্য ১৮৯৪ সনের ১০ই ফ্রেব্রুয়ারী তারিখে লিখিত পত্রাংশে পরিস্ফুট। "On principle inter-cast marriage is a duty with us, because it unites the divided and enfeebled nation and we should establish this principle (as well as widow marriage & c) safely and securely in our little society, so that the greater Hindu Society, of which we are only a portion and the

advanced guard, may take heart and follow. I cannot tell you how deeply I have felt this for years past, of my two novels 'Sansar' goes in for winow marriage and "Samaj" .........goes in for inter—caste marriage."

'সমাজে' রমেশচন্দ্রের নির্ভীকতা, উদার মতবাদ ও পুরোধার চিন্তাধারা তাঁর প্রতীতি-প্রোজ্জ্বল দূরদর্শী মনের অপূর্বতায় সুব্যক্ত হয়েছে। সমাজ-সংস্কারকের অত্যুৎসাহ-জনিত উদ্বেলতায় আর্টের সীমানা লঙ্ঘনের অভিযোগ জনৈক সমালোচক এনেছেন। উপন্যাসটিকে দু'টি পবে বিভক্ত করা যায়। প্রথম অংশের ঘটনাস্থল তালপুকুর, দ্বিতীয় অংশের ঘটনাস্থল তার নিকটবর্তী সনাতনবাটী। এর নায়ক সনাতনবাটীর জমীদার-বংশ। এ দু'টি অংশের মধ্যে সহজ স্বাভাবিক যোগসূত্র স্থাপিত হয়নি বলে বিরূপ সমালোচনা হয়েছে। কিন্তু রমেশচন্দ্র পরিবারভিত্তিক সমাজজীবনের যে সুন্দর রসঋদ্ধ সহানুভূতিসম্পৃক্ত আলেখ্য রচনা করেছেন তা বাংলা সাহিত্যে দুর্লভ। প্রথমাংশ তারিণীবাবুব সঙ্গে গোকুলচন্দ্রের বিবাহ-বিষয় নিয়ে কথাবার্ত্তা বিচিত্র ও বৈশিষ্ট্য-বিমণ্ডিত—দুই চতুর চূড়ামণির আলিঙ্গন! আমাদের পারিবারিক জীবনে এমন রাজনীতিপ্রীত কুটিলতা ও বিনয়বিবৃত সৌজন্যের পটভূমিতে শাণিত চাতুর্যের ঝলসিত সৌন্দর্য্য ও বাস্তবতার চিত্র বাংলাসাহিত্যে আর কোথাও নেই। দ্বিতীয়াংশে সমাজ-সংস্কারেব প্রবণতা খুব উতুঙ্গ হয়ে উঠেছে। শাস্ত্রজ্ঞ রমাপ্রসাদ সরস্বতীব হিন্দুসমাজের বিকৃত আচার-অনুষ্ঠানের মূলোচ্ছেদকরণ তাঁর আচরণে সুপ্রকটিত। রমেশচন্দ্র আমাদের সমাজজীবনের বাস্তব অবস্থাকে উপেক্ষা করে সুশীলার সংগে দেবপ্রসাদের বিবাহ দিয়ে তাঁর সমাজসংস্কাবের অত্যুৎসাহকে যে রূপ দিয়েছেন তা রক্ষণশীল সমালোচকের বিরূপতা উদ্রেক কবলেও লেখকের মনস্বিতা ও দূরদৃষ্টির ভূয়ষী প্রশংসা করতেই হবে। অতীত ভারতবর্ষে অসবর্ণ বিবাহ অনুমোদনের দৃষ্টান্ত বিরল নয়। অনুলোম প্রতিলোম বিবাহ প্রাচীন ভারতবর্ষে প্রচলিত ছিল। শাস্ত্রসিন্ধুমন্থনে আহৃত জ্ঞানের আলোকে যুগজীর্ণ সংস্কারের অন্ধকার দূর করার প্রয়াসে রমেশচন্দ্রের প্রতিভা যুগাতিক্রান্ত ও বিশেষ প্রশংসার্হ। কলাকৌশলের প্রশ্ন উত্থাপনে রমেশচন্দ্রেব 'সমাজ'-এর শিল্পসৌন্দর্য সমালোচিত হলেও তাঁর প্রাপ্য প্রশংসার ক্ষেত্র উপন্যাসে পল্লীর বাস্তব জীবনের পুঙ্খানুপুঙ্খ বর্ণনে, সহজ সরল জীবনের রূপায়নে ও সর্বোপরি প্রতিকূল সামাজিক পরিবেশে অসবর্ণ বিবাহের পটভূমিকায় কাহিনী-বয়নের অপূর্বশক্তিতে প্রসারিত। বঙ্কিমচন্দ্রের প্রতিভার ঐন্দ্রজালিক শক্তি স্মরণ রেখেও বলা যায় বাংলা উপন্যাস রচনার ক্ষেত্রে ঐতিহাসিক উপন্যাসের চন্দ্রমণ্ডলে রমেশচন্দ্র এক উজ্জ্বল নক্ষত্র। সামাজিক উপন্যাস রচনার সমকৃতিত্বে তিনি বংগভারতীর বরপুত্র ও বাংলা সাহিত্যের ইতিহাসে চিরস্মরণীয় ব্যক্তি।

# সূচীপত্র

## উৎসর্গ

মদীয়

বিদ্যালয়ে সহধ্যায়ী

বিদেশ-ভ্রমণে চিরসহচর

জীবনের বন্ধু

শ্রীবিহারীলাল গুপ্ত মহানুভবকে

এই প্রণয়োপহার প্রদান করিলাম।

—শ্রীরমেশ চন্দ্র দত্ত

মেহেরপুর

২৬শে অক্টোবর ১৮৭৪

আসিলেই তাঁহাকে তাঁহার পৈতৃক জমীদারীর অর্দ্ধ অংশ ছাড়িয়া দিবেন, কিন্তু সেই দিনের পর নরেন্দ্রকে আর কেহ কোথাও দেখিতে পাইল না।

হেমলতা বীরনগরে শ্রীশচন্দ্রের সহিত বাস করিতে লাগিলেন, মথুরা-মন্দিরে যে অঙ্গীকার করিয়াছিলেন হেম তাহা বিস্মৃত হয়েন নাই। পতিসেবায় ধর্ম্মপরায়ণা হেমের অন্য চিন্তা তিরোহিত হইল, পতিভক্তি ভিন্ন অন্য ধর্ম্ম তিনি জানিতেন না। ক্রমে শ্রীশচন্দ্রের ঔরসে তাঁহার হেমন্তকুমারী ও সরযূবালা নামক দুইটী কন্যা ও প্রতাপ নামে একটী পুত্র জন্মিল। বিংশতি বৎসর পূর্ব্বে শ্রীশ, নরেন্দ্র ও হেমলতা যেরূপ সায়ংকালে গঙ্গাতীরে খেলা করিত, বাষ্পোৎফুল্ললোচনে হেমলতা দেখিলেন, তাঁহার পুত্রকন্যাগণ সেইস্থানে সেইরূপ খেলা করিতেছে, দৌড়াদৌড়ি করিতেছে, আনন্দধ্বনিতে চারিদিকের কুঞ্জবন প্রতিধ্বনিত হইতেছে। সংসারের এই গতি, একদল যাইতেছে, অন্য দল আসিতেছে! শিশুদিগের ললাট পরিষ্কার, নয়ন উজ্জ্বল, মুখমণ্ডল চিন্তাশূন্য, এখনও মানবজীবনের চিন্তায় স্বর্গীয় অবয়ব অঙ্কিত হয় নাই।

হেমলতার বিবাহের প্রায় দশ বৎসর পর হেমলতা পুত্রকন্যাগুলিকে লইয়া একটী সন্ন্যাসীর আবাস দেখিতে গেলেন। বীরনগর হইতে কয়েক ক্রোশ দূরে একটী প্রসিদ্ধ শিমূল বৃক্ষ ছিল। শিমূল বৃক্ষের গুঁড়ি হইতে প্রায়ই তিন দিকে তিনটী দেওয়ালের মত পাট বাহির হয়, এই বৃক্ষের সেই পাটগুলি এত বৃদ্ধি প্রাপ্ত হইয়াছিল, দেখিলে বোধ হয় যেন একটী উন্নত ঘর হইয়াছে। সেই অপরূপ ঘরে একজন সন্ন্যাসী কয়েক বৎসর অবধি বাস করিতেছিলেন। পল্লীগ্রামস্থ গৃহিণী ও বালিকাগণ সস্নেহে সেই সন্ন্যাসীকে প্রত্যহ দুগ্ধ ফলমূল আনিয়া দিত, তাহাতেই তিনি জীবনধারণ করিতেন। সমস্ত দিন তিনি প্রায় ধ্যানে রত থাকিতেন, সায়ংকালে সেই গ্রামের ভিতর গৃহে গৃহে যাইতেন, শোকবিদগ্ধকে সান্ত্বনা করা, পীড়িতকে শুশ্রূষা করা, দুর্ব্বলকে সাহায্য করা, মানবের কষ্ট নিবারণ করা, তাঁহার জীবনের কার্য্য। গভীর রজনী পর্য্যন্ত এই কার্য্য করিয়া আবার তিনি সেই তরুগৃহে ফিরিয়া আসিতেন, তথায় ঘাসের উপর কি শীত, কি গ্রীষ্ম, কি বর্ষা, সকল কালেই তিনি সমভাবে নিদ্রা যাইতেন। সেই তরুগৃহ ও সেই সন্ন্যাসীকে দেখিবার জন্য অনেক দেশ হইতে অনেক লোক আসিত।

হেমলতা বৃক্ষের কিঞ্চিৎ দূরে নৌকা হইতে অবতরণ করিলেন, ধীরে ধীরে পদব্রজে তরুর নিকট যাইয়া সন্ন্যাসীকে উপলক্ষ করিয়া একটী প্রণাম করিলেন। পরে আপন শিশু পুত্রটীকে ক্রোড়ে লইয়া দণ্ডায়মান হইয়া সেই সন্ন্যাসীর দিকে দেখিতে লাগিলেন। সে দিক হইতে আর নয়ন ফিরাইতে পারিলেন না, নিস্পন্দভাবে দেখিতে লাগিলেন।

সন্ন্যাসীও হেমলতার দিকে স্থিরদৃষ্টিতে চাহিতেছিলেন। তিনি প্রীত নয়নে হেমলতাকে প্রণাম করিতে দেখিলেন, সতৃষ্ণ নয়নে হেমলতার কমনীয় কন্যা পুত্রের দিকে চাহিয়া রহিলেন। বোধ হইল যেন দেখিতে দেখিতে সন্ন্যাসীর হৃদয় একবার আলোড়িত হইল, বোধ হইল চক্ষু একবিন্দু জলে আপ্লুত হইল! অবশেষে সন্ন্যাসী ধীরে ধীরে হেমের নিকটে আসিয়া শিশুদিগের মাথায় হাত দিয়া আশীর্ব্বাদ করিলেন। পরে হেমলতার দিকে স্থিরদৃষ্টিতে অবলোকন করিয়া বলিলেন,—আমি আশীর্ব্বাদ করিতেছি,

তোমার দেবতুল্য স্বামীতে যেন তোমার অচলা ভক্তি থাকে, জন্মে মরণে যেন চিরপতিব্রতা হইয়া থাক।

সন্ন্যাসী ধীরে ধীরে চলিয়া গেলেন। তাহার পর আর কেহ সে তরুতলে সন্ন্যাসীকে দেখিতে পাইল না, সন্ন্যাসী সে গ্রাম হইতে কোথায় চলিয়া গেলেন কেহ আর জানিতে পারিল না।

সমাপ্ত

## উপহার

বিজ্ঞানোৎসাহী, সংযতমনা, উদার চরিত্র
কনিষ্ঠ সহোদর শ্রীঅবিনাশ চন্দ্র দত্ত

প্রিয় ভ্রাতঃ!

ইউরোপ হইতে তুমি যে নানা ভাষা ও নানা বিদ্যা আহরণ করিয়া আসিয়াছ, তাহা যখন চিন্তা করি তখনই আনন্দিত হই। কিন্তু তুমি ইহা অপেক্ষাও অমূল্য রত্নের অধিকারী। সে রত্ন, নির্ম্মল উদার চরিত্র, মনঃসংযমে অসাধারণ ক্ষমতা, বিজ্ঞানচর্চ্চায় অনিন্দনীয় উৎসাহ ও জীবনব্যাপী চেষ্টা।

এই অসাধারণ সদ্গুণসমূহ দ্বারা স্বদেশের মঙ্গলসাধন কর, ভ্রাতার এই মঙ্গলেচ্ছা। ভ্রাতার জীবনব্যাপী স্নেহের সামান্য নিদর্শন স্বরূপ এই পুস্তকখানি তোমাকে অর্পণ করিতেছি।

দক্ষিণ শাহাবাজপুর,
১২৮৪ বঙ্গাব্দ

তোমার চিরস্নেহাভিলাষী
**শ্রীরমেশ চন্দ্র দত্ত**

## প্রথম পরিচ্ছেদ : জীবন-উষা

দেও করতালি, জয় জয় বলি,
পুরিয়া অঞ্জলি কুসুম লহ।
ঐ যে প্রাচীতে, হাসিতে হাসিতে
উদয় অরুণ উষার সহ॥
—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

খৃষ্টের দ্বাদশ শতাব্দীর শেষে মুহম্মদ ঘোরী আর্য্যাবর্ত্ত প্রদেশ জয় করেন। সেই বিপুল ও সমৃদ্ধিশালী রাজ্য অধিকার করিয়া মুসলমানেরা এক শতাব্দী ক্ষান্ত থাকিল, বিন্ধ্যাচল ও নর্ম্মদারূপ বিশাল প্রাচীর ও পরিখা পার হইয়া দাক্ষিণাত্য জয় করিবার কোন উদ্যম করে নাই। অবশেষে ত্রয়োদশ শতাব্দীর শেষে দিল্লীর যুবরাজ আলাউদ্দীন খিলজী অষ্ট সহস্র অশ্বারোহী সেনার সহিত নর্ম্মদানদী পার হইলেন, এবং সহসা হিন্দুরাজধানী দেবগড়ের সম্মুখে উপস্থিত হইলেন। দেবগড়ের রাজপুত্র বহু সংখ্যক সৈন্য লইয়া আলাউদ্দীনকে আক্রমণ করিলেন, কিন্তু তুমুল সংগ্রামে হিন্দুসেনা পরাস্ত হইল এবং হিন্দুরাজা বহু অর্থ ও ইলিশপুর প্রদেশ প্রদান করিয়া সন্ধি ক্রয় করিলেন। পরে আলাউদ্দীন দিল্লীর সম্রাট হইলে তাঁহার সেনাপতি মালীক-কাফুর তিনবার দাক্ষিণাত্য আক্রমণ করিয়া নর্ম্মদাতীর হইতে কুমারিকা অন্তরীপ পর্য্যন্ত বিপর্যস্ত ও ব্যতিব্যস্ত করেন। দেবগড় প্রভৃতি দাক্ষিণাত্যের হিন্দুরাজ্য দিল্লীর মুসলমান সম্রাটের অধীনতা স্বীকার করিল।

চতুর্দ্দশ শতাব্দীতে মহম্মদ টোগ্‌লক দিল্লীর সম্রাট হইয়া রাজধানী দিল্লী হইতে দেবগড়ে আনিবার প্রয়াস করেন, এবং দেবগড়ের নাম পরিবর্ত্তন করিয়া দৌলতাবাদ রাখিলেন। কিন্তু দক্ষিণের হিন্দু ও মুসলমান সকলে বিরক্ত হইয়া সম্রাটের বিরুদ্ধাচরণ করিতে লাগিল। হিন্দুগণ বিজয়নগরে নূতন রাজধানী স্থাপন করিয়া একটী বিশাল সাম্রাজ্য প্রতিষ্ঠিত করিল, এবং মুসলমানগণ দৌলতাবাদে একটী স্বতন্ত্র মুসলমান রাজ্য স্থাপন করিল। কালক্রমে বিজয়নগর ও দৌলতাবাদ দাক্ষিণাত্যের মধ্যে দুইটী প্রধান রাজ্য হইয়া উঠিল। প্রায় তিনশত বৎসর পর্য্যন্ত দিল্লীর সম্রাটগণ দাক্ষিণাত্য হস্তগত করিবার আর কোনও চেষ্টা করেন নাই।

কিন্তু দিল্লীর উপদ্রব হইতে নিস্তার পাইলেও দক্ষিণে হিন্দুসাম্রাজ্য বিপদশূন্য ছিল না। হিন্দুগণ গৃহের মধ্যে দৌলতাবাদস্বরূপ মুসলমান রাজ্যকে স্থান দিয়াছিল। সে সময়ে হিন্দুদিগের জাতীয় জীবন ক্ষীণ ও অবনতিশীল, বিজয়ী মুসলমানদিগের জাতীয় জীবন উন্নতিশীল ও প্রবল, সুতরাং একে অন্যের ধ্বংসসাধন করিল। কালক্রমে দৌলতাবাদ রাজ্য বৰ্দ্ধিতায়তন হইয়া খণ্ডে খণ্ডে বিভক্ত হইল ও একটীর স্থানে বিজয়-নগর, গলখন্দ ও আহম্মদনগর নামক তিনটী মুসলমান রাজ্য হইয়া উঠিল। তখন মুসলমানরাজগণ একত্র হইয়া ১৫৬৪ খৃঃ অব্দে তেলিকোটার যুদ্ধে বিজয়নগরের সৈন্য-দিগকে পরাস্ত করিয়া সেই হিন্দুরাজ্যের লোপ সাধন করিলেন। এইরূপে দাক্ষিণাত্যে

হিন্দু-স্বাধীনতা বিলুপ্ত হইল ; বিজয়পুর, গলখন্দ ও আহম্মদনগর নামক তিনটী মুসলমান-রাজ্য প্রবল পরাক্রান্ত হইয়া উঠিল ; কর্ণাট ও দ্রাবিড়ের হিন্দুরাজগণও ক্রমে বিজয়পুর ও গলখন্দের অধীনতা স্বীকার করিলেন।

১৫৯০ খৃঃ অব্দে সম্রাট আকবর পুনরায় সমগ্র দাক্ষিণাত্য দিল্লীর অধীনে আনিবার চেষ্টা করেন। তাঁহার মৃত্যুর পূর্ব্বেই সমস্ত খন্দেশ ও আহম্মদনগর রাজ্যের অধিকাংশ দিল্লী-সৈন্যের হস্তগত হয়। তাঁহার পৌত্র শাহজিহান ১৬৩৬ খৃঃ অব্দের মধ্যে সমগ্র আহম্মদনগর রাজ্য অধিকার করেন, সুতরাং এই আখ্যায়িকা বিবৃতকালে দাক্ষিণাত্যে কেবল বিজয়পুর ও গলখন্দ এই দুইটী পরাক্রান্ত স্বাধীন মুসলমান রাজ্য ছিল।

এই সমস্ত রাজবিপ্লবের মধ্যে দেশীয় লোকদিগের অর্থাৎ মহারাষ্ট্রীয়দিগের অবস্থা কিরূপ ছিল তাহা আমাদিগের জানা আবশ্যক। মুসলমানরাজ্যের অধীনে অর্থাৎ আহম্মদনগর, বিজয়পুর ও গলখন্দের অধীনে হিন্দুদিগের অবস্থা নিতান্ত মন্দ ছিল না। বস্তুতঃ মুসলমানদিগের দেশশাসন-কার্য্য অনেকটা মহারাষ্ট্রীয় বুদ্ধিবলেই পরিচালিত হইত। প্রত্যেক রাজ্য কতকগুলি সরকারে, ও প্রত্যেক সরকার কতকগুলি পরগণায় বিভক্ত ছিল। সেই সমস্ত সরকার ও পরগণায় কখন কখন মুসলমান শাসনকর্ত্তা নিযুক্ত হইতেন, কিন্তু অধিক সময়ে মহারাষ্ট্রীয় কর্ম্মচারিগণই কর আদায় করিয়া রাজকোষে প্রেরণ করিতেন। মহারাষ্ট্রদেশ পর্ব্বত-সঙ্কুল এবং পর্ব্বতচূড়ায় অসংখ্য দুর্গ নির্ম্মিত ছিল। মুসলমান সুলতানগণ সেই সকল পার্ব্বত্য-দুর্গও মহারাষ্ট্রীয়দিগের হস্তে রাখিতে সঙ্কুচিত হইতেন না, এবং মহারাষ্ট্রীয় কিল্লাদারগণ প্রায়ই জায়গীর প্রাপ্ত হইয়া তাহারই আয় হইতে দুর্গরক্ষার জন্য আবশ্যকীয় ব্যয় করিতেন। এই সমস্ত কিল্লাদার ও দেশমুখ ভিন্ন অনেক হিন্দু-মন্সবদার রাজদরবারে নিয়োজিত থাকিতেন, তাঁহারা শত কি দ্বিশত কি পঞ্চশত কি সহস্র কি তদধিক অশ্বারোহীর সেনাপতি, সুলতানের আদেশ মতে সেই সেই পরিমাণ সৈন্য লইয়া যুদ্ধসময়ে উপস্থিত হইতে বাধ্য ছিলেন। তাঁহারাও সৈন্যের বেতন ও আবশ্যকীয় ব্যয়ের জন্য এক একটী জায়গীর ভোগ করিতেন।

বিজয়পুরের সুলতানের অধীনে চন্দ্ররাও মোড়ে দ্বাদশ সহস্র পদাতিকের সেনাপতি ছিলেন। তিনি সুলতানের আদেশে নীরা ও বার্ণানদীর মধ্যবর্তী সমস্ত প্রদেশ জয় করিয়াছিলেন ; সুলতান পরিতুষ্ট হইয়া সেই দেশ চন্দ্ররাওকে অল্পমাত্র কর ধার্য্য করিয়া জায়গীর স্বরূপ দান করেন ; এবং চন্দ্ররাওয়ের সন্তানসন্ততিগণ সপ্তম পুরুষ পর্য্যন্ত রাজা খেতাবে সেই প্রদেশ স্বচ্ছন্দে সুশাসন করেন। এইরূপ রাওনায়েক নিম্বালকরবংশীয়েরা পুরুষানুক্রমে ফল্‌তন দেশের দেশমুখ হইয়া সেই দেশ শাসন করেন। এইরূপে মল্লরী প্রদেশে, মুশ্বর প্রদেশে, কাপসী ও মুধোল দেশে, ঝট্ট প্রদেশে ও ওয়ারিপ্রদেশে ভিন্ন ভিন্ন পরাক্রান্ত মহারাষ্ট্রীয় বংশ অবস্থান করিতেন। তাঁহারা ঐ সকল প্রদেশে পুরুষানুক্রমে বিজয়পুরের সুলতানের কার্য্যসাধন করিতে থাকেন, ও সময়ে সময়ে আপনাদিগের মধ্যেও তুমুল সংগ্রাম করিতেন। জ্ঞাতি-বিরোধের ন্যায় আর বিরোধ নাই, সুতরাং পর্ব্বতসঙ্কুল কঙ্কণ ও মহারাষ্ট্র প্রদেশে সর্ব্বস্থানে ও সর্ব্বকালেই স্থানীয় বড় বড় বংশীয়দিগের মধ্যে আত্মবিরোধ দৃষ্ট হইত। বহু শোণিতপাত হইলেও সেগুলি কুলক্ষণ নহে, সেগুলি সুলক্ষণ। পরিচালনার দ্বারা আমাদের শরীর যেরূপ সুবদ্ধ ও দৃঢ়ীকৃত হয়, কার্য্য,

উপদ্রব ও বিপর্য্যয় দ্বারা জাতীয় বল ও জাতীয় জীবন সেইরূপ রক্ষিত ও পরিপুষ্ট হয়। এইরূপে মহারাষ্ট্রীয় জীবন-উষার প্রথম রক্তিমচ্ছটা শিবজীর আবির্ভাবের অনেক পূর্ব্বেই ভারত-আকাশ রঞ্জিত করিয়াছিল।

আহম্মদনগরের সুলতানের অধীনে যাদবরাও ও ভঁসলা নামক দুইটী পরাক্রান্ত বংশ ছিল। সিন্ধুক্ষীরের যাদবরাওয়ের ন্যায় পরাক্রান্ত মহারাষ্ট্রবংশ সমস্ত মহারাষ্ট্র প্রদেশে আর কোথাও ছিল না, এবং অনেকে বিবেচনা করেন দেবগড়ের প্রাচীন হিন্দুরাজবংশ হইতেই এই পরাক্রান্ত বংশ সমুদ্ভূত। ভঁসলাবংশ যাদবরাওয়ের ন্যায় উন্নত না হইলেও একটী প্রধান ক্ষমতাশালী বংশ ছিল তাহার সন্দেহ নাই। এই স্থানে এই মাত্র বলা আবশ্যক যে, যাদবরাওয়ের বংশ হইতে শিবজীর মাতা ও ভঁসলাবংশ হইতে তাঁহার পিতা সমুদ্ভূত হইয়াছিলেন।

## দ্বিতীয় পরিচ্ছেদ : রঘুনাথজী হাবিলদার

কাঞ্চন জিনিয়া তার অঙ্গের বরণ।  
শ্রবণ তাহার দিব্য পঙ্কজ-নয়ন॥  
শ্রবণে কুণ্ডলযুগ্ম দীপ্ত দিনকর।  
অভেদ্য কবচে আবরিল কলেবর॥  
দুইদিকে দুই তূণ বামে ধরে ধনু।  
আজানুলম্বিত ভুজ আনন্দিত তনু॥  
—কাশীরাম দাস।

কঙ্কণ প্রদেশে বর্ষাকালে প্রকৃতি অতি ভীষণ রূপ ধারণ করে; ১৬৬৩ খৃঃ অব্দের বসন্তকালেই একদিন সায়ংকালে সেইরূপ ঘোর ঘটা দৃষ্ট হইয়াছিল। সূর্য্য এখনও অস্ত যায় নাই, অথচ সমস্ত আকাশ দীর্ঘবিলম্বী অতি কৃষ্ণ মেঘরাশিতে আবৃত ও চারিদিকে পর্ব্বতশ্রেণী ও অরণ্য অন্ধকারে আচ্ছন্ন রহিয়াছে। পর্ব্বতে, উপত্যকায়, অরণ্যমধ্যে, প্রান্তরে, আকাশ বা মেদিনীতে শব্দমাত্র নাই, যেন অচিরে প্রচণ্ড বাত্যা আসিবে জানিয়া সমস্ত জগৎ ভয়ে স্তব্ধ হইয়া রহিয়াছে। নিকটস্থ পর্ব্বতের উপর দিয়া গমনাগমনের পথগুলি ঈষৎ দেখা যাইতেছে, দূরস্থ বিশাল পাদপাবৃত পর্ব্বতগুলি গাঢ়তর কৃষ্ণবর্ণ ধারণ করিয়াছে, আর নীচে উপত্যকা অন্ধকারে আচ্ছন্ন রহিয়াছে। পর্ব্বত-প্রবাহিণী জলপ্রপাতগুলি কোথাও রৌপ্যগুচ্ছের ন্যায় দেখা যাইতেছে, কোথাও অন্ধকারে লীন হইয়া কেবল শব্দমাত্রে আপন পরিচয় দিতেছে।

সেই পর্ব্বতপথের উপর দিয়া এক মাত্র অশ্বারোহী বেগে অশ্বচালন করিয়া যাইতেছিলেন। অশ্বের সমস্ত শরীর ফেনপূর্ণ ও ঘর্ম্মাক্ত। অশ্বারোহীর বেশ কর্দ্দমময়, দেখিলেই বোধ হয় তিনি অনেক দূর হইতে আসিতেছেন। তাঁহার দক্ষিণ হস্তে বর্শা, কোষে অসি, বামহস্তে বল্গা ও বাম বাহুতে ঢাল, পরিচ্ছদ ও উষ্ণীষ রাজস্থানদেশীয়। অশ্বারোহীর বয়ঃক্রম অষ্টাদশবর্ষ হইবে, অবয়ব উন্নত ও গৌরবর্ণ, কিন্তু পরিশ্রমে বা

রৌদ্রোত্তাপে এই বয়সেই তাঁহার মুখমণ্ডলের উজ্জ্বল বর্ণ কিঞ্চিৎ কৃষ্ণ হইয়াছে। শরীর সুবদ্ধ ও দৃঢ়ীকৃত, ললাট উন্নত, চক্ষুর্দ্বয় জ্যোতিঃপূর্ণ, মুখমণ্ডল ঔদার্য্যব্যঞ্জক ও অতিশয় তেজঃপূর্ণ। যুবক অশ্বকে অল্প বিশ্রাম দিবার জন্য লম্ফ দিয়া ভূমিতে অবতীর্ণ হইলেন, বল্গা বৃক্ষোপরি নিক্ষেপ করিলেন, বর্শা বৃক্ষশাখায় হেলাইয়া রাখিলেন, ও হস্ত দ্বারা ললাটের ঘর্ম্ম মোচন করিয়া নিবিড় কৃষ্ণ কেশগুচ্ছ পশ্চাৎ দিকে সরাইয়া ক্ষণেক আকাশের দিকে নিরীক্ষণ করিতে লাগিলেন।

আকাশের আকৃতি অতি ভয়ানক, অচিরাৎ তুমুল বাত্যা আসিবে তাহার সংশয় নাই। মন্দ মন্দ বায়ু বহিতে আরম্ভ হইতেছে এবং অনন্ত পর্ব্বত ও পাদপশ্রেণী হইতে গভীর শব্দ উত্থিত হইতেছে। দুই একটী স্তিমিত মেঘগর্জ্জন শুনা যাইতেছে, এবং যুবকের শুষ্ক ওষ্ঠে দুই এক বিন্দু বৃষ্টিজলও পতিত হইল। এখন যাইবার সময় নহে, আকাশ পরিষ্কার হওয়া পর্য্যন্ত কোথাও অপেক্ষা করা উচিত, কিন্তু যুবকের চিন্তা করিবার সময় ছিল না। তিনি যে কার্য্যে আসিয়াছিলেন তাহাতে বিলম্ব সহে না ; তিনি যে প্রভুর কার্য্য করিতেছেন তিনি কোন আপত্তি শুনেন না ; যুবকেরও আপত্তি করার অভ্যাস নাই। পুনরায় বর্শা হস্তে লইয়া লম্ফ দিয়া তিনি অশ্বপৃষ্ঠে উঠিলেন। আর এক মুহূর্ত্ত আকাশের দিকে নিরীক্ষণ করিলেন, পরে পুনরায় বেগে অশ্বচালন করিয়া সেই নিঃশব্দ পর্ব্বত-প্রদেশের সুপ্ত প্রতিধ্বনি জাগরিত করিয়া চলিলেন।

অল্পক্ষণ মধ্যেই ভয়ানক বাত্যা আরম্ভ হইল। আকাশের এক প্রান্ত হইতে অন্য প্রান্ত পর্য্যন্ত বিদ্যুল্লতা চমকিত হইল। মেঘের গর্জ্জনে সেই অনন্ত পর্ব্বত-প্রদেশ যেন শতবার শব্দিত হইল। অচিরাৎ কোটী-রাক্ষসবল বিদ্রূপ করিয়া ভীষণ গর্জ্জনে পবন প্রবাহিত হইয়া যেন সেই অনন্ত পর্ব্বতকেও সমূলে আলোড়িত করিতে লাগিল। শত পর্ব্বতের অসংখ্য পাদপশ্রেণী হইতে কর্ণভেদী শব্দ উত্থিত হইতে লাগিল, জলপ্রপাত ও পর্ব্বত-তরঙ্গিণীর জল উৎক্ষিপ্ত হইয়া চারিদিকে বিকীর্ণ হইতে লাগিল, ঘন ঘন বিদ্যুৎ-আলোকে বহুদূর পর্য্যন্ত প্রকৃতির এই ঘোর বিপ্লব দৃষ্ট হইতে লাগিল, ও মধ্যে মধ্যে বজ্রশব্দে জগৎ কম্পিত ও স্তব্ধ হইতে লাগিল। ত্বরায় মুষলধারায় বৃষ্টি পড়িয়া পর্ব্বত, অরণ্য ও উপত্যকা প্লাবিত করিল, জলপ্রপাত ও তরঙ্গিণী সমুদয়কে স্ফীতকায় ও উচ্ছলিত করিয়া তুলিল।

অশ্বারোহী কিছুতেই প্রতিরুদ্ধ না হইয়া সাবধানে চলিতে লাগিলেন। সময়ে সময়ে বোধ হইল যেন অশ্ব ও অশ্বারোহী বায়ুবেগে পর্ব্বত হইতে সজোরে নীচে নিক্ষিপ্ত হইবে। বায়ুপীড়িত বৃক্ষশাখার সজোর আঘাতে অশ্বারোহীর উষ্ণীষ ছিন্ন হইল, তাঁহার ললাট হইতে দুই-এক বিন্দু রুধির পড়িতে লাগিল। তথাপি যে কার্য্যে ব্রতী হইয়াছেন তাহাতে অপেক্ষা করা দুঃসাধ্য, সুতরাং যুবক মুহূর্ত্তমাত্রও চিন্তা না করিয়া যতদূর সাধ্য সতর্কভাবে অশ্বচলনা করিতে লাগিলেন। দুই-তিন দণ্ড মুষলধারায় বৃষ্টি হওয়াতে ক্রমে আকাশ পরিষ্কার হইতে লাগিল, অচিরাৎ বৃষ্টি থামিয়া গেল। অস্তাচলচূড়াবলম্বী সূর্য্যের আলোকে সেই পর্ব্বতরাশি ও নবস্নাত বৃক্ষ সমূহের চমৎকার শোভা দৃষ্ট হইল।

যুবক দুর্গে উপস্থিত হইয়া একবার অশ্ব থামাইলেন ও সিক্ত কেশগুচ্ছ পুনরায় সুন্দর,

প্রশস্ত ললাট হইতে অপসৃত করিয়া নিম্নদিকে দৃষ্টিপাত করিলেন। যতদূর দেখা যায়, দুই তিন সহস্র হস্ত উন্নত পর্ব্বতশিখরগুলি শোভা পাইতেছে, ও সেই পর্ব্বতসমূহের পার্শ্বে, মস্তকে চারিদিকে, নবস্নাত নিবিড় হরিদ্বর্ণ অনন্ত পাদপশ্রেণী সূর্য্যালোকে চিক্‌চিক্‌ করিতেছে। মধ্যে মধ্যে জলপ্রপাত দশগুণ স্ফীতকায় হইয়া বর্দ্ধিত গৌরবে শৃঙ্গ হইতে শৃঙ্গান্তরে নৃত্য করিতেছে, ও সূর্য্যের স্বর্ণ রশ্মিতে বড় সুন্দর ক্রীড়া করিতেছে। পর্ব্বত ও শিখরের উপর সূর্য্যরশ্মি নানাবর্ণ ধারণ করিয়াছে, জলপ্রপাতের উপর রামধনু খেলা করিতেছে, আকাশে প্রকাণ্ড ধনু নানাবর্ণে রঞ্জিত রহিয়াছে ও বহুদূরে বায়ু তাড়িত হইয়া মেঘরাশি বৃষ্টিরূপে গলিত হইতেছে।

যুবক ক্ষণমাত্র এই শোভায় মুগ্ধ রহিলেন; পরে সূর্য্যের দিকে অবলোকন করিয়া শীঘ্র দুর্গের উপর উঠিতে লাগিলেন। অচিরে আপন পরিচয় দিয়া দুর্গে প্রবেশ করিলেন। তখন সূর্য্য অস্ত যাইতেছে, অমনি ঝনঝনা শব্দে দুর্গদ্বার রুদ্ধ হইল।

দ্বাররক্ষকগণ দ্বার বন্ধ কবিয়া যুবকের দিকে চাহিয়া কহিলেন,—অধিক সকালে পৌঁছেন নাই; আর এক মুহূর্ত্ত বিলম্ব হইলে অদ্য রাত্রি প্রাচীরের বাহিরে অতিবাহিত করিতে হইত।

যুবক। সেই একমুহূর্ত্ত বিলম্ব হয় নাই; ভবানীর প্রাসাদে প্রভুর নিকট যে প্রতিজ্ঞা করিয়াছি তাহা রাখিব, অদ্যই কিল্লাদারের নিকট প্রভুর আদেশ জানাইতে পাবিব।

দ্বাররক্ষক। কিল্লাদারও আপনার জন্য প্রতীক্ষা করিতেছেন।

যুবক তৎক্ষণাৎ কিল্লাদারের প্রাসাদে যাইলেন, ও সম্যক অভিবাদন করিয়া নিজ কটিদেশ হইতে বন্ধন খুলিয়া কতকগুলি লিপি তাঁহার হস্তে প্রদান করিলেন। কিল্লাদার মাউলী জাতীয়, শিবজীর একজন বিশ্বস্ত যোদ্ধা, তিনি লিপিগুলির প্রতীক্ষা করিতেছিলেন, দূতের দিকে না চাহিয়াই মনোনিবেশপূর্ব্বক সেইগুলি পাঠ করিতে লাগিলেন।

দিল্লীর সম্রাটের সহিত যুদ্ধারম্ভ, যুদ্ধের আধুনিক অবস্থা, কিরূপে কিল্লাদার শিবজীর বিশেষরূপে সহায়তা করিতে পারেন, ও কোন্ বিষয়ে শিবজীর কি কি আদেশ, লিপি পাঠে সমস্ত অবগত হইলেন। অনেকক্ষণ সেই লিপি পাঠ করিয়া কিল্লাদার অবশেষে পত্রবাহকের দিকে চাহিয়া দেখিলেন। অষ্টাদশ বর্ষীয় যুবকের বালকোচিত উদার মুখমণ্ডল ও আনয়নবিলম্বী গুচ্ছ গুচ্ছ নিবিড় কৃষ্ণ কেশ দেখিয়া কিল্লাদার একবার চকিত হইলেন। লিপির দিকে দেখিলেন, আবার বালক বা যুবার দিকে মর্ম্মভেদী তীক্ষ্ণ নয়নদ্বয় উঠাইলেন। অবশেষে বলিলেন,—হাবিলদার! তোমার নাম রঘুনাথজী? তুমি জাতিতে রাজপুত?

রঘুনাথজী বিনীতভাবে শির নামাইয়া প্রশ্নের উত্তর করিলেন।

কিল্লাদার। তুমি আকৃতি ও বয়সে বালকমাত্র। কিন্তু বিবেচনা করি কার্য্যকালে পরাঙ্মুখ নহ।

রঘুনাথজী। যত্ন ও চেষ্টা মাত্র মনুষ্যসাধ্য, বোধ হয় তাহাতে প্রভু আমার ত্রুটি দেখেন নাই। সিদ্ধি ভবানীর ইচ্ছাধীন।

কিল্লাদার। তুমি সিংহগড় হইতে তোরণ দুর্গে এত শীঘ্র আসিলে কিরূপে?

রঘুনাথজী। প্রভুর নিকট এইরূপ প্রতিজ্ঞা করিয়াছিলাম।

কিল্লাদার এই উত্তরে পরিতুষ্ট হইয়া ঈষৎ হাস্য করিয়া বলিলেন,—জিজ্ঞাসা অনাবশ্যক, কার্য্য-সাধনে তোমার যেরূপ যত্ন তোমার আকৃতিই তাহার পরিচয় দিতেছে। রঘুনাথজীর সমস্ত বস্ত্র ও শরীর এখনও সিক্ত, ও ললাটে ঈষৎ ক্ষত দেখা যাইতেছিল।

পরে কিল্লাদার সিংহগড়ের ও পুনার সমস্ত অবস্থা, মহারাষ্ট্রীয়, মোগল ও রাজপুত-সেনার অবস্থা ও সংখ্যা তন্ন তন্ন করিয়া জিজ্ঞাসা করিতে লাগিলেন। রঘুনাথজী যতদূর পারিলেন উত্তর দিলেন।

কিল্লাদার বলিলেন,—তবে কল্য প্রাতে আমার নিকট আসিও, আমার পত্রাদি প্রস্তুত থাকিবে। আর প্রভু শিবজীকে আমার নাম করিয়া জানাইও যে, তিনি যে তরুণ হাবিলদারকে এই বিষম কার্য্যে নিযুক্ত করিয়াছেন সে হাবিলদার কার্য্যের অনুপযুক্ত নহে। প্রশংসাবাক্যে রঘুনাথ মস্তক নত করিয়া কৃতজ্ঞতা স্বীকার করিলেন।

রঘুনাথজী বিদায় পাইয়া চলিয়া গেলেন। রঘুনাথকে এইরূপ পরীক্ষা করার উদ্দেশ্য এই যে, কিল্লাদার শিবজীকে অতিশয় গূঢ় রাজকীয় সংবাদ ও কতকগুলি গূঢ় মন্ত্রণা পাঠাইবার মানস করিতেছিলেন। সেগুলি লিপির দ্বারা ব্যক্ত করা যায় না, লিপি শত্রু-হস্তে পড়িতে পারে। রঘুনাথজীকে সেগুলি বাচনিক বলা যাইতে পারে কিনা, অর্থবলে বা কোন উপায়ে শত্রুর বশবর্ত্তী হইয়া গূঢ় মন্ত্রণা শত্রুর নিকট প্রকাশ করা রঘুনাথের পক্ষে সম্ভব কি না, কিল্লাদার তাহাই পরীক্ষা করিতেছিলেন। রঘুনাথ নয়নপথের বহির্ভূত হইলে পর কিল্লাদার ঈষৎ হাস্য করিয়া বলিলেন,—শিবজী এ বিষয়ে অসাধারণ পণ্ডিত, উপযুক্ত কার্য্যে যথার্থই উপযুক্ত লোক পাঠাইয়াছেন।

## তৃতীয় পরিচ্ছেদঃ সরযুবালা

সজনি! ভাল করি পেখন না ভেল।
মেঘমালা সঙ্গে তড়িতলতা জনু হৃদয়ে শেল দেই গেল।।
আধ আঁচল খসি আধবদন হাসি আধই নয়ন তরঙ্গ।
আধ উরজ হেরি আধ আচর ভরি, তব ধরি দগধে অনঙ্গ।।
একে তনু গোরা কনক কটোরা অতনু কাঁচল উপাম।
হরি হরি কহ মন জনু বুঝি ঐছন ফাঁন পসারল কাম।।
দশন মুকুতাপাঁতি অধর মিলায়ত মৃদু মৃদু কহতহি ভাষা।
বিদ্যাপতি কহ, অতবে সে দুঃখ রহ, হেরি হেরি না পুরাল আশা।।
—বিদ্যাপতি।

রঘুনাথ কিল্লাদারের নিকট বিদায় পাইয়া ভবানীদেবীর মন্দিরাভিমুখে যাইতে লাগিলেন। এই দুর্গজয়ের অল্পদিন পরই শিবজী ভবানীর একটী মূর্ত্তি প্রতিষ্ঠিত করিয়াছিলেন, ও অম্বরদেশীয় অতি উচ্চকুলোদ্ভব এক ব্রাহ্মণকে আহ্বান করিয়া

দেবসেবায় নিয়োজিত করিয়াছিলেন। যুদ্ধকালে এই দেবীর পূজা না দিয়া কোনও কার্য্যে লিপ্ত হইতেন না।

রঘুনাথ যৌবনোচিত উল্লাসের সহিত আপন কৃষ্ণকেশগুলি নাচাইতে নাচাইতে একটী যুদ্ধগীত মৃদুস্বরে গাহিতে গাহিতে মন্দিরাভিমুখে আসিতেছিলেন।

যখন মন্দিরের নিকটে আসিলেন তখন প্রায় সন্ধ্যা হইয়াছে। পশ্চিমদিকের আকাশের স্তিমিত আলোকে শ্বেত মন্দির সুন্দর শোভা পাইতেছে, মন্দিরের পার্শ্ববর্ত্তী একটী ক্ষুদ্র উদ্যান প্রায় অন্ধকারে আবৃত হইয়াছে। মন্দিরের পুরোহিত তখন বাটীতে নাই, সুতরাং রঘুনাথ উদ্যানে একটী প্রস্তরের উপর বসিয়া ক্ষণেক বিশ্রাম করিতে লাগিলেন।

সন্ধ্যার সময়ে সেই উদ্যানে একজন বালিকা ফুল তুলিতে আসিলেন। রঘুনাথ দেখিয়া ঈষৎ বিস্মিত হইলেন, কেননা বালিকা এ দেশের নহে, পরিচ্ছদ দেখিয়া বুঝিলেন বালিকা রাজপুত। বহুদিন পরে একজন স্বদেশীয়া রমণীকে দেখিয়া রঘুনাথের হৃদয় নৃত্য করিয়া উঠিল। ইচ্ছা হইল রাজপুত বালিকার নিকটে যাইয়া তাহার পরিচয় জিজ্ঞাসা করেন। কিন্তু রঘুনাথ সে ইচ্ছা দমন করিলেন, বৃক্ষতলে সেই প্রস্তরের উপর বসিয়া ক্ষণেক সেই বালিকার দিকে নিরীক্ষণ করিতে লাগিলেন। যত দেখিতে লাগিলেন, রঘুনাথের হৃদয় আরও সেই দিকে আকৃষ্ট হইতে লাগিল।

বালিকা অনুমান ত্রয়োদশ বর্ষীয়া। তাঁহার রেশম-বিনিন্দিত সুমার্জ্জিত অতিকৃষ্ণ কেশপাশ গণ্ডস্থলে ও পৃষ্ঠদেশে লম্বিত রহিয়াছে, এবং উজ্জ্বল মুখমণ্ডল ও ভ্রমর-বিনিন্দিত চক্ষুর্দ্বয় কিঞ্চিৎ আবৃত করিয়াছে। ভ্রূযুগল যেন তুলি দ্বারা লিখিত, কি সুন্দর বক্রভাবে ললাটের শোভা বর্দ্ধন করিতেছে। ওষ্ঠদ্বয় সূক্ষ্ম ও রক্তবর্ণ, হস্ত ও বাহু সুগোল, এবং সুবর্ণের বলয় ও কঙ্কণ দ্বারা সুশোভিত। কন্যার ললাটে আকাশের রক্তিমচ্ছটা পতিত হইয়া সেই তপ্ত কাঞ্চন বর্ণকে সমধিক উজ্জ্বল করিতেছে। কণ্ঠ ও ঈষদুন্নত বক্ষঃস্থলের উপর একটী কণ্ঠমালা দোদুল্যমান রহিয়াছে। রঘুনাথ অনিমেষলোচনে সেই সায়ংকালের স্তিমিত আলোকে সেই অপূর্ব্বদৃষ্টা রাজপুতকন্যার দিকে চাহিয়াছিলেন; তাঁহার হৃদয় পূর্ব্বে অননুভূত আনন্দ স্রোতে সিক্ত হইতেছিল।

কন্যা ফুল তুলিয়া গৃহে যাইবার উপক্রম করিতেছেন, এমন সময় দেখিলেন অনতিদূরে একজন দীর্ঘকায় রাজপুত যুবক তাঁহার দিকে অনিমেষলোচনে দেখিতেছেন। ঈষৎ লজ্জায় কন্যার মুখ রঞ্জিত হইল, তিনি মুখ অবনত করিলেন। আবার চাহিয়া দেখিলেন, যুবক তখনও দণ্ডায়মান রহিয়াছেন, গুচ্ছ গুচ্ছ কৃষ্ণকেশ যুবকের উন্নত ললাট ও জ্যোতিঃপূর্ণ নয়নদ্বয় আবৃত করিয়াছে, কোষে খড়্গ, দক্ষিণ হস্তে দীর্ঘ বর্শা। যুবক অনিমেষলোচনে তখনও তাঁহারই দিকে চাহিয়া রহিয়াছেন। বহুদিন পরে একজন দেশীয় যোদ্ধাকে এই মহারাষ্ট্র দুর্গে দেখিয়া রাজপুতবালা প্রথমে বিস্মিত হইলেন, যুবকের আকৃতি ও উজ্জ্বল সৌন্দর্য্য দেখিয়া তিনি চকিত হইলেন, মুখমণ্ডল নত করিয়া ফুলের সাজি লইয়া গৃহমধ্যে প্রবেশ করিলেন।

তখন রঘুনাথ যেন চৈতন্য প্রাপ্ত হইলেন। মন্দিরের পুরোহিতের সহিত সাক্ষাৎ করিবার জন্য ধীরে ধীরে, চিন্তিতভাবে মন্দিরমধ্যে প্রবেশ করিলেন, ও পুরোহিতের

জন্য অপেক্ষা করিতে লাগিলেন। এই অবসরে আমরা পাঠককে পুরোহিতের পরিচয় দিব।

পূর্ব্বেই বলিয়াছি, পুরোহিত অম্বরদেশীয় উচ্চকুলোদ্ভব রাজপুত ব্রাহ্মণ, তাঁহার নাম জনার্দ্দন দেব। তিনি অম্বরের প্রসিদ্ধ রাজা জয়সিংহের একজন সভাসদ্ ছিলেন, পরে শিবজীর বহু অনুরোধে, জয়সিংহের অনুমত্যনুসারে শিবজীর সর্ব্বপ্রথম বিজিত তোরণদুর্গে আগমন করেন। তাঁহার পুত্রকন্যা কেহই ছিল না, কিন্তু স্বদেশ ত্যাগের অচিরকাল পূর্ব্বেই তিনি এক ক্ষত্রিয়কন্যার লালনপালনের ভার লইয়াছিলেন। কন্যার পিতা জনার্দ্দনের আশৈশব পরমবন্ধু ছিলেন। কন্যার মাতাও জনার্দ্দনের স্ত্রীকে ভগিনী সম্বোধন করিতেন। কন্যার পিতামাতার কাল হওয়ায় নিঃসন্তান জনার্দ্দন ও তাঁহার গৃহিণী ঐ শিশু ক্ষত্রিয়বালার লালনপালনভার লইলেন, ও তোরণদুর্গে আসিয়া সেই শিশুকে অপত্যনির্ব্বিশেষে পালন করিতে লাগিলেন।

পরে জনার্দ্দনের স্ত্রীর কাল হইলে কন্যা সরয ভিন্ন বৃদ্ধের স্নেহের দ্রব্য আর কেহ রহিল না, সরযূবালাও জনার্দ্দনকে পিতা বলিয়া ডাকিতেন ও ভালবাসিতেন। কালক্রমে সরযূবালা নিরুপমা লাবণ্যবতী হইয়া উঠিলেন, সুতরাং দুর্গের সকলে শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণ জনার্দ্দনকে কন্বমুনি ও তাঁহার পালিতা নিরুপমা লাবণ্যময়ী ক্ষত্রিয়বালাকে শকুন্তলা বলিয়া পরিহাস করিতেন। জনার্দ্দনও কন্যার সৌন্দর্য্য ও স্নেহে পরিতুষ্ট হইয়া রাজস্থান হইতে নির্ব্বাসনের দুঃখ বিস্মৃত হইলেন।

দেবালয়ে রঘুনাথ কিছুক্ষণ অপেক্ষা করিলে পর জনার্দ্দন দেবমন্দিরে প্রবেশ করিলেন। তাঁহার বয়স পঞ্চাশৎ বৎসর হইয়াছে, অবয়ব দীর্ঘ ও এখনও বলিষ্ঠ, চক্ষুর্দ্বয় শান্তিরসপূর্ণ, বক্ষঃস্থল বিশাল, বাহুদ্বয় দীর্ঘ ও বলিষ্ঠ। জনার্দ্দনের বর্ণ গৌর, এবং স্কন্ধ হইতে যজ্ঞোপবীত লম্বিত রহিয়াছে। পূজকের পবিত্র মন ও সরল হৃদয় তাঁহার মুখ দেখিলেই বোধগম্য হইত। জনার্দ্দন ধীরে ধীরে মন্দিরে প্রবেশ করিলেন, তাঁহাকে দেখিয়া রঘুনাথ সসম্ভ্রমে আসন ত্যাগ করিয়া গাত্রোত্থান করিলেন।

সংক্ষেপে মিষ্টালাপ করিয়া উভয়ে আসন গ্রহণ করিলেন ও জনার্দ্দন শিবজীর কুশল সংবাদ জিজ্ঞাসা করিলেন। রঘুনাথ যতদূর পারিলেন যুদ্ধের বিবরণ বলিলেন, ও শিবজীর প্রণাম জানাইয়া পূজকের হস্তে কয়েকটী সুবর্ণমুদ্রা দিয়া বলিলেন,—প্রভুর প্রার্থনা যে তিনি এক্ষণে মোগলদিগের সহিত রণে নিযুক্ত হইয়াছেন, আপনি তাঁহার জয়ের জন্য ভবানীর নিকটে পূজা করিবেন। দেবীপ্রসাদ ভিন্ন মনুষ্যচেষ্টা বৃথা।

জনার্দ্দন তাঁহার নৈসর্গিক স্থির গম্ভীরস্বরে উত্তর করিলেন,—সনাতন হিন্দুধর্ম্মরক্ষার জন্য মাদৃশ লোকের চিরকালই যত্ন করা বিধেয়, সেই ধর্ম্মের প্রহরিস্বরূপ শিবজীর বিজয়ের জন্য অবশ্যই পূজা দিব। মহাত্মাকে জানাইও, সে বিষয়ে ত্রুটি করিব না।

রঘুনাথ। দেবীপদে প্রভুর আর একটী আবেদন আছে। তিনি ঘোরতর যুদ্ধে প্রবৃত্ত হইবেন, তাহার ফলাফল কথঞ্চিৎ পূর্ব্বে জানিবার আকাঙ্খা করেন। ভবাদৃশ দূরদর্শী দৈবজ্ঞ এ বিষয়ে অবশ্যই তাঁহার মনস্কামনা পূর্ণ করিতে পারেন।

জনার্দ্দন ক্ষণেক চক্ষু মুদ্রিত করিয়া রহিলেন, পরে পুনরায় গম্ভীর স্বরে বলিলেন,—রজনীযোগে দেবীপদে শিবজীর বাসনা জানাইব, কল্য প্রাতে উত্তর জানিতে পারিবে।

রঘুনাথ ধন্যবাদ দিয়া বিদায় লইবার উদ্যোগ করিতেছেন, এমন সময়ে জনার্দ্দন বলিলেন,—তোমাকে ইতিপূর্ব্বে এই দুর্গে দেখি নাই, অদ্য কি এই প্রথম এস্থলে আসিয়াছ?

রঘুনাথ। অদ্যই আসিয়াছি।

জনার্দ্দন। দুর্গে কাহারও সহিত পরিচয় আছে? থাকিবার স্থান আছে?

রঘুনাথ। পরিচয় নাই, কিন্তু কোন এক স্থানে রজনী অতিবাহিত করিব, কল্য প্রাতেই চলিয়া যাইব।

জনার্দ্দন। কি জন্য অনর্থক ক্লেশ সহ্য করিবে?

রঘুনাথ। প্রভুর অনুগ্রহে কোন ক্লেশ হইবে না, আমাদিগকে সর্ব্বদাই এইরূপে রাত্রি অতিবাহিত করিতে হয়।

জনার্দ্দন। বৎস! যুদ্ধসময়ে ক্লেশ অনিবার্য্য, কিন্তু অন্য ক্লেশ সহনের কোন আবশ্যকতা নাই। আমার এই দেবালয়ে অবস্থিতি কর, আমার পালিতকন্যা তোমার খাদ্যের আয়োজন করিয়া দিবে। পরে রাত্রিতে বিশ্রাম করিয়া কল্য শিবজীর নিকটে দেবীর আজ্ঞা লইয়া যাইবে।

রঘুনাথজীর বক্ষঃস্থল সহসা স্ফীত হইল, তাঁহার হৃদয়ে যেন কে সজোরে আঘাত করিল। এ যাতনা না আনন্দের উদ্বেগ? জনার্দ্দনের পালিতকন্যা কে? তিনি কি সেই পুষ্পোদ্যানে দৃষ্টা লাবণ্যময়ী রাজপুতবালা?

## চতুর্থ পরিচ্ছেদ : কণ্ঠমালা

মন্ত্রের সাধন কিংবা শরীর পাতন।

—ভারতচন্দ্র রায়।

রজনী প্রায় এক প্রহর হইলে সরযূবালা পিতার আদেশে অতিথির খাদ্যের আয়োজন করিয়া দিলেন। রঘুনাথ আসন গ্রহণ করিলেন, সরযূ পশ্চাতে দণ্ডায়মান রহিলেন। মহারাষ্ট্রদেশে অদ্যাবধি আহূত ব্যক্তিকে পরিবারের মধ্যে কোন একজন রমণী আসিয়া ভোজন করাইবার রীতি আছে।

রঘুনাথ আহার করিতে বসিলেন, কিন্তু রঘুনাথের হৃদয় আজি চাঞ্চল্য-পরিপূর্ণ ও অস্থির। সরযূ যত্ন করিয়া অনেক প্রকার আহার প্রস্তুত করিয়াছিলেন, কিন্তু রঘুনাথ অদ্য কি খাইলেন ঠিক জানেন না। জনার্দ্দন ঔৎসুক্য সহকারে রাজস্থানের কথা কহিতে লাগিলেন, রঘুনাথ সময়ে সময়ে উত্তর দেন, সময়ে সময়ে একটু অন্যমনস্ক হয়েন।

আহার শেষ হইল। শ্বেতপ্রস্তর-বিনির্ম্মিত আধারে সরযূ মিষ্ট সরবৎ আনিয়া দিলেন, রঘুনাথ পাত্রধারিণীর দিকে সোদ্বেগচিত্তে চাহিলেন, যেন তাঁহার হৃদয় সেই দৃষ্টির সহিত মিলিত হইয়া সেই কন্যার দিকে ধাবমান হইল। চারি চক্ষুর মিলন হইল, সরযূর

মুখমণ্ডল লজ্জায় ঈষৎ রক্তবর্ণ হইল, মুখ অবনত করিয়া সরযূ ধীরে ধীরে সরিয়া গেলেন। রঘুনাথও যৎপরোনাস্তি লজ্জিত হইয়া অধোবদন হইলেন।

হস্তমুখ প্রক্ষালনের জন্য সরযূ জল আনিয়া দিলেন। রঘুনাথ বর্ব্বর নহেন, এবার তিনি মুখ অবনত করিয়া রহিলেন, কেবল সরযূর সুন্দর সুবর্ণ বলয়বিজড়িত সুগোল বাহুমাত্র দেখিতে পাইলেন। একটী দীর্ঘশ্বাস ত্যাগ করিলেন।

রঘুনাথের শয্যারচনা হইল। রঘুনাথ শয়ন করিলেন না, ঘরের দ্বার ধীরে ধীরে উদ্ঘাটন করিয়া নক্ষত্রালোকে সেই পুষ্পোদ্যানে পদচারণ করিতে লাগিলেন।

সেই গভীর অন্ধকারে নক্ষত্র-বিভূষিত নৈশ আকাশের দিকে স্থিরদৃষ্টি করিয়া অল্পবয়স্ক যোদ্ধা কি চিন্তা করিতেছেন? নিশার ছায়া ক্রমে গভীরতর হইতেছে, সেই সুস্নিগ্ধ ছায়ায় মনুষ্য, জীব, জন্তু, সমগ্র জগৎ সুপ্ত হইয়াছে। দুর্গে শব্দমাত্র নাই, কেবল মধ্যে মধ্যে প্রহরিগণের শব্দ শুনা যাইতেছে, ও প্রহরে প্রহরে ঘণ্টারব সেই নিস্তব্ধ দুর্গে ও চতুর্দ্দিকস্থ পর্ব্বতে প্রতিহত হইতেছে। এ গভীর অন্ধকার রজনীতে রঘুনাথ অনিদ্র হইয়া কি চিন্তা করিতেছেন?

রঘুনাথ অদ্য কেন সেই উদ্যানে পদচারণ করিতেছেন তাহা রঘুনাথ জানেন না। এতদিন রঘুনাথ বালক ছিলেন, অদ্য যেন সহসা তাঁহার শান্ত, নীল, জীবনাকাশের উপর একটী নূতন আলোক উদিত হইল, তাঁহার সুপ্ত চিন্তা ও বেগবতী মনোবৃত্তি সহসা জাগরিত হইল। শতবার সেই রাজপুতবালার আনন্দময়ী মূর্ত্তি তাঁহার মনে আসিতে লাগিল, সেই আলেখ্যলিখিত ভ্রূযুগল, সেই পুষ্পবিনিন্দিত মধুময় ওষ্ঠ, সেই নিবিড় কেশপাশ, সেই সুগোল বাহুযুগল, সেই আয়ত স্নেহপূর্ণ নয়ন, সেই চিত্তহারী অতুল লাবণ্য! রঘুনাথ! এ সুন্দরী কি তোমার হইবে? তুমি একজন সামান্য হাবিলদার মাত্র, জনার্দ্দন অতি উচ্চকুলোদ্ভব রাজপুত, তাহার পালিতাকন্যা রাজাদিগেরও প্রার্থনীয়! কি জন্য এরূপ আশায় হৃদয় বৃথা ব্যথিত করিতেছ? রঘুনাথ! এ বৃথা তৃষ্ণায় কেন হৃদয় দগ্ধ করিতেছ?

কিন্তু যৌবনকালে আশাই বলবতী হয়, শীঘ্র আমাদের নৈরাশ হয় না, অসাধ্যও আমরা সাধ্য বিবেচনা করি, অসম্ভবও সম্ভব বোধ হয়। রঘুনাথ আকাশের দিকে চাহিয়া চাহিয়া অনেকক্ষণ কি চিন্তা করিতেছিলেন। অনেকক্ষণ পরে দণ্ডায়মান হইলেন, আপন হৃদয়ের উপর উভয় বাহু স্থাপন করিয়া ক্ষণেক দণ্ডায়মান রহিলেন, মনে মনে বলিলেন,—"ভগবন্, সহায় হও, অবশ্য কৃতকার্য্য হইব! যশ, মান, খ্যাতি মনুষ্যসাধ্য, কি জন্য আমার অসাধ্য হইবে? আমার শরীর কি অন্য অপেক্ষা ক্ষীণ? বাহু কি অন্য অপেক্ষা দুর্ব্বল? দেবগণ আমার সহায় হও, আমি যুদ্ধে পিতার নাম রক্ষা করিব, রাজপুতের উচিত সম্মান লাভ করিব। তাহার পর? যদি কৃতকার্য্য হই, তাহা হইলে সরযূ! আমি তোমার অযোগ্য হইব না। তখন সরযূ! তোমাকে গল্পচ্ছলে অদ্যকার এই সকল কথা বলিব, তখন তোমার সুন্দর হস্তদ্বয় আমার এই কম্পিত হস্তদ্বয়ে স্থাপন করিব, তখন ঐ লাবণ্যময় দেহলতা এই উদ্বিগ্ন হৃদয়ে ধারণ করিব, তখন ঐ সুন্দর বিম্ববিনিন্দিত ওষ্ঠদ্বয়"—রঘুনাথ! রঘুনাথ! উন্মত্ত হইও না।

তখন রঘুনাথ কথঞ্চিৎ শান্ত-হৃদয়ে গৃহের দিকে ফিরিলেন। সহসা দেখিলেন একটী

কণ্ঠমালা পড়িয়া রহিয়াছে,—দুইটী করিয়া মুক্তা, পরে একটী করিয়া পলা,—রঘুনাথ সে মালা চিনিলেন। সেই মালা পূর্ব্বদিন সন্ধ্যাকালে সরযূ কণ্ঠে ও বক্ষঃস্থলে ধারণ করিয়াছিলেন, বোধ হয় অসাবধানতাবশতঃ ঐ স্থানে ফেলিয়া গিয়াছেন। রঘুনাথ আকাশের দিকে চাহিয়া বলিলেন,—ভগবন্! একি আমার আশা পূর্ণ হইবার পূর্ব্বলক্ষণ দান করিলেন?

মালাটী হৃদয়ে ধারণ করিয়া রঘুনাথ নিদ্রা গেলেন, পরদিন প্রাতে রঘুনাথের নিদ্রাভঙ্গ হইল। জনার্দ্দনদেবের নিকট ভবানীর আজ্ঞা জানিলেন,—ম্লেচ্ছদিগের সহিত যুদ্ধে জয়, স্বধর্ম্মীদিগের সহিত যুদ্ধে পরাজয়।

দুর্গ ত্যাগের পূর্ব্বে রঘুনাথ একবার সরযূর সহিত দেখা করিলেন। সরযূ যখন পুনরায় উদ্যানে ফুল তুলিতে আসিয়াছেন, ধীরে ধীরে রঘুনাথও তথায় যাইলেন। হৃদয়ের উদ্বেগ কথঞ্চিৎ দমন করিয়া ঈষৎ কম্পিতস্বরে রঘুনাথ বলিলেন,—ভদ্রে! কল্য নিশিযোগে এই কণ্ঠমালাটী এই স্থানে পাইয়াছি, সেইটী দিতে আসিয়াছি, অপরিচিতের ধৃষ্টতা মার্জ্জনা করুন।

এই বিনীতবাক্য শুনিয়া সরযূ ফিরিয়া চাহিলেন, দেখিলেন, সেই কমনীয় উদার মুখমণ্ডল, সেই কেশাবৃত উন্নত ললাট, সেই উজ্জ্বল নয়নদ্বয়, সেই তরুণ যোদ্ধা! রমণীর গৌর মুখমণ্ডল পুনরায় রক্তবর্ণ হইয়া উঠিল।

রঘুনাথ পুনরায় ধীরে ধীরে বলিলেন,—যদি অনুমতি করেন, তবে এই সুন্দর মালাটী উহার অভ্যস্ত স্থানে পরাইয়া দি। এই অনুগ্রহটী আমাকে প্রদান করুন, ভগবান আপনাকে সুখে রাখিবেন।

সরযূ সলজ্জনয়নে একবার রঘুনাথের দিকে চাহিলেন, সে বিশাল আয়ত নয়নের ক্ষণদৃষ্টিতে রঘুনাথের হৃদয় কম্পিত হইল। তৎক্ষণাৎ রঞ্জিতমুখী লজ্জায় আবার চক্ষু মুদিত করিলেন। সম্মতির লক্ষণ পাইয়া রঘুনাথ ধীরে ধীরে সেই কণ্ঠমালা পরাইয়া দিলেন, কন্যার পবিত্র শরীর স্পর্শ করিলেন না।

ক্ষণেক পরে রঘুনাথ ধীরে ধীরে বলিলেন,—তবে অতিথিকে বিদায় দিন।

সরযূ এবার লজ্জা ও উদ্বেগ সংযম করিয়া ধীরে ধীরে রঘুনাথের দিকে চাহিলেন, আবার ধীরে ধীরে ভূমির দিকে নয়ন ফিরাইয়া অতি মৃদু অস্পষ্ট স্বরে কহিলেন.—আপনার নিকট অনুগৃহীত রহিলাম, পুনরায় যদি দুর্গে আইসেন, ভরসা করি পুনরায় পিতার এই মন্দিরে অবস্থান করিবেন।

পিপাসার্ত্ত চাতকের পক্ষে প্রথম বৃষ্টিবিন্দুর ন্যায়, পথভ্রান্ত পথিকের পক্ষে উষার প্রথম রক্তিমচ্ছটার ন্যায়, সরযূর প্রথমোচ্চারিত এই অমৃত কথাগুলি রঘুনাথের হৃদয় আনন্দলহরীতে প্লাবিত করিল! তিনি উত্তর করিলেন,—ভদ্রে, আমি পরের দাস, যুদ্ধ আমার ব্যবসা, পুনরায় কবে আসিতে পারিব, কখনও আসিতে পারিব কি না, জানি না। কিন্তু যতদিন জীবিত থাকিব, ততদিন আপনার দেবনিন্দিত মূর্ত্তি মুহূর্ত্তের জন্যও বিস্মৃত হইব না।

সরযূ উত্তর দিতে পারিলেন না, রঘুনাথ দেখিলেন সেই আয়ত নয়ন দুইটী ছল্ ছল্ করিতেছে, তাঁহার আপনার নয়নও শুষ্ক ছিল না।

# পঞ্চম পরিচ্ছেদ : সায়েস্তাখাঁ

কেন চিন্তাকুল আজি নবাবের মন ?

—নবীনচন্দ্র সেন।

যদিও কয়েক বৎসর অবধি শিবজীর ক্ষমতা, রাজ্য এবং দুর্গসংখ্যা দিন দিন বৃদ্ধি পাইতেছিল, তথাপি ১৬৬২ খৃঃ অব্দের পূর্ব্বে দিল্লীর সম্রাট তাঁহাকে বশীভূত করিবার অভিপ্রায়ে বিশেষ কোন যত্ন করেন নাই। সেই বৎসর সায়েস্তাখাঁ আমীর-উল-উমরা খেতাব প্রাপ্ত হইয়া দক্ষিণদেশের শাসনকর্ত্তৃপদে নিযুক্ত হইয়া শিবজীকে একেবারে জয় করিবার আদেশ প্রাপ্ত হয়েন। সায়েস্তাখাঁ সেই বৎসরই পুনা, চাকনদুর্গ ও অন্য কয়েক স্থান অধিকার করেন। পর বৎসর অর্থাৎ এই আখ্যায়িকা বিবৃত সময়ে সায়েস্তাখাঁ শিবজীকে একেবারে ধ্বংস করিবার সঙ্কল্প করেন। দিল্লীর সম্রাটের আদেশানুসারে মাড়ওয়ারের রাজা প্রসিদ্ধনামা যশোবন্তসিংহও এই বৎসর ( ১৬৬৩ খৃঃ ) বহু সৈন্য লইয়া সায়েস্তাখাঁর সহিত যোগ দিলেন, সুতরাং শিবজীর বিপদের সীমা ছিল না। মোগল ও রাজপুত সৈন্য পুনা নগরের নিকটে শিবির সন্নিবেশিত করিয়াছিল ও সায়েস্তাখাঁ স্বয়ং দাদাজী কানাইদেবের গৃহে, অর্থাৎ যে গৃহে শিবজী বাল্যকালে মাতার সহিত বাস করিতেন, সেই গৃহেই অবস্থিতি করিতেছিলেন। সায়েস্তাখাঁ শিবজীর চাতুরী বিশেষ-রূপে জানিতেন, সুতরাং তিনি আদেশ করিলেন যে, অনুমতিপত্র বিনা কোন মহারাষ্ট্রীয় পুনানগরে প্রবেশ করিতে পারিবে না। শিবজী নিকটবর্ত্তী সিংহগড় নামক এক দুর্গে সসৈন্যে অবস্থিতি করিতেছিলেন। মহারাষ্ট্রীয়েরা সে সময়ে যুদ্ধব্যবসায়ে অধিক পরিপক্ক হয় নাই, দিল্লীর শিক্ষিত সেনার সহিত সম্মুখযুদ্ধ করা কোনমতেই সম্ভব নহে, সুতরাং শিবজী কৌশল ভিন্ন স্বাধীনতা রক্ষা ও হিন্দুরাজ্য বিস্তারের অন্য উপায় দেখিলেন না।

চৈত্র মাসের শেষভাগে একদিন সায়ংকালে পরাক্রান্ত মোগল সেনাপতি সায়েস্তাখাঁ আপন অমাত্য ও মন্ত্রিগণকে আহ্বান করিয়া সভায় বসিয়াছেন। কিরূপে শিবজীকে পরাজয় করিবেন তাহারই পরামর্শ হইতেছিল। দাদাজী কানাইদেবের বাটীর মধ্যে সভাগৃহে এই সভা হইয়াছিল। চারিদিকে উজ্জ্বল দীপাবলী জ্বলিতেছে। জানালার ভিতর দিয়া সায়ংকালের শীতল বায়ু উদ্যানের পুষ্পগন্ধ বহিয়া আনিয়া সকলকে পুলকিত করিতেছে। আকাশ অন্ধকার, কেবল দুই একটী নক্ষত্র দেখা যাইতেছে।

আন্ওরী নামে সায়েস্তাখাঁর একজন চাটুকার বলিল,—আমিরের সেনার সম্মুখে মহারাষ্ট্রীয় সেনা যেন মহাবাত্যার সম্মুখে শুষ্ক পত্রের ন্যায় আকাশে উড়িয়া যাইবে, অথবা ভীত হইয়া পৃথিবীর ভিতরে প্রবেশ করিবে।

চাঁদখাঁ নামক একজন প্রাচীন সেনা কয়েক বৎসর অবধি মহারাষ্ট্রীয়দিগের বল-বিক্রম দেখিয়াছিলেন ; তিনি ধীরে ধীরে উত্তর করিলেন,—আমি বোধ করি তাহাদের ঐ দুইটী ক্ষমতাই আছে।

সায়েস্তাখাঁ। কেন?

চাঁদখাঁ। গত বৎসর কতিপয় পার্ব্বতীয় মহারাষ্ট্রীয় যখন চাকন দুর্গের ভিতর প্রবেশ করিয়াছিল, আমাদের সমস্ত সৈন্য দুই মাস অবধি চেষ্টা করিয়া কিরূপে তাহাদিগকে বহিষ্কৃত করিয়া দুর্গ জয় করিয়াছে, তাহা জাহাঁপনার স্মরণ আছে। একটী দুর্গ হস্তগত করিতে অনেক মোগলের প্রাণনাশ হইয়াছে। আবার এ বৎসর সর্ব্বস্থানে আমাদের সৈন্য থাকাতেও নিতাইজী আসমান দিয়া আহম্মদনগর ও আরাঙ্গাবাদ পর্য্যন্ত উড়িয়া যাইয়া দেশ ছারখার করিয়া আসিয়াছে!

সায়েস্তাখাঁ। চাঁদখাঁর বয়স অধিক হইয়াছে, তিনি এক্ষণে পর্ব্বত-ইন্দুরকে ভয় করেন? পূর্ব্বে তাঁহার এরূপ ভয় ছিল না।

চাঁদখাঁর মুখমণ্ডল আরক্ত হইল, কিন্তু তিনি নিরুত্তর রহিলেন।

আন্ওরী। জাহাঁপনা ঠিক আজ্ঞা করিয়াছেন, মহারাষ্ট্রীয়েরা ইন্দুরবিশেষ, তাহারা যে পর্ব্বত-ইন্দুরের ন্যায় গর্ত্তে প্রবেশ করিয়া থাকিতে পারে, আমি অস্বীকার করি না।

চাঁদখাঁ। পর্ব্বত-ইন্দুর পুনার ভিতর গর্ত্ত করিয়া বাহির না হইলে রক্ষা!

সায়েস্তাখাঁ। এখানে দিল্লীর সহস্র সহস্র নখায়ুধ বিড়াল আছে, ইন্দুরে সহসা কিছু করিতে পারিবে না।

সভাসদ্ সকলেই "কেরামৎ" "কেরামৎ" বলিয়া সেনাপতির এই বাক্যের অনুমোদন করিলেন।

মহারাষ্ট্রীয়দিগের বিষয়ে এইরূপ অনেক রহস্য হইলে পর কি প্রণালীতে যুদ্ধ হইবে তাহাই স্থির হইতে লাগিল? চাকন দুর্গ হস্তগত হওয়া অবধি সায়েস্তাখাঁ দুর্গ হস্তগত করা একেবারে দুঃসাধ্য বিবেচনা করিয়াছিলেন। তিনি বলিলেন,—এই প্রদেশ দুর্গ-পরিপূর্ণ, যদি একে একে সমস্ত দুর্গ হস্তগত করিতে হয়, তবে কত দিনে যে দিল্লীশ্বরের কার্য্যসিদ্ধ হইবে, কখনও সিদ্ধ হইবে কি না তাহার স্থিরতা নাই।

চাঁদখাঁ। জাহাঁপনা! দুর্গই মহারাষ্ট্রীয়দিগের বল, উহারা সম্মুখ রণ করিবে না, অথবা রণে পরাস্ত হইলেও উহাদিগের ক্ষতি নাই। কেননা দেশ পর্ব্বতময়, উহাদিগের সেনা এক স্থান হইতে পলায়ন করিয়া কোন্ দিক দিয়া অন্যস্থানে উপস্থিত হইবে, আমরা তাহার উদ্দেশ পাইব না। কিন্তু দুর্গগুলি একে একে হস্তগত করিতে পারিলে মহারাষ্ট্রীয়দিগকে অবশ্যই দিল্লীর অধীনতা স্বীকার করিতে হইবে।

সায়েস্তাখাঁ। কেন? মহারাষ্ট্রীয়েরা যুদ্ধে পরাস্ত হইয়া পলায়ন করিলে কি আমরা পশ্চাদ্ধাবন করিতে পারিব না? আমাদের কি অশ্বারোহী সেনা নাই, পশ্চাদ্ধাবন করিয়া সমস্ত মহারাষ্ট্রীয় সেনা ধ্বংস করিতে পারিবে না?

চাঁদখাঁ। যুদ্ধ হইলে অবশ্যই মোগলের জয়, ধরিতে পারিলে আমরা মহারাষ্ট্রীয় সেনা বিনাশ করিব তাহার সংশয় নাই, কিন্তু এই পর্ব্বতপ্রদেশে মহারাষ্ট্রীয় অশ্বারোহীকে পশ্চাদ্ধাবন করিয়া ধরিতে পারে এমন অশ্বারোহী হিন্দুস্থানে নাই। আমাদের অশ্বগুলি বৃহৎ, অশ্বারোহী বর্ম্মাবৃত ও বহু-অস্ত্র-সমন্বিত, সমভূমিতে, সম্মুখক্ষেত্রে তাহাদের তেজ দুর্দ্দমনীয়, তাহাদের গতি অপ্রতিহত, কিন্তু এই পর্ব্বতপ্রদেশে তাহাদিগের যাতায়াতে

ব্যাঘাত জন্মে। ক্ষুদ্র মহারাষ্ট্রীয় অশ্ব ও অশ্বারোহিগণ যেন ছাগের ন্যায় তুঙ্গশৃঙ্গে লম্ফ দিয়া উঠে ও হরিণের ন্যায় উপত্যকা ও সুরাথের মধ্য দিয়া পলায়ন করে। জাহাঁপনা, আমার পরামর্শ গ্রহণ করুন। সিংহগড়ে শিবজী আছেন, সহসা সেই স্থান অবরোধ করুন, এক মাস কি দুই মাস কালের মধ্যে দুর্গ জয় করিব, শিবজী বন্দী হইবেন, দিল্লীশ্বরের জয় হইবে। নচেৎ এ স্থানে মহারাষ্ট্রীয়দিগের জন্য অপেক্ষা করিলে কি হইবে? তাহাদিগের পশ্চাদ্ধাবনের চেষ্টা করিলেই বা কি হইবে? দেখুন নিতাইজী অনায়াসে আমাদের নিকট দিয়া যাইয়া আহম্মদনগর ও আরাঙ্গাবাদ ছারখার করিয়া আসিল, রুস্তমজমান তাহার পশ্চাদ্ধাবন করিয়া কি করিল?

সায়েস্তাখাঁ সক্রোধে বলিলেন,—রুস্তমজমান বিদ্রোহাচরণ করিয়াছে, ইচ্ছা করিয়া নিতাইজীকে পলাইতে দিয়াছে, আমি তাহার সমুচিত দণ্ড দিব। চাঁদখাঁ, তুমিও সম্মুখ যুদ্ধের বিরুদ্ধে পরামর্শ দিতেছ, দিল্লীশ্বরের সেনাগণের মধ্যে কি কেহই সাহসী নাই?

প্রাচীন যোদ্ধা চাঁদখাঁর মুখমণ্ডল আবার আরক্তবর্ণ হইয়া উঠিল। পশ্চাতে মুখ ফিরাইয়া একবিন্দু অশ্রুজল মুছিয়া ফেলিলেন, পরে সেনাপতির দিকে চাহিয়া ধীরে ধীরে কহিলেন,—পরামর্শ দিতে পারি এরূপ সাধ্য নাই, সেনাপতি যুদ্ধের প্রণালী স্থির করুন, যেরূপ হুকুম হইবে, তামিল করিতে এ দাস পরাঙ্মুখ হইবে না।

এই সময়ে একজন ভৃত্য আসিয়া সমাচার দিল যে, সিংহগড়ের দূত মহাদেওজী ন্যায়শাস্ত্রী নামক ব্রাহ্মণ আসিয়াছেন, নীচে অপেক্ষা করিতেছেন। সায়েস্তাখাঁ তাঁহার প্রতীক্ষা করিতেছিলেন, তাঁহাকে সভাগৃহে আনিবার আজ্ঞা দিলেন। সভাস্থ সকলে এই দূতকে দেখিবার জন্য উৎসুক হইলেন।

ক্ষণেক পর মহাদেওজী ন্যায়শাস্ত্রী সভাগৃহে প্রবেশ করিলেন। ন্যায়শাস্ত্রীর বয়স এখনও চত্বারিংশ বৎসর হয় নাই; অবয়ব মহারাষ্ট্রীয়দিগের ন্যায় ঈষৎ খর্ব্ব ও কৃষ্ণবর্ণ। ব্রাহ্মণের মুখমণ্ডল সুন্দর, বক্ষঃস্থল বিশাল, বাহুযুগল দীর্ঘ, নয়ন গভীর বুদ্ধিব্যঞ্জক, ললাটে দীর্ঘ তিলক চন্দন, স্কন্ধে যজ্ঞোপবীত লম্বিত রহিয়াছে। শরীর তুলার কুর্ত্তিতে আবৃত, সুতরাং গঠন স্পষ্ট দেখা যাইতেছে না। মস্তকে প্রকাণ্ড উষ্ণীষ, এরূপ প্রকাণ্ড যে বদনমণ্ডল যেন তাহার ছায়াতে আবৃত রহিয়াছে। সায়েস্তাখাঁ সাদরে দূতকে আহ্বান করিয়া উপবেশন করিতে বলিলেন।

সায়েস্তাখাঁ জিজ্ঞাসা করিলেন,—সিংহগড়ের সংবাদ কি?

মহাদেওজী একটী সংস্কৃত শ্লোক বলিলেন,—

সন্তি নদ্যো দণ্ডকেষু তথা পঞ্চবটীবনে।
সরযূবিচ্ছেদশোকং রাঘবস্তু কথং সহেৎ॥

অর্থাৎ দণ্ডকারণ্যে পঞ্চবটীবনে শত শত নদী আছে, কিন্তু তাহা দেখিয়া কি রাঘব সরযূ নদীর বিচ্ছেদদুঃখ ভুলিতে পারেন? সিংহগড় প্রভৃতি শত শত দুর্গ এক্ষণও শিবজীর হস্তে আছে, কিন্তু পুনা আপনার হস্তগত, সে সন্তাপ কি তিনি ভুলিতে পারেন?

সায়েস্তাখাঁ পরিতুষ্ট হইয়া বলিলেন,—হাঁ, তোমার প্রভুকে বলিও, প্রধান দুর্গ আমি হস্তগত করিয়াছি, এক্ষণে তাঁহার যুদ্ধ করা বিফল, দিল্লীশ্বরের অধীনতা স্বীকার করিলে বরং এখনও আশা আছে।

ব্রাহ্মণ ঈষদ্ধাস্য করিয়া পুনরায় একটী সংস্কৃত শ্লোক বলিলেন,—

ন শক্তোহি স্বাভিলাষং জ্ঞাপয়িতুঞ্চাতকঃ।
জ্ঞাত্বা তু তৎ বারিধরস্তোষয়তি যাচকং ॥

অর্থাৎ চাতক কথা কহিয়া আপন অভিলাষ মেঘকে জানাইতে পারে না, কিন্তু মেঘ সেই অভিলাষ বুঝিয়া আপনার দয়াবশঃতই তাহা পূর্ণ করে। মহজ্জনের যাচককে দিবার এইরূপ রীতি। প্রভু শিবজী এক্ষণে পুনা ও চাকন হারাইয়া সন্ধি প্রার্থনা করিতেও লজ্জা বোধ করেন, কিন্তু ভবাদৃশ মহল্লোক তাঁহার মনের অভিলাষ জানিয়া অনুগ্রহ করিয়া যাহা দান করিবেন তাহাই শিরোধার্য্য।

সায়েস্তাখাঁ আনন্দ সম্বরণ করিতে পারিলেন না। বলিলেন,—পণ্ডিতজী, তোমার পাণ্ডিত্যে আমি যে কতদূর পরিতুষ্ট হইলাম বলিতে পারি না, তোমাদিগের সংস্কৃত ভাষা কি সুমধুর ও ভাবপরিপূর্ণ। যথার্থই কি শিবজী সন্ধির ইচ্ছা করিতেছেন?

মহাদেওজী বলিলেন,—

কেশরিণঃ প্রতাপেন ভয়বিদগ্ধচেতসঃ।
ত্রাহি দেব ত্রাহি রাজ ইতি ব্রুবন্তি ভূচরাঃ ॥

অর্থাৎ দিল্লীশ্বরের সৈন্যের দোর্দ্দণ্ড প্রতাপে বিপর্য্যস্ত ও ব্যতিব্যস্ত হইয়া আমরা কেবল ত্রাহি ত্রাহি এই শব্দ করিতেছি।

সায়েস্তাখাঁ এবার আহ্লাদ সম্বরণ করিতে পারিলেন না, বলিলেন,—ব্রাহ্মণ! আপনার শাস্ত্রালোচনায় সন্তুষ্ট হইলাম, এক্ষণে যদি সন্ধির কথাই বলিতে আসিয়া থাকেন তবে শিবজী যে আপনাকে নিযুক্ত করিয়াছেন, তাহার নিদর্শন কৈ?

ব্রাহ্মণ তখন গম্ভীরভাবে বস্ত্রের ভিতর হইতে নিদর্শনপত্র বাহির করিলেন। অনেকক্ষণ পর্য্যন্ত সায়েস্তাখাঁ সেইটী দেখিলেন। পরে বলিলেন,—হাঁ, নিদর্শনপত্র দেখিয়া সন্তুষ্ট হইয়াছি। এক্ষণে কি কি প্রস্তাব করিবার আছে বলুন।

মহাদেওজী। প্রভুর এইরূপ আজ্ঞা যে যখন প্রথমেই আপনাদিগের জয় হইয়াছে, তখন আর যুদ্ধ করা বৃথা।

সায়েস্তাখাঁ। ভাল।

মহাদেওজী। সুতরাং সন্ধির জন্য তিনি উৎসুক হইয়াছেন।

সায়েস্তাখাঁ। ভাল।

মহাদেওজী। এক্ষণে কি কি নিয়মে দিল্লীশ্বর সন্ধি করিতে সম্মত হইবেন তাহা জানিতে তিনি উৎসুক। জানিলে অবশ্য সেগুলি পালন করিতে যত্নবান হইবেন।

সায়েস্তাখাঁ। প্রথম দিল্লীশ্বরের অধীনতা স্বীকার। তাহাতে আপনার প্রভু স্বীকৃত আছেন?

মহাদেওজী। তাঁহার সম্মতি বা অসম্মতি জানাইবার অধিকার আমার নাই। মহাশয় যে যে কথাগুলি বলিবেন তাহাই আমি তাঁহার নিকট জানাইব, তিনি সেইগুলি বিবেচনা করিয়া সম্মতি অসম্মতি পরে প্রকাশ করিবেন।

সায়েস্তাখাঁ। ভাল, প্রথম কথা আমি বলিয়াছি, দিল্লীশ্বরের অধীনতা স্বীকার।

দ্বিতীয় দিল্লীশ্বরের সেনা যে যে দুর্গ হস্তগত করিয়াছে তাহা দিল্লীশ্বরেরই থাকিবে। তৃতীয়, সিংহগড় প্রভৃতি আরও কয়েকটি দুর্গ তোমরা ছাড়িয়া দিবে।

মহাদেওজী। সে কোন্ কোন্‌টি ?

সায়েস্তাখাঁ। তাহা দুই এক দিনের মধ্যে পত্র দ্বারা জানাইব। চতুর্থ, অবশিষ্ট যে যে দুর্গ ও দেশ শিবজী আপন অধীনে রাখিবেন তাহাও দিল্লীশ্বরের অধীনে জায়গীর-স্বরূপ ভোগ করিবেন, তাহার জন্য কর দিতে হইবে। এইগুলি তোমার প্রভুকে জানাইও, ইহাতে তিনি সম্মত কি অসম্মত তাহা যেন আমি দুই চারি দিনের মধ্যে জানিতে পারি।

মহাদেওজী। যেরূপ আদেশ করিলেন সেইরূপ করিব। এক্ষণে যখন সন্ধির প্রস্তাব হইতেছে, তখন যতদিন সন্ধিস্থাপন না হয় ততদিন যুদ্ধ ক্ষান্ত থাকিতে পারে ?

সায়েস্তাখাঁ। কদাচ নহে। ধূর্ত্ত কপটাচারী মহারাষ্ট্রীয়দিগকে আমি কদাচ বিশ্বাস করি না, এমত ধূর্ত্ততা নাই যে তাহাদিগের অসাধ্য। যতদিন সন্ধি একেবারে স্থাপন না হয় ততদিন যুদ্ধ চলিবে, আমরা তোমাদিগের অনিষ্ট করিব, তোমরা পার, আমাদিগের অনিষ্ট করিও।

"এবমস্তু" বলিয়া ব্রাহ্মণ বিদায় গ্রহণ করিলেন, তাঁহার চক্ষু হইতে অগ্নিকণা বহির্গত হইতেছিল।

তিনি ধীরে ধীরে প্রাসাদ হইতে অবতীর্ণ হইলেন। প্রত্যেক দ্বার, প্রত্যেক ঘর তন্ন তন্ন করিয়া দেখিয়া ধীরে ধীরে বাহির হইলেন। একজন মোগল প্রহরী কিঞ্চিৎ বিস্মিত হইয়া জিজ্ঞাসা করিল,—দূত মহাশয় কি দেখিতেছেন ?

দূত উত্তর করিলেন,—এই গৃহে প্রভু শিবজী বাল্যকালে ক্রীড়া করিতেন তাহাই দেখিতেছি। এটীও তোমাদিগের হস্তগত হইয়াছে, বোধ হয় একে একে সমস্ত দুর্গ-গুলিই তোমরা লইবে। হা ভগবান !

প্রহরী হাস্য করিয়া বলিল,—সেজন্য আর বৃথা খেদ করিলে কি হইবে, আপন কার্য্যে যাও।

ব্রাহ্মণ শীঘ্রই বহু জনাকীর্ণ পুনানগরীর লোকের মধ্যে মিশিয়া গেলেন।

## ষষ্ঠ পরিচ্ছেদ : শুভকার্য্যের পুরোহিত

অদূরে শিবিরে বসি নিশি দ্বিপ্রহরে,
কুমন্ত্রণা করিতেছে রাজদ্রোহিগণে।
—নবীনচন্দ্র সেন।

ব্রাহ্মণ একে একে পুনরায় বহু পথ অতিবাহন করিলেন, যে যে স্থান দিয়া যাইতে লাগিলেন সেই সেই স্থান বিশেষ করিয়া দেখিতে লাগিলেন। দুই একটী দোকানে দ্রব্য ক্রয়ের ছলে প্রবেশ করিয়া কথায় কথায় নানা বিষয় জানিলেন, পরে বাজার পার হইয়া গেলেন। প্রশস্ত রাজপথ হইতে একটী গলিতে প্রবেশ করিলেন, সেখানে রজনীতে

দীপ সমস্ত নির্ব্বাণ হইয়াছে, নাগরিক সকলে দ্বার রুদ্ধ করিয়া নিজ নিজ আলয়ে সুপ্ত।

ব্রাহ্মণ একাকী অনেক দূর যাইলেন। আকাশ অন্ধকারময়, কেবল দুই একটী তারা দেখা যাইতেছে, নাগরিক সকলে সুপ্ত, জগৎ নিস্তব্ধ। ব্রাহ্মণের মনে সন্দেহ হইল, তাহার বোধ হইল যেন পশ্চাতে তিনি পদশব্দ শুনিতে পাইলেন। স্থির হইয়া দণ্ডায়মান রহিলেন, কিন্তু সে পদশব্দ আর শুনিতে পাইলেন না।

পুনরায় পথ অতিবাহন করিতে লাগিলেন, ক্ষণেক পরে পুনরায় বোধ হইল যেন পশ্চাতে কে অনুসরণ করিতেছে। ব্রাহ্মণেব হৃদয় ঈষৎ চঞ্চল হইল। এই গভীর নিশীথে কে তাহার অনুসরণ করিতেছে? শত্রু না মিত্র? শত্রু হইলে কি তাহাকে চিনিতে পারিয়াছে? আবেগ-পরিপূর্ণ হৃদয়ে ক্ষণেক চিন্তা করিলেন, পবে নিঃশব্দে তুলা-নির্ম্মিত কুর্ত্তির আস্তিনের ভিতর হইতে একখানি তীক্ষ্ণ ছুরিকা বাহির করিলেন, একটী পথের পার্শ্বদেশে দণ্ডায়মান হইলেন। গভীর অন্ধকারের দিকে ক্ষণেক নিরীক্ষণ করিয়া রহিলেন, কৈ কেহই নাই, সকলে সুপ্ত, নগর শব্দশূন্য ও নিস্তব্ধ।

সন্দিগ্ধমনা ব্রাহ্মণ পুনরায় আলোকপূর্ণ বাজারে ফিরিয়া গেলেন। তথায় অনেক দোকান, নানাজাতীয় বিস্তর লোক এখনও ক্রয় বিক্রয় করিতেছে, তাহার ভিতব মিশিয়া যাইবার চেষ্টা করিলেন। আবার তথা হইতে সহসা এক গলির ভিতর প্রবেশ করিলেন, পরে দ্রুতবেগে অন্যান্য গলির ভিতর দিয়া নগরপ্রান্তে উপস্থিত হইলেন। তথায় নিঃশব্দে অনেকক্ষণ শ্বাস রুদ্ধ করিয়া দণ্ডায়মান রহিলেন, শব্দমাত্র নাই, চারিদিকে পথ, ঘাট, কুটীর, অট্টালিকা সমস্ত নিস্তব্ধ, নৈশ গগন গভীর দুর্ভেদ্য অন্ধকার দ্বারা সমস্ত জগৎকে আবৃত করিয়াছে। সহসা একটী চীৎকার শব্দ শ্রুত হইল, ব্রাহ্মণের হৃদয় কম্পিত হইয়া উঠিল, তিনি নিঃশব্দে দণ্ডায়মান রহিলেন।

ক্ষণেক পর আবার সেই শব্দ হইল, মহাদেওজীর ভয় দূর হইল, সে নাগরিক প্রহরী, পাহারা দিতেছে। দুর্ভাগ্যক্রমে মহাদেও যে গলিতে লুক্কায়িত ছিলেন সেই গলিতেই প্রহরী আসিল। গলি অতি সঙ্কীর্ণ, মহাদেওজী পুনরায় সেই ছুরিকা হস্তে লইয়া দুর্ভেদ্য অন্ধকারে দণ্ডায়মান রহিলেন।

প্রহরী ধীরে ধীরে এদিক ওদিক চাহিতে চাহিতে সেই স্থানে আসিল, মহাদেও যে স্থানে দণ্ডায়মান ছিলেন সেই দিকে চাহিল। মহাদেওজীর হৃদয় দুরুদুরু করিতে লাগিল, তিনি শ্বাস রুদ্ধ করিয়া হস্তে সেই ছুরিকা দৃঢ়রূপে ধারণ করিয়া দণ্ডায়মান রহিলেন।

প্রহরী অন্ধকারে কিছু দেখিতে পাইল না, ধীরে ধীরে সে পথ হইতে চলিয়া গেল। মহাদেও ধীরে ধীরে তথা হইতে বাহির হইয়া ললাটের স্বেদ মোচন করিলেন।

পরে নিকটবর্ত্তী একটী দ্বারে আঘাত করিলেন, সায়েস্তাখাঁর একজন মহারাষ্ট্রীয় সেনা বাহির হইয়া আসিল। দুইজনে অতি সঙ্গোপনে নগরের মধ্যে অতি গোপনীয় ও মনুষ্যের অগম্য স্থানে যাইয়া উপস্থিত হইলেন। তথায় দুইজনে উপবেশন করিলেন।

ব্রাহ্মণ। সমস্ত প্রস্তুত?

সেনা। প্রস্তুত।

ব্রাহ্মণ। অনুমতি-পত্র পাইয়াছ?

সেনা। পাইয়াছি।

আবার অস্পষ্ট পদশব্দ শ্রুত হইল। মহাদেওজী এবার ক্রোধে আরক্তনয়ন হইয়া ছুরিকাহস্তে সম্মুখে যাইয়া দেখিলেন। অন্ধকারে অনেকক্ষণ অপেক্ষা করিলেন, কিছুমাত্র দেখিতে পাইলেন না, ধীরে ধীরে প্রত্যাবর্ত্তন করিলেন। পরে সেনাকে বলিলেন,—রিক্তহস্তে আসিয়াছ?

সেনা বক্ষঃস্থল হইতে ছুরিকা বাহির করিয়া দেখাইল ব্রাহ্মণ বলিলেন,—ভাল, সতর্ক থাকিও! বিবাহ কবে?

সেনা। কল্য।

ব্রাহ্মণ। অনুমতি পাইয়াছ?

সেনা। হ্যাঁ।

ব্রাহ্মণ। কত জন লোকের?

সেনা। বাদ্যকর দশ জন, ও অস্ত্রধারী ত্রিশ জন, ইহার অধিক অনুমতি পাইলাম না।

ব্রাহ্মণ। এই যথেষ্ট, কোন্ সময়ে?

সেনা। রজনী এক প্রহর।

ব্রাহ্মণ। ভাল. এই দিক হইতে বরযাত্রা আরম্ভ হইবে।

সেনা। স্মরণ আছে।

ব্রাহ্মণ। বাদ্যকরেরা সজোরে বাদ্য করিবে।

সেনা। স্মরণ আছে।

ব্রাহ্মণ। জ্ঞাতি কুটুম্ব যত পারিবে জড় করিবে।

সেনা। স্মরণ আছে।

ব্রাহ্মণ। তখন অল্প হাস্য করিয়া বলিলেন,—আমি সেই শুভকার্য্যের পুরোহিত! সে শুভকার্য্যের ঘটা সমস্ত ভারতবর্ষে রাষ্ট্র হইবে।

সহসা সজোরে নিক্ষিপ্ত একটী তীর আসিয়া ব্রাহ্মণের বক্ষঃস্থলে লাগিল। সে তীরে প্রাণনাশ নিশ্চয় সম্ভব, কিন্তু ব্রাহ্মণের কুর্ত্তির নীচে লৌহ-বর্ম্মে লাগিয়া তীর পড়িয়া গেল!

তৎপরেই একটী বর্শা। বর্শার আঘাতে ব্রাহ্মণ ভূমিতে পতিত হইলেন, কিন্তু সে দুর্ভেদ্য বর্ম্ম ভিন্ন হইল না, মহাদেও পুনরায় উঠিলেন। সম্মুখে দেখিলেন, নিষ্কোষিত অসিহস্তে একজন দীর্ঘ মোগল যোদ্ধা,—তিনি চাঁদখাঁ!

অদ্য সভাতে সেনপতি সায়েস্তাখাঁ চাঁদখাঁকে ভীরু বলিয়াছেন। যুদ্ধব্যবসায়ে চাঁদখাঁর কেশ শুক্ল হইয়াছিল, এ অপবাদ কেহ তাঁহাকে কখনও দেয় নাই। মনে মর্ম্মান্তিক বেদনা পাইয়াছিলেন, অন্যকে তাহা কি জানাইবেন, মনে মনে স্থির করিলেন, কার্য্য দ্বারা এ অপবাদ দূর করিব, নচেৎ এই যুদ্ধেই এই অকিঞ্চিৎকর প্রাণ ত্যাগ করিব।

ব্রাহ্মণের আচরণ দেখিয়া তাঁহার সন্দেহ হইয়াছিল। তিনি শিবজীকে বিশেষ করিয়া জানিতেন। শিবজীর অসাধারণ ক্ষমতা, তাঁহার বহুসংখ্যক দুর্গ, তাঁহার অপূর্ব্ব ও দ্রুতগামী অশ্বারোহী সেনা, তাঁহার হিন্দুধর্ম্মে আস্থা, হিন্দুরাজ্যস্থাপনে অভিলাষ, হিন্দু

স্বাধীনতাস্থাপনে দৃঢ় প্রতিজ্ঞা, এসমস্ত চাঁদখাঁর অগোচর ছিল না। মোগলদিগের সহিত যুদ্ধপ্রারম্ভেই যে শিবজী পরাজয় স্বীকার ও সন্ধি যাচ্ঞা করিবেন এরূপ সম্ভব নহে, তথাপ এ ব্রাহ্মণ শিবজীর নিদর্শন-পত্র দেখাইয়াছে। এ ব্রাহ্মণ কে? ইহার গুপ্ত অভিসন্ধিই বা কি?

ব্রাহ্মণের কথাগুলিতেও চাঁদখাঁর সন্দেহ জন্মিয়াছিল, মহারাষ্ট্রীয়দিগের নিন্দা শুনিয়া যখন ব্রাহ্মণের নয়ন প্রজ্বলিত হয় তাহাও তিনি দেখিয়াছিলেন। এ সমস্ত সন্দেহের কথা সায়েস্তাখাঁর নিকট বলেন নাই, সত্য বলিয়া কেন আবার তিরস্কার সহ্য করিবেন? কিন্তু মনে মনে স্থির করিলেন, এই ভণ্ড দূতকে ধরিব। সেই অবধি দূতের পশ্চাৎ পশ্চাৎ আসিতেছিলেন, পথে পথে, গলিতে গলিতে, অদৃশ্যভাবে অনুসরণ করিয়াছিলেন। মুহূর্ত্তের জন্যও ব্রাহ্মণ চাঁদখাঁর নয়ন-বহির্ভূত হইতে পারেন নাই।

সেনার সহিত ব্রাহ্মণের যে কথা হয় তাহা শুনিলেন। তীক্ষ্ণবুদ্ধি যোদ্ধা তখনই সমস্ত বুঝিতে পারিলেন। এই দূতকে বিনাশ করিয়া সেনাকে সেনাপতিসদনে লইয়া যাইয়া প্রতিপত্তি লাভের সঙ্কল্প করিলেন। মনে মনে ভাবিলেন,—সায়েস্তাখাঁ! যুদ্ধব্যবসায়ে বৃথা এ কেশ শুক্ল করি নাই, আমি ভীরুও নহি, দিল্লীশ্বরের বিরুদ্ধাচারীও নহি। অদ্য ষড়যন্ত্রটী ধরিয়া প্রকাশ করিয়া দিব, তাহার পর বোধ হয় এ প্রাচীন দাসের কথা তুমি অবহেলা করিবে না। কিন্তু আশা মায়াবিনী!

মহাদেওজী ভূমি হইতে উঠিতে না উঠিতে চাঁদখাঁ তীর ও বর্শা ব্যর্থ দেখিয়া লম্ফ দিয়া তাঁহার উপর আসিয়া পড়িলেন ও খড়্গ দ্বারা সজোরে আঘাত করিলেন। খড়্গ বর্ম্মে লাগিয়া সেবারও প্রতিহত হইল।

"কুক্ষণে আমার অনুসরণ করিয়াছিলে"—এই বলিয়া মহাদেওজী আপন আস্তিন গুটাইয়া তীক্ষ্ণ ছুরিকা আকাশের দিকে উত্তোলন করিলেন। নিমেষমধ্যে বজ্রমুষ্টি চাঁদখাঁর বক্ষঃস্থলে অবতীর্ণ হইল, চাঁদখাঁর মৃতদেহ ধরাতলশায়ী হইল।

ব্রাহ্মণ সূক্ষ্ম অধরোষ্ঠের উপর দন্ত স্থাপন করিয়াছিলেন, তাঁহার চক্ষু হইতে অগ্নি বহির্গত হইতেছিল। ধীরে ধীরে সেই ছুরিকা পুনরায় লুকাইয়া বলিলেন,—সায়েস্তাখাঁ! মহারাষ্ট্রীয়দিগের নিন্দা করার এই প্রথম ফল, ভবানীর কল্যাণে দ্বিতীয় ফল কল্য ফলিবে।

যোদ্ধার কর্ত্তব্য কার্যে যে সময়ে চাঁদখাঁ জীবনদান করিলেন, সেনাপতি সায়েস্তাখাঁ সে সময়ে বড় সুখে নিদ্রা যাইতেছিলেন, শিবজীকে বশীকরণবিষয়ে সুখ-স্বপ্ন দেখিতেছিলেন!

মহারাষ্ট্রীয় সেনা এই সমস্ত ব্যাপারে বিস্মিত হইয়া বলিল,—প্রভু কি করিলেন? কল্য এ বিষয়ে গোল হইবে, আমাদের সমুদয় সঙ্কল্প বৃথা হইবে।

ব্রাহ্মণ। কিছুমাত্র বৃথা হইবে না। আমি জানিয়াছি চাঁদখাঁ অদ্য সভায় অপমানিত হইয়াছেন, এখন কয়েক দিন সভায় না যাইলেও কেহ সন্দেহ করিবে না। এই মৃতদেহ ঐ গভীর কূপে নিক্ষেপ কর, আর স্মরণ রাখিও, কল্য রজনী এক প্রহরকালে।

সেনা। রজনী এক প্রহরকালে।

ব্রাহ্মণ নিঃশব্দে পুনানগর ত্যাগ করিলেন। তিন চারি স্থানে প্রহরিগণ তাঁহাকে ধরিল তিনি সায়েস্তাখাঁর স্বাক্ষরিত অনুমতি-পত্র দেখাইয়া নিরাপদে পুনা হইতে বহির্গত হইলেন।

## সপ্তম পরিচ্ছেদ ঃ রাজা যশোবন্তসিংহ

কোন্ ধর্ম্মমতে, কহ দাসে,শুনি,
জ্ঞাতিত্ব, ভ্রাতৃত্ব, জাতি—এসকলে দিলা
জলাঞ্জলি? শাস্ত্রে বলে গুণবান যদি
পরজন, গুণহীন স্বজন, তথাপি
নির্গুণ স্বজন শ্রেয়ঃ পর পর সদা।

—মধুসূদন দত্ত।

রজনী দ্বিপ্রহরের সময় রাজপুত রাজা যশোবন্তসিংহ একাকী শিবিরে বসিয়া রহিয়াছেন। হস্তে গণ্ডস্থল স্থাপন করিয়া এই গভীর নিশীথেও তিনি কি চিন্তা করিতেছেন। সম্মুখে কেবল একটী মাত্র দীপ জ্বলিতেছে, শিবিরে অন্য লোকমাত্র নাই। সংবাদ আসিল মহারাষ্ট্রিয় দূত সাক্ষাৎ করিতে আসিয়াছেন। যশোবন্ত তাঁহাকে আনয়ন করিতে কহিলেন, তাঁহারই জন্য তিনি প্রতীক্ষা করিতেছিলেন।

মহাদেওজী ন্যায়শাস্ত্রী শিবিরে আসিলেন, যশোবন্ত তাঁহাকে সাদরে আহ্বান করিয়া উপবেশন করিতে বলিলেন। উভয়ে উপবেশন করিলেন।

ক্ষণেক যশোবন্ত নিস্তব্ধ হইয়া রহিলেন, কি চিন্তা করিতেছিলেন। মহাদেও নিঃশব্দে রাজপুতের দিকে সুতীক্ষ্ণ দৃষ্টি করিতেছিলেন। পরে যশোবন্ত বলিলেন,—আমি আপনার প্রভুর পত্র পাইয়াছি। তাহাতে যাহা লিখিত আছে অবগত হইয়াছি, তাহা ভিন্ন অন্য কোন প্রস্তাব আছে?

মহাদেও। প্রভু আমাকে কোন প্রস্তাব করিতে পাঠান নাই, খেদ করিতে পাঠাইয়াছেন।

যশোবন্ত। কেবল পুনা ও চাকন দুর্গ আমাদিগের হস্তগত হইয়াছে মাত্র, এইজন্য খেদ?

মহাদেও। দুর্গনাশে তিনি ক্ষুব্ধ নহেন, তাঁহার অসংখ্য দুর্গ আছে?

যশোবন্ত। মোগল-যুদ্ধস্বরূপ বিপদে পড়িয়া তিনি খেদ করিতেছেন?

মহাদেও। বিপদে পড়িলে খেদ করা তাঁহার অভ্যাস নাই।

যশোবন্ত। তবে কি জন্য খেদ করিতেছেন?

মহাদেও। যিনি হিন্দুরাজ-তিলক, যিনি ক্ষত্রিয়কুলাবতংস, যিনি সনাতন ধর্ম্মের রক্ষাকর্ত্তা, তাঁহাকে অন্য ম্লেচ্ছের দাস দেখিয়া প্রভু ক্ষুব্ধ হইয়াছেন।

যশোবন্তের মুখমণ্ডল ঈষৎ আরক্ত হইল। মহাদেও তাহা দেখিয়াও দেখিলেন না,

গম্ভীরস্বরে বলিতে লাগিলেন,—উদয়পুরের রাণার বংশে যিনি বিবাহ করিয়াছেন, মাড়ওয়ারের রাজচ্ছত্র যাঁহার মস্তকের উপর ধৃত হইয়াছে, রাজস্থান যাঁহার সুখ্যাতিতে পরিপূর্ণ রহিয়াছে, সিপ্রাতীরে যাঁহার বাহুবিক্রম দেখিয়া আরংজীব ভীত ও বিস্মিত হইয়াছিলেন, সমগ্র ভারতবর্ষ যাঁহাকে সনাতন হিন্দু-ধর্ম্মের স্তম্ভস্বরূপ জ্ঞান করে, দেশে দেশে, গ্রামে গ্রামে, মন্দিরে মন্দিরে, যাঁহার জয়ের জন্য হিন্দুমাত্রেই, ব্রাহ্মণমাত্রেই জগদীশ্বরের নিকট প্রার্থনা করে, অদ্য তাঁহাকে মুসলমানের পক্ষ হইয়া হিন্দুর বিরুদ্ধে যুদ্ধ করিতে দেখিয়া প্রভু ক্ষুব্ধ হইয়াছেন। রাজন্! আমি সামান্য দূতমাত্র, আমি কি বলিতেছি জানি না, অপরাধ হইলে মার্জ্জনা করিবেন, কিন্তু এ যুদ্ধসজ্জা কেন? এ সৈন্যসামন্ত কেন? এ সমস্ত বিজয়পতাকা কি জন্য উড্ডীন হইতেছে? স্বাধিকার বৃদ্ধি করিবার জন্য? হিন্দুস্বাধীনতা স্থাপন করিবার জন্য? ক্ষত্রিয়োচিত যশোলাভের জন্য? আপনি ক্ষত্রকুলর্ষভ! আপনি বিবেচনা করুন, আমি জানি না।

যশোবন্ত অধোবদনে রহিলেন। মহাদেও আরও বলিতে লাগিলেন,—আপনি রাজপুত, মহারাষ্ট্রীয়েরা রাজপুত-পুত্র, পিতাপুত্রে যুদ্ধ সম্ভবে না, স্বয়ং ভবানী এ যুদ্ধ নিষেধ করিয়াছেন। আপনি আজ্ঞা করুন আমরা পালন করিব। রাজপুতের গৌরবই অনাথ ভারতবর্ষের একমাত্র গৌরব, রাজপুতের যশোগীত আমাদিগের রমণীগণ এখনও গাইয়া থাকে, রাজপুতদিগের উদাহরণ দেখিয়া আমাদিগের বালকগণ শিক্ষিত হয়। ক্ষত্রকুলতিলক! রাজপুতশোণিতে আমাদিগের খড়্গ রঞ্জিত হইবার পূর্ব্বে যেন মহারাষ্ট্র নাম বিলুপ্ত হয়, রাজ্য বিলুপ্ত হয়, আমরা যেন বর্শা ও খড়্গ ত্যাগ করিয়া পুনরায় লাঙ্গল ধারণ করিতে শিখি।

যশোবন্তসিংহ তখন নয়ন উঠাইয়া ধীরে ধীরে বলিলেন,—দূতপ্রধান! তোমার কথাগুলি বড় মিষ্ট, কিন্তু আমি দিল্লীশ্বরের অধীন, মহারাষ্ট্রের সহিত যুদ্ধ করিব বলিয়া আসিয়াছি, মহারাষ্ট্রের সহিত যুদ্ধ করিব।

মহাদেও। এবং শত শত স্বধর্ম্মীকে নাশ করিবেন, হিন্দু হিন্দুর মস্তক ছেদন করিবে, ব্রাহ্মণ ব্রাহ্মণের বক্ষে ছুরিকা বসাইবে, ক্ষত্রিয়ের শোণিতস্রোতে ক্ষত্রিয় শোণিতস্রোত মিশাইবে, শেষে ম্লেচ্ছ সম্রাটের সম্পূর্ণ জয় হইবে?

যশোবন্তের মুখ আরক্ত হইল, কিন্তু উদ্বেগ সম্বরণ করিয়া কিঞ্চিৎ কর্কশভাবে বলিলেন,—কেবল দিল্লীশ্বরের জয়ের জন্য যুদ্ধ নহে, আমি তোমার প্রভুর সহিত কিরূপে মিত্রতা করিব? শিবজী বিদ্রোহাচারী, চতুর শিবজী অদ্যকার অঙ্গীকার অনায়াসে কল্য ভঙ্গ করে।

এবার ব্রাহ্মণের নয়ন প্রজ্বলিত হইল, তিনি ধীরে ধীরে বলিলেন,—মহারাজ! সাবধান, অলীক নিন্দা আপনাকে সাজে না। শিবজী কবে হিন্দুর নিকট যে বাক্য দান করিয়াছেন তাহার অন্যথা করিয়াছেন? কবে ব্রাহ্মণের নিকট যে পণ করিয়াছেন, ক্ষত্রিয়ের নিকট যে প্রতিজ্ঞা করিয়াছেন, তাহা বিস্মৃত হইয়াছেন? দেশে শত শত গ্রাম, শত শত দেবালয় আছে, অনুসন্ধান করুন, শিবজী সত্য পালন করিতে, ব্রাহ্মণকে আশ্রয় দিতে, হিন্দুর উপকার করিতে, গোবৎসাদি রক্ষা করিতে, দেবদেবীর পূজা দিতে কবে পরাঙ্মুখ? তবে মুসলমানদিগের সহিত যুদ্ধ! জেতা ও বিজিতদিগের মধ্যে কবে কোন্

দেশে সখ্যতা? বজ্রনখ যখন সর্পকে ধারণ করে, সর্প সে সময় মৃতবৎ হইয়া থাকে। মৃত বলিয়া তাহাকে পরিত্যাগ করিবামাত্র জর্জ্জরিতশরীর নাগরাজ সময় পইয়া দংশন করে। এটী বিদ্রোহাচরণ, না স্বভাবের রীতি? কুক্কুর যখন খরগোসকে ধরিবার চেষ্টা করে, খরগোস প্রাণরক্ষার জন্য কত যত্ন করে, একদিকে পলাইবার উদ্যোগ করিয়া সহসা অন্যদিকে যায়। এটী চাতুরী, না স্বভাবের রীতি? যাবতীয় জীবজন্তুকে জগদীশ্বর যে প্রাণরক্ষার যত্ন ও উপায় শিখাইয়াছেন, মনুষ্যকে কি তিনি সে উপায় শিখান নাই? আমাদিগের প্রাণের প্রাণ, জীবনের জীবনস্বরূপ স্বাধীনতা যে মুসলমানেরা শত শত বৎসর অবধি হরণ করিয়াছে, হৃদয়ের শোণিতস্বরূপ বল, মান, দেশগৌরব ও ধর্ম্ম বিনাশ করিতেছে, তাহাদিগের সহিত আমাদিগের সখ্যতা ও সত্যসম্বন্ধ? তাহাদিগের নিকট হইতে যে উপায়ে সেই জীবনস্বরূপ স্বাধীনতা রক্ষা করিতে পারি, স্বধর্ম্ম ও জাতিগৌরব রক্ষা করিতে পারি, সে উপায় কি চতুরতা, সে উপায় কি নিন্দনীয়? জীবন রক্ষার্থ পলায়নপটু মৃগের শীঘ্রগতি কি বিদ্রোহ? শাবককে বাঁচাইবার জন্য পক্ষী যে অপহারককে অন্যদিকে লইয়া যাইতে যত্ন করে সে কি নিন্দনীয়? ক্ষত্রিয়রাজ! দিনে দিনে, মুসলমানদিগের নিকট মহারাষ্ট্রীয় চতুরতার নিন্দা শুনিতে পাই, কিন্তু হিন্দুপ্রবর! আপনি হিন্দু-জীবন রক্ষার একমাত্র উপায়কে নিন্দা করিবেন না, শিবজীকে নিন্দা করিবেন না।—মহাদেওজীর জ্বলন্ত নয়নদ্বয় অশ্রুজলে প্লাবিত হইল।

ব্রাহ্মণের চক্ষে জল দেখিয়া যশোবন্ত হৃদয়ে বেদনা পাইলেন। বলিলেন,—দূতপ্রবর! আমি আপনাকে কষ্ট দিতে চাহি না, যদি অন্যায় বলিয়া থাকি মার্জ্জনা করিবেন। আমি কেবল এই মাত্র বলিতেছিলাম যে, রাজপুতগণও স্বাধীনতা রক্ষা করিতেছে, কিন্তু তাহারা সাহস ও সম্মুখরণ ভিন্ন অন্য উপায় জানে না। মহারাষ্ট্রীয়েরাও কি সেই উপায় অবলম্বন করিয়া সেইরূপ ফললাভ করিতে পারে না?

মহাদেও। মহারাজ! রাজপুতদিগের পুরাতন স্বাধীনতা আছে, বিপুল অর্থ আছে, দুর্গম পর্ব্বত বা মরুবেষ্টিত দেশ আছে, সুন্দর রাজধানী আছে, সহস্র বৎসরের অপূর্ব্ব রণশিক্ষা আছে, মহারাষ্ট্রীয়দিগের ইহার কোন্‌টী আছে? তাহারা দরিদ্র, তাহারা চিরপরাধীন, তাহাদের এই প্রথম রণশিক্ষা। আপনাদিগের দেশ আক্রমণ করিলে আপনারা পুরাতন রীত্যনুসারে যুদ্ধ দেন, পুরাতন দুর্দ্ধর্ষ তেজ ও বিক্রম প্রকাশ করেন, অসংখ্য রাজপুত সেনার সম্মুখে দিল্লীশ্বরের সেনা পলায়ন করে। আমাদিগের দেশ আক্রমণ করিলে আমরা কি করিব? পূর্ব্বরীতি বা রণশিক্ষা নাই, অসংখ্য সৈন্য নাই, যাহারা আছে তাহারা কখনও রণ দেখে নাই। যখন দিল্লীশ্বর কাবুল, পাঞ্জাব, অযোধ্যা, বিহার, মালব, বীরপ্রসবিনী রাজস্থানভূমি হইতে সহস্র সহস্র পুরাতন রণদর্শী যোদ্ধা প্রেরণ করেন, যখন অপরূপ বৃহৎ ও অনিবার্য্য রণ-অশ্ব ও রণ-গজ প্রেরণ করেন, যখন তাঁহার কামান, বন্দুক, বারুদ, গোলা, রৌপ্যমুদ্রা, স্বর্ণমুদ্রা সহস্র সহস্র শকটে আনিয়া রাশিকৃত করেন, তখন দরিদ্র মহারাষ্ট্রীয়েরা কি করিবে? তাহাদিগের সেরূপ অসংখ্য যুদ্ধদর্শী সেনা নাই, সেরূপ অশ্ব গজ নাই, সেরূপ বিপুল অর্থ নাই। ত্বরিতগতি ও পর্ব্বতযুদ্ধ ভিন্ন তাহাদিগের আর কি উপায় আছে? ক্ষত্রিয়রাজ! জীবনপ্রারম্ভে দরিদ্রজাতির এইরূপ আচরণ ভিন্ন উপায় নাই। জগদীশ্বর করুন

মহারাষ্ট্রীয় জাতি দীর্ঘজীবী হউক, তাহাদিগের অর্থ ও যুদ্ধায়োজনের উপায় সংস্থান হইলে, দুই তিন শত বৎসরের রণশিক্ষা হইলে তাহারাও রাজপুতের অসাধারণ গুণ অনুকরণ করিবে।

এই সমস্ত কথা শুনিয়া যশোবন্ত চিন্তায় অভিভূত হইয়া রহিলেন, হস্তে ললাট স্থাপন করিয়া একাগ্রচিত্তে চিন্তা করিতে লাগিলেন। মহাদেও দেখিলেন তাঁহার বাক্যগুলি নিতান্ত নিষ্ফল হয় নাই, আবার ধীরে ধীরে বলিতে লাগিলেন,—আপনি হিন্দুশ্রেষ্ঠ, হিন্দুগৌরবসাধনে সন্দেহ করিতেছেন কেন? হিন্দুধর্ম্মের জয় অবশ্যই আপনি ইচ্ছা করেন, শিবজীরও ইহা ভিন্ন অন্য ইচ্ছা নাই। মুসলমান-শাসন ধ্বংসকরণ, হিন্দুজাতির গৌরবসাধন, স্থানে স্থানে দেবালয় স্থাপন, সনাতন ধর্ম্মের গৌরববৃদ্ধি, হিন্দুশাস্ত্রের আলোচনা, ব্রাহ্মণকে আশ্রয়দান, গোবৎসাদি রক্ষা করণ, ইহা ভিন্ন শিবজীর অন্য উদ্দেশ্য নাই। এই বিষয়ে যদি তাঁহাকে সাহায্য করিতে বিমুখ হয়েন, তবে স্বহস্তে এই কার্য্য সাধন করুন। আপনি এই দেশের রাজত্ব গ্রহণ করুন, মুসলমানদিগকে পরাস্ত করুন, মহারাষ্ট্রের হিন্দুস্বাধীনতা স্থাপন করুন। আদেশ করুন দুর্গের দ্বার এইক্ষণেই উদ্ঘাটিত হইবে, প্রজারা আপনাকে কর দিবে, আপনি শিবজী অপেক্ষা সহস্রগুণ বলবান, সহস্রগুণ দূরদর্শী, সহস্রগুণ উপযুক্ত, শিবজী সন্তুষ্টচিত্তে আপনার একজন সেনাপতি হইয়া মুসলমানদিগের ধ্বংসসাধন করিবেন। তাঁহার অন্য বাসনা নাই।

এই প্রস্তাবে উচ্চাভিলাষী যশোবন্তের নয়ন যেন আনন্দে উৎফুল্ল হইল। অনেকক্ষণ চিন্তা করিলেন, কিন্তু অবশেষে ধীরে ধীরে বলিলেন,—মাড়ওয়ার ও মহারাষ্ট্র অনেক দূর, এক রাজার অধীনে থাকিতে পারে না।

মহাদেও। তবে আপনার উপযুক্ত পুত্র থাকিলে তাঁহাকেই এই রাজ্য দিন, নচেৎ কোন আত্মীয় যোদ্ধাকে দিন। শিবজী ক্ষত্রিয় রাজার অধীনে কার্য্য করিবে, কিন্তু কদাচ ক্ষত্রিয়ের সহিত যুদ্ধ করিবে না।

যশোবন্ত। এই বিপদকালে আরংজীবের সহিত যুদ্ধ করিয়া এ দেশ রাখিতে পারিবে এমত আত্মীয় নাই।

মহাদেও। কোন ক্ষত্রিয় সেনাপতিকে নিযুক্ত করুন। হিন্দুধর্ম্ম ও স্বাধীনতা রক্ষা হইলে শিবজীর মনস্কামনা পূর্ণ হইবে, শিবজী সানন্দচিত্তে রাজ্য পরিত্যাগ করিয়া বানপ্রস্থ অবলম্বন করিবেন।

যশোবন্ত। সেরূপ সেনাপতিও নাই।

মহাদেও। তবে যিনি এই মহৎ কার্য্য সাধন করিতে পারিবেন, তাঁহাকে সাহায্য করুন। আপনার সাহায্যে, আপনার আশীর্ব্বাদে, শিবজী অবশ্যই স্বদেশ ও স্বধর্ম্মের গৌরবসাধন করিতে পারিবেন। ক্ষত্রিয়রাজ! ক্ষত্রিয়যোদ্ধাকে সহায়তা করুন, ভারতবর্ষে এরূপ হিন্দু নাই, আকাশে এরূপ দেবতা নাই, যিনি এজন্য আপনাকে প্রশংসাবাদ না করিবেন।

যশোবন্ত। দ্বিজবর, তোমার তর্ক অলঙ্ঘনীয়, কিন্তু দিল্লীশ্বর আমাকে স্নেহ করিয়া এই কার্য্যে নিযুক্ত করিয়াছেন, আমি কিরূপে অন্যরূপ আচরণ করিব? সে কি ভদ্রোচিত?

মহাদেও। দিল্লীশ্বর যে হিন্দুগণকে, কাফের বলিয়া জিজিয়া কর স্থাপন করিয়াছেন, সে কার্য্য কি ভদ্রোচিত? দেশে দেশে যে হিন্দুমন্দির, হিন্দুদেবদেবীর অবমাননা করিতেছেন, সে কি ভদ্রোচিত? কাশীর পবিত্র মন্দির চূর্ণ করিয়া তাহার প্রস্তর দ্বারা সেই পুণ্যধামে মসজিদ নির্ম্মাণ করাইয়াছেন, সে কি ভদ্রোচিত?

ক্রোধকম্পিতস্বরে যশোবন্ত বলিলেন,—দ্বিজবর! আর বলিবেন না, যথেষ্ট হইয়াছে! অদ্যাবধি শিবজী আমার মিত্র, আমি শিবজীর মিত্র। অদ্যাবধি শিবজীর পণ ও আমার পণ এক, শিবজীর চেষ্টা ও আমার চেষ্টা অভিন্ন। সেই হিন্দুবিরোধী দিল্লীশ্বরের বিরুদ্ধে এত দিন যিনি যুদ্ধ করিয়াছেন সে মহাত্মা কোথায়? একবার তাঁহাকে আলিঙ্গন করিয়া হৃদয়ের সন্তাপ দূর করি।

ব্রাহ্মণবেশধারী দূত তখন ব্রাহ্মণবেশ ত্যাগ করিলেন, ব্রাহ্মণের উষ্ণীষের নীচে যোদ্ধার শিরস্ত্রাণ দৃষ্ট হইল, তুলার কুর্ত্তির নীচে লৌহ-বর্ম্ম প্রকাশিত হইল! মহারাষ্ট্রীয় বীর ধীরে ধীরে বলিলেন,—রাজন্! ছদ্মবেশ ধারণ করিয়া আপনার নিকটে আসিয়াছিলাম সে দোষ গ্রহণ করিবেন না। এ দাস ব্রাহ্মণ নহে, মহারাষ্ট্রিয় ক্ষত্রিয়; —নাম মহাদেওজী নহে, দাসের নাম শিবজী!

রাজা যশোবন্তসিংহ বিস্ময় ও হর্ষোৎফুল্ল লোচনে সেই খ্যাতনামা মহারাষ্ট্র যোদ্ধার দিকে চাহিয়া রহিলেন, চকিত হইয়া সেই দিল্লীশ্বরের প্রতিদ্বন্দ্বী, দাক্ষিণাত্যের বীরশ্রেষ্ঠ শিবজীর দিকে চাহিয়া রহিলেন। ক্ষণেক পর গাত্রোত্থান করিয়া সানন্দে ও সজল নয়নে সেই পরম শত্রুকে আলিঙ্গন করিলেন। শিবজীও সম্মান ও প্রণয়ের সহিত খ্যাতনামা রাজপুত বীরকে আলিঙ্গন করিলেন।

সমস্ত রাত্রি কথোপকথন হইল, যুদ্ধের সমস্ত কথা ঠিক হইল, তৎপরে শিবজী বিদায় লইলেন। বিদায় লইবার সময়ে কহিলেন,—মহারাজ, অনুগ্রহ করিয়া কল্য কোন ছলে পুনা হইতে কয়েক ক্রোশ দূরে থাকিলে ভাল হয়।

যশোবন্ত। কেন, কল্য তুমি পুনা হস্তগত করিবার চেষ্টা করিবে?

মহারাষ্ট্রীয় বীর হাস্য করিয়া বলিলেন,—না, একটী বিবাহ কার্য্য সম্পাদন হইবে, মহারাজ থাকিলে শুভকার্য্যে ব্যাঘাত হইতে পারে।

যশোবন্ত। ভাল, দূরেই থাকিব। বিবাহকার্য্যের মন্ত্রাদি ন্যায়শাস্ত্রী মহাশয়ের এক্ষণে স্মরণ আছে কি?

শিবজী। আছে বৈকি! আমার শাস্ত্রবিদ্যা দেখিয়া দিল্লীর সেনাপতি সায়েস্তাখাঁ বিস্মিত হইয়াছেন। কল্য তিনি অন্যরূপ বিদ্যা দেখিবেন।

যশোবন্ত দ্বার পর্য্যন্ত সঙ্গে যাইলেন, পরে বিদায়ের সময়ে বলিলেন,—তবে যুদ্ধবিষয়ে যেরূপ কথোপকথন হইল সেইরূপ কার্য্য করিবেন।

শিবজী। সেইরূপ কার্য্য করিবার জন্য প্রভু শিবজীকে বলিব।

যশোবন্ত। হাঁ, বিস্মৃত হইয়াছিলাম, সেইরূপ কার্য্য করিতে আপনার প্রভুকে বলিবেন। এই বলিয়া হাসিতে হাসিতে যশোবন্তসিংহ শিবিরাভ্যন্তরে প্রবেশ করিলেন।

# অষ্টম পরিচ্ছেদঃ শিবজী

অমর উচ্ছিষ্ট গ্রাসি পুষ্ট কলেবর?
অমর-পদাঙ্করজঃ শোভিত মস্তকে?
তার চেয়ে শতবার পশিব গগনে,
প্রকাশি অমরবীর্য্য সমরের স্রোতে,
ভাসিব অনন্তকাল দৈত্যের সংগ্রামে,
দেবরক্ত যতদিন না হবে নিঃশেষ।

—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

পূর্ব্বদিকে রক্তিমাচ্ছটা দেখা যাইতেছে, এমন সময় ব্রাহ্মণবেশধারী শিবজী সিংহগড়ে প্রবেশ করিলেন। উষ্ণীষ ও তুলার কুর্ত্তি ফেলিয়া দিলেন, প্রাতঃকালের আলোকে মস্তকের লৌহ-শিরস্ত্রাণ ও শরীরের বর্ম্ম ঝক্‌মক্ করিয়া উঠিল। বক্ষঃস্থলে তীক্ষ্ণ ছুরিকা, কোষে "ভবানী" নামক প্রসিদ্ধ খড়্গ। বক্ষঃস্থল বিশাল, শরীর ঈষৎ খর্ব্ব বটে, কিন্তু সুবদ্ধ সুদৃঢ়-বন্ধনী ও পেশীগুলি বর্ম্মের নীচে হইতেও স্পষ্ট দেখা যাইতেছে। পেশোয়া মুরেশ্বর ত্রিমল সানন্দে তাঁহাকে আহ্বান করিয়া বলিলেন,—ভবানীর জয় হউক! আপনি এতক্ষণ পরে কুশলে ফিরিয়া আসিলেন।

শিবজী। আপনার আশীর্ব্বাদে কোন্ বিপদ হইতে উদ্ধার না পাইয়াছি?

মুরেশ্বর। সমস্ত স্থির হইয়াছে?

শিবজী। সমস্ত।

মুরেশ্বর। অদ্য রাত্রে বিবাহ?

শিবজী। অদ্যই।

মুরেশ্বর। সায়েস্তাখাঁ কিছু জানেন না? তীক্ষ্ণবুদ্ধি চাঁদখাঁ কিছু জানেন না?

শিবজী। সায়েস্তাখাঁ ভীত শিবজীর নিকট হইতে সন্ধিপ্রার্থনা প্রতীক্ষা করিতেছেন যোদ্ধা চাঁদখাঁ চিরনিদ্রায় নিদ্রিত, তিনি আর যুদ্ধ করিবেন না।

মুরেশ্বর। রাজা যশোবন্ত?

শিবজী। আপনি পত্রে যে সমস্ত যুক্তি দেখাইয়াছিলেন, তাহাতেই তাঁহার মন বিচলিত হইয়াছিল। আমি যাইয়াই দেখিলাম, তিনি কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া রহিয়াছেন, সুতরাং অনায়াসেই আমার কার্য্য সিদ্ধ হইল।

মুরেশ্বর! ভবানীর জয় হউক! আপনি এক রাত্রিতে একাকী যে কার্য্যসাধন করিলেন, তাহা সহস্রের অসাধ্য। যে অসমসাহসী কার্য্যে প্রবৃত্ত হইয়াছিলেন, ভাবিলে এখনও হৃৎকম্প হয়। প্রভো, এরূপ কার্য্যে আর প্রবৃত্ত হইবেন না, আপনার অমঙ্গল হইলে মহারাষ্ট্রের কি থাকিবে?

শিবজী। মুরেশ্বর! বিপদ ভয় করিলে অদ্যাবধি জায়গীরদার মাত্র থাকিতাম, বিপদে ভয় করিলে এ মহৎ উদ্দেশ্য কিরূপে সাধন হইবে? চিরজীবন বিপদে আচ্ছন্ন থাকি ক্ষতি নাই, কিন্তু ভবানী করুন যেন মহারাষ্ট্র দেশ স্বাধীন হয়।

মুরেশ্বর। বীরশ্রেষ্ঠ! আপনার জয় অনিবার্য্য, স্বয়ং ভবানী সহায়তা করিবেন। কিন্তু দ্বিপ্রহর রজনীতে, শত্রুশিবিরে, একাকী ছদ্মবেশে?

শিবজী। এ ত শিবজীর অভ্যস্ত কার্য্য! কিন্তু অদ্য সত্যই অন্য একটী মহাবিপদে পতিত হইয়াছিলাম।

মুরেশ্বর। কি?

শিবজী। এমন মূর্খকেও আপনি সংস্কৃত শ্লোক শিখাইয়াছিলেন? যে আপনার নাম স্বাক্ষর করিতে পারে না, সে শ্লোক স্মরণ রাখিবে?

মুরেশ্বর। কেন, কি হইয়াছিল?

শিবজী। আর কিছু নহে, সায়েস্তাখাঁর সভায় যাইয়া ন্যায়শাস্ত্রী মহাশয় প্রায় সমস্ত শ্লোকগুলি ভুলিয়া গিয়াছিলেন।

মুরেশ্বর। তাহার পর?

শিবজী। দুই একটী মনে ছিল। তদ্দ্বারাই কার্য্যসিদ্ধি হইল।

শিবজীর সহিত আমাদিগের এই প্রথম পরিচয়; এই স্থলে তাঁহার পূর্ব্ববৃত্তান্ত আমরা কিছু বলিতে চাই। ইতিহাসজ্ঞ পাঠক ইচ্ছা করিলে এই পরিচ্ছেদের অবশিষ্ট অংশ পরিত্যাগ করিয়া যাইতে পারেন।

শিবজী ১৬২৭ খৃঃ অব্দে জন্মগ্রহণ করেন, সুতরাং আখ্যায়িকা বিবৃত সময়ে তাঁহার বয়স ৩৬ বৎসর হইয়াছিল। তাঁহার পিতার নাম শাহজী, পিতামহের নাম মল্লজী। আমরা প্রথম অধ্যায়ে ফুলতন দেশের দেশমুখ প্রসিদ্ধ নিম্বলকর বংশের কথা বলিয়াছি, সেই বংশের যোগপাল রাওনায়কের ভগিনী দীপাবাইকে মল্লজী বিবাহ করিয়াছিলেন। অনেক দিন অবধি সন্তানাদি না হওয়ায় আহম্মদনগরনিবাসী শাহশরীফ নামক একজন মুসলমান পীরের নিকট মল্লজী অনেক অনুরোধ করেন, এবং পীরও মল্লজীর সন্তানার্থে প্রার্থনাদি করেন। তাহারই কিছু পরে দীপাবাইয়ের গর্ভে একটী সন্তান হওয়াতে মল্লজী সেই পীরের নামানুসারে পুত্রের নাম শাহজী রাখিলেন।

সে সময়ে যাদবরাও নামক আহম্মদনগরে প্রসিদ্ধনামা একজন সেনাপতি ছিলেন; তিনি দশ সহস্র অশ্বারোহীর নেতা, এবং প্রশস্ত জায়গীর ভোগ করিতেন। ১৫৯৯ খৃঃ অব্দে হুলীর দিনে মল্লজী আপন সন্তান শাহজীকে লইয়া যাদবরাওয়ের বাড়ী গিয়াছিলেন। শাহজীর বয়স তখন পাঁচ বৎসর মাত্র, যাদবরাওয়ের কন্যা জীজীর বয়স তিন কি চারি বৎসর, সুতরাং বালক-বালিকা বড় আনন্দে একত্রে ক্রীড়া করিতে লাগিল। তদ্দর্শনে যাদবরাও সন্তুষ্ট হইয়া আপন কন্যাকে ডাকিয়া বলিলেন,—"কেমন, তুই এই বালকটীকে বিবাহ করিবি?" পরে অন্যান্য লোকদিগকে লক্ষ্য করিয়া বলিলেন,—"দুইজনে কি সুন্দর যোড় মিলিয়াছে!" এই সময়েই শাহজী ও জীজী পরস্পরের দিকে ফাগ নিক্ষেপ করায় সকলেই হাস্য করিয়া উঠিল; কিন্তু মল্লজী সহসা দণ্ডায়মান হইয়া বলিলেন,—"বন্ধুগণ, সাক্ষী থাকিও, যাদবরাও আমার বৈবাহিক হইবেন, অদ্য প্রতিশ্রুত হইলেন।" সকলে এই প্রস্তাবে সম্মতি প্রকাশ করিলেন। যাদবরাও উচ্চবংশজ। শাহজীর সহিত আপনার কন্যার বিবাহ দিতে কখনই বাসনা করেন নাই, কিন্তু মল্লজীর এই চতুরতা দেখিয়া বিস্মিত হইয়া রহিলেন।

পরদিন যাদবরাও মল্লজীকে নিমন্ত্রণ করিলেন, কিন্তু বৈবাহিক বলিয়া স্বীকার না করিলে মল্লজী যাইবেন না বলিয়া পাঠাইলেন। যাদবরাও সেরূপ স্বীকার করিলেন

না, সুতরাং মল্লজী আসিলেন না। যাদবরাওয়ের গৃহিণী যাদবরাও হইতেও বংশ-মর্য্যাদায় অধিক অভিমানিনী। কথিত আছে যে, যাদবরাও রহস্য করিয়া আপন দুহিতার সহিত শাহজীর বিবাহ দিবেন বলিয়াছিলেন বলিয়া তাঁহার গৃহিণী তাঁহাকে বিলক্ষণ দুই চারি কথা শুনাইয়া দিলেন। মল্লজী সরোষে একটী গ্রামে চলিয়া গেলেন ও প্রকাশ করিলেন যে, ভবানী সাক্ষাৎ অবতীর্ণা হইয়া তাঁহাকে বিপুল অর্থ দিয়াছেন। মহারাষ্ট্রীয়দিগের মধ্যে জনশ্রুতি আছে যে, ভবানী এই সময়ে মল্লজীকে বলিয়াছেন,—মল্লজী! তোমার বংশে একজন রাজা হইবেন, তিনি শম্ভুর ন্যায় গুণান্বিত হইবেন, মহারাষ্ট্রদেশে ন্যায়বিচার পুনঃস্থাপন করিবেন, এবং ব্রাহ্মণ ও দেবালয়ের শত্রুদিগকে দূরীভূত করিবেন। তাঁহার সময় হইতে কাল গণনা হইবে ও তাঁহার সন্তানসন্ততি সপ্তবিংশ পুরুষ পর্য্যন্ত সিংহাসনারূঢ় থাকিবেন।

সে যাহা হউক, মল্লজী যে এই সময়ে বিপুল অর্থ পাইয়াছিলেন তাহার সন্দেহ নাই। সেই অর্থের দ্বারা আত্মোন্নতির চেষ্টা করিলেন ও এ বিষয়ে তাঁহার শ্যালক যোগপালও তাঁহাকে বিশেষ সহায়তা করিয়াছিলেন। অচিরে মল্লজী আহম্মদনগরের সুলতানের অধীনে পঞ্চ সহস্র অশ্বারোহীর সেনাপতি হইলেন ও রাজা খেতাব প্রাপ্ত হইয়া সুবর্ণী ও চাকন দুর্গ এবং তৎপার্শ্বস্থ দেশের ভার প্রাপ্ত হইলেন। তিনি জায়গীরস্বরূপ পুনা ও সোপা নগর পাইলেন। তখন আর যাদবরাওয়ের কোন আপত্তি রহিল না। ১৬০৪ খৃঃ অব্দে মহাসমারোহে শাহজীর সহিত জীজীর বিবাহ হইল, আহম্মদনগরের সুলতান স্বয়ং সেই বিবাহে উপস্থিত ছিলেন। তখন শাহজীর বয়ঃক্রম ১০ বৎসর মাত্র। কালক্রমে মল্লজীর মৃত্যুর পর শাহজী পৈতৃক জায়গীর ও পদ প্রাপ্ত হইলেন।

এই সময়ে দিল্লীশ্বর আকবরশাহ আহম্মদনগর রাজ্য দিল্লীর অধীনে আনিবার জন্য যুদ্ধ করিতেছিলেন। আকবরশাহ কতক পরিমাণে জয়লাভ করিলেন এবং তাঁহার মৃত্যুর পর সম্রাট জাহাঙ্গীরও সেই উদ্যমে ব্যাপৃত রহিলেন। এই যুদ্ধকালে শাহজী সুষুপ্ত ছিলেন না। ১৬২০ খৃঃ অব্দে (জাহাঙ্গীরের শাসনকালে) তিনি আহম্মদনগরের প্রধান সেনাপতি মালীক অম্বরের অধীনে ছিলেন, ও একটী মহাযুদ্ধে আপন সাহস ও বিক্রম প্রকাশ করিয়া সকলেরই সম্মানভাজন হইয়াছিলেন। জাহাঙ্গীরের মৃত্যুর পর সম্রাট শাজিহান সেনাপতি শাহজীকে পঞ্চ সহস্র অশ্বারোহীর সেনাপতি করিয়া অনেক জায়গীর দান করেন। কিন্তু সম্রাটদিগের অদ্যকার অনুগ্রহ কাল থাকে না; তিন বৎসর পর সম্রাট শাহজীর কতকগুলি জায়গীর কাড়িয়া লইলেন। শাহজী বিরক্ত হইয়া বিজয়পুরের সুলতানের পক্ষ অবলম্বন করিলেন ও মৃত্যু পর্য্যন্ত বিজয়পুরের সুলতানের অধীনে কার্য্য করিতে লাগিলেন।

পতনোন্মুখ আহম্মদনগর রাজ্যের স্বাধীনতার জন্যও শাহজী দিল্লীর সেনার সহিত অনেক যুদ্ধ করিলেন। সুলতান শত্রুহস্তে পতিত হইলে শাহজী সেই বংশের আর একজনকে সুলতান করিয়া সিংহাসনে প্রতিষ্ঠিত করিলেন, কতকগুলি বিজ্ঞ ব্রাহ্মণের সাহায্যে দেশ শাসনের সুন্দর রীতি স্থাপন করিলেন, বহুসংখ্যক দুর্গ হস্তগত করিলেন, ও সুলতানের নামে সেনা সংগ্রহ করিতে লাগিলেন।

সম্রাট শাজিহান এই সমস্ত দেখিয়া ক্রুদ্ধ হইয়া শাহজী ও তাঁহার প্রভু বিজয়পুরের

সুলতানকে দমন করিবার জন্য, বহুসংখ্যক অশ্বারোহী পদাতিক প্রেরণ করিলেন। দিল্লীশ্বরের সহিত যুদ্ধ করা বিজয়পুরের সুলতান বা শাহজীর সাধ্য নহে; কয়েক বৎসর যুদ্ধের পর সন্ধিস্থাপন হইল; আহম্মদনগর রাজ্য বিলুপ্ত হইল (১৬৩৭)। শাহজী বিজয়পুরের অধীনে জায়গীরদার ও সেনাপতি রহিলেন, এবং সুলতানের আদেশানুসারে কর্ণাট দেশের অনেক অংশ জয় করিলেন। সুতরাং বিজয়পুরের উত্তরে পুনার নিকট তাঁহার যেরূপ জায়গীর ছিল, দক্ষিণ কর্ণাট দেশেও সেইরূপ বহু জায়গীর প্রাপ্ত হইলেন।

জীজীবাইয়ের গর্ভে শম্ভূজী ও শিবজী নামে দুই পুত্র হয়। পূর্ব্বেই লিখিত হইয়াছে যে, জীজীর পিতা যাদবরাও পুরাতন দেবগড়ের হিন্দুরাজার বংশ হইতে অবতীর্ণ, এরূপ জনশ্রুতি আছে। একথা যদি যথার্থ হয়, তবে শিবজী সেই পুরাতন রাজবংশোদ্ভূত সন্দেহ নাই। ১৬৩০ খৃঃ অব্দে শাহজী টুকাবাই নাম্নী আর একটী কন্যার পাণিগ্রহণ করেন। অভিমানিনী জীজীবাই তাহাতে ক্রুদ্ধ হইয়া স্বামীর সংসর্গ ত্যাগ করিয়া পুত্র শিবজীকে লইয়া পুনার জায়গীরে আসিয়া অবস্থিতি করিতেন। শাহজী টুকাবাইকে লইয়া কর্ণাটেই থাকিতেন ও তাহার গর্ভে বেনকাজী নামে একটী পুত্র হইল।

শাহজীর দুইজন অতি বিশ্বস্ত ব্রাহ্মণ মন্ত্রী ও কর্ম্মচারী ছিলেন। তন্মধ্যে দাদাজী কানাইদেব পুনার জায়গীর এবং জীজী ও শিশু শিবজীর রক্ষণাবেক্ষণ করিতেন।

১৬২৭ খৃঃ অব্দে সুবর্ণীদুর্গে শিবজীর জন্ম হয়। এই দুর্গ পুনা হইতে অনুমান ২৫ ক্রোশ উত্তরে অবস্থিত। শিবজীর তিন বৎসর বয়সের সময় শাহজী টুকাবাইকে বিবাহ করিলেন, সুতরাং জীজীর সহিত তাঁহার বিচ্ছেদ জন্মিল। জীজী সপুত্র পুনায় আসিয়া দাদাজী কানাইদেবের রক্ষণাবেক্ষণে বাস করিতে লাগিলেন। শিবজীর বাসার্থে দাদাজী পুনানগরে একটী বৃহৎ গৃহ নির্ম্মাণ করাইলেন, আমরা ইতিপূর্ব্বে সেই গৃহে সায়েস্তাখাঁকে দেখিয়াছি।

মাতাপুত্রে সেই স্থানে বাস করিতে লাগিলেন, ও বাল্যকালাবধি শিবজী দাদাজীর নিকট শিক্ষা প্রাপ্ত হইতে লাগিলেন। শিবজী কখনও নাম লিখিতেও শিখেন নাই, কিন্তু অল্প বয়সেই ধনুর্ব্বাণ ব্যবহার, বর্শা নিক্ষেপ, নানারূপ মহারাষ্ট্রীয় খড়্গ ও ছুরিকা চালন, এবং অশ্বারোহণে বিশেষ প্রতিপত্তি লাভ করিলেন। মহারাষ্ট্রীয় মাত্রেই অশ্বচালনায় তৎপর, কিন্তু তাহাদিগের মধ্যেও শিবজী বিশেষ সুখ্যাতি লাভ করিলেন। এইরূপ ব্যায়াম ও যুদ্ধশিক্ষায় বালকের দেহ শীঘ্রই সুদৃঢ় ও বলিষ্ঠ হইয়া উঠিল।

কিন্তু কেবল অস্ত্রবিদ্যায় শিবজী কাল অতিবাহিত করিতেন না, যখন অবসর পাইতেন, দাদাজীর চরণোপান্তে বসিয়া মহাভারত ও রামায়ণের অনন্ত বীরত্বের গল্প শ্রবণ করিতে বড়ই ভালবাসিতেন। শুনিতে শুনিতে বালকের হৃদয়ে সাহসের উদ্রেক হইত, হিন্দুধর্ম্মে আস্থা দৃঢ়ীভূত হইত, সেই পূর্ব্বকালীন বীরদিগের বীরত্ব অনুকরণ করিবার ইচ্ছা প্রবল হইত, ধর্ম্মবিদ্বেষী মুসলমানদিগের প্রতি বিদ্বেষ জন্মিত। এইরূপ কথা শুনিতে শিবজীর এরূপ আগ্রহ ছিল যে, অনেক বৎসর পর যখন দেশে খ্যাতি ও রাজ্য লাভ করিলেন, তখন পর্য্যন্ত কোন স্থানে কথা হইবে শুনিলে, বহু বিপদ ও বহু কষ্ট সহ্য করিয়াও তথায় উপস্থিত হইবার চেষ্টা করিতেন।

এইরূপে দাদাজীর যত্নে শিবজী অল্পকালমধ্যে স্বধর্ম্মানুরক্ত ও অতিশয় মুসলমান-বিদ্বেষী হইয়া উঠিলেন। তিনি ষোড়শ বর্ষ বয়ঃক্রমে স্বাধীন পলীগার হইবার জন্য নানারূপ সংকল্প করিতে লাগিলেন। আপনার ন্যায় উৎসাহী যুবকদিগকে চারিদিকে জড় করিতে লাগিলেন। তিনি পর্ব্বতপরিপূর্ণ কঙ্কণদেশে তাহাদিগের সহিত সর্ব্বদাই যাতায়াত করিতেন। সেই পর্ব্বত কিরূপে উল্লঙ্ঘন করা যায়, কোথায় পথ আছে, কোন্ পথে কোন্ দুর্গে যাওয়া যায়, কোন্ কোন্ দুর্গ অতিশয় দুর্গম, কিরূপে দুর্গ আক্রমণ বা রক্ষা করা যায়, এ সকল চিন্তায় বালকের দিন অতিবাহিত হইত। কখন কখন কয়েকদিন ক্রমাগত এই পর্ব্বত ও উপত্যকার মধ্যে যাপন করিতেন, কোনও দুর্গ, কোনও পথ, কোনও উপত্যকা শিবজীর অজ্ঞাত ছিল না। শেষে কিরূপে দুই একটী দুর্গ হস্তগত করিবেন এই চিন্তা করিতে লাগিলেন।

বালকের এইরূপ কথা শুনিয়া ও আচরণ দেখিয়া বৃদ্ধ দাদাজী ভীত হইতে লাগিলেন। তিনি অনেক প্রবোধবাক্য দ্বারা বালককে সে পথ হইতে আনয়ন করিয়া যাহাতে জায়গীর সুচারুরূপে রক্ষিত হয়, তাহাই শিখাইবার চেষ্টা করিলেন। কিন্তু শিবজীর হৃদয়ে যে বীরত্বের অঙ্কুর স্থাপিত হইয়াছিল, তাহা আর উৎপাটিত হইল না। শিবজী দাদাজীকে পিতৃতুল্য সম্মান করিতেন, কিন্তু যে পথে প্রবর্ত্তিত হইয়াছিলেন, তাহা পরিত্যাগ করিলেন না।

মাউলী জাতীয়দিগের কষ্টসহিষ্ণুতা ও বিশ্বাসযোগ্যতার জন্য শিবজী তাহাদিগকে বড় ভালবাসিতেন। তাঁহার যৌবনসুহৃদ্‌গণের মধ্যে যশজী-কঙ্ক, তন্নজী মালশ্রী ও বাজী-ফাসলকর নামক তিন জন মাউলীই প্রিয়তম ও অগ্রগণ্য ছিলেন। পরিশেষে ইহাদের সহায়তায় ১৬৪৬ খৃঃ অব্দে তোরণদুর্গের কিল্লাদারকে কোনরূপে বশবর্ত্তী করিয়া শিবজী সেই দুর্গ হস্তগত করিলেন। এই আখ্যায়িকার প্রারম্ভেই তোরণদুর্গের বর্ণনা করা হইয়াছে, এই প্রথম বিজয়ের সময় শিবজীর বয়ঃক্রম উনবিংশ বর্ষ মাত্র। ইহারই পরবৎসর তোরণদুর্গের দেড় ক্রোশ দক্ষিণ-পূর্ব্বে একটী তুঙ্গগিরিশৃঙ্গের উপর শিবজী একটী নূতন দুর্গ নির্ম্মাণ করাইয়া তাহার নাম রাজগড় রাখিলেন।

বিজয়পুরের সুলতান এই সমস্ত বিষয়ের সমাচার প্রাপ্ত হইয়া শিবজীর পিতা শাহজীকে তিরস্কার করিয়া পাঠাইলেন ও এই সমস্ত উপদ্রবের কারণ জিজ্ঞাসা করিলেন। বিজয়পুরের বিশ্বস্ত কর্ম্মচারী শাহজী এ সমস্ত বিষয়ের বিন্দুবিসর্গও জানিতেন না, তিনি দাদাজীকে ইহার কারণ জিজ্ঞাসা করিলেন। দাদাজী কানাইদেব শিবজীকে পুনরায় ডাকাইলেন। এইরূপ আচরণে সর্ব্বনাশ হইবার সম্ভাবনা, তাহা অনেক বুঝাইলেন। তাঁহার পিতা বিজয়পুরের অধীনে কার্য্য করিয়া কিরূপ বিপুল অর্থ, জায়গীর, ক্ষমতা ও সম্মান লাভ করিয়াছেন, তাহাও বুঝাইলেন। শিবজী পিতৃসদৃশ দাদাজীকে আর কি বলিবেন, মিষ্টবাক্য দ্বারা উত্তর দান করিলেন, কিন্তু আপন কার্য্যে নিরস্ত হইলেন না। ইহার কিছুদিন পরেই দাদাজীর মৃত্যু হয়। মৃত্যুর প্রাক্কালেই দাদাজী শিবজীকে আর একবার ডাকাইয়া নিকটে আনেন। বৃদ্ধ পুনরায় ভৎর্সনা করিবেন এই বিবেচনা করিয়া শিবজী তথায় যাইলেন, কিন্তু যাহা শুনিলেন তাহাতে বিস্মিত হইলেন। মৃত্যুশয্যায় যেন দাদাজীর দিব্যচক্ষু উন্মীলিত হইল, তিনি শিবজীকে সস্নেহে বলিলেন,—"বৎস, তুমি

যে চেষ্টা করিতেছ, তাহা হইতে মহত্তর চেষ্টা আর নাই। এই উন্নত পথ অনুসরণ কর, দেশের স্বাধীনতা রক্ষা কর, ব্রাহ্মণ, গোবৎসাদি এবং কৃষকগণকে রক্ষা কর, দেবালয় কলুষিতকারীদিগকে শাস্তি প্রদান কর, ঈশানী যে উন্নত পথ তোমাকে দেখাইয়া দিয়াছেন, সেই পথ অনুসরণ কর।” এই বলিয়া বৃদ্ধ চিরনিদ্রায় নিদ্রিত হইলেন। শিবজীর হৃদয় এই দিব্য উপদেশ পাইয়া উৎসাহ ও সাহসে দশগুণ স্ফীত হইয়া উঠিল। তখন শিবজীর বয়ঃক্রম বিংশ বর্ষ মাত্র।

সেই বৎসরেই চাকন ও কান্দানা দুর্গের কিল্লাদারগণকে অর্থে বশীভূত করিয়া শিবজী উভয় দুর্গ হস্তগত করেন ও কান্দানার নাম পরিবর্ত্তিত করিয়া সিংহগড় নাম রাখেন। আখ্যায়িকায় চাকন ও সিংহগড়ের কথা পূর্ব্বেই লিখিত হইয়াছে। শিবজীর বিমাতা টুকাবাইয়ের ভ্রাতা বাজী, সোপা দুর্গের ভার প্রাপ্ত হইয়াছিলেন। একদিন দ্বিপ্রহর রজনীতে আপন মাউলী সৈন্য লইয়া শিবজী এই দুর্গ সহসা আক্রমণ করিয়া হস্তগত করেন। মাতুলের প্রতি কোনও অত্যাচার না করিয়া তাঁহাকে কর্ণাটে পিতার নিকট পাঠাইয়া দেন। তৎপরেই পুরন্দর দুর্গের অধীশ্বরের মৃত্যু হওয়ায় তাঁহার পুত্রদিগের মধ্যে ভ্রাতৃকলহ হয়, শিবজী কনিষ্ঠ দুই ভ্রাতার সহায়তা করিবার ছলে আপনি সেই দুর্গ হস্তগত করেন। এই আচরণে তিন ভ্রাতাই শিবজীর উপর বিরক্ত হইলেন, কিন্তু শিবজী যখন দেশের স্বাধীনতারক্ষারূপ আপন মহৎ উদ্দেশ্য তাঁহাদিগকে ব্যক্ত করিলেন, যখন সেই উদ্দেশ্যসাধন-জন্য ভ্রাতৃগণ হইতে সহায়তা যাচ্ঞা করিলেন, তখন তাঁহাদিগের ক্রোধ রহিল না। শিবজীর মহৎ উদ্দেশ্য সম্যক বুঝিতে পারিয়া তিন ভ্রাতাই শিবজীর অধীনে কার্য্য করিতে স্বীকৃত হইলেন।

এইরূপে শিবজী একে একে অনেক দুর্গ হস্তগত করেন, তাহাদিগের নাম লিখিয়া এই আখ্যায়িকা পূর্ণ করিবার আবশ্যক নাই। ১৬৪৮ খৃঃ অব্দে শিবজীর কর্ম্মচারী আবাজী স্বর্ণদেব কল্যাণদুর্গ ও সমস্ত কল্যাণী প্রদেশ জয় করিলেন। তখন বিজয়পুরের সুলতান ক্রুদ্ধ হইয়া শিবজীর পিতা শাহজীকে কারারুদ্ধ করিলেন ও আদেশ করিলেন যে, নিয়মিত সময়ের মধ্যে শিবজী অধীনতা স্বীকার না করিলে সেই কারাগৃহের দ্বার প্রস্তর দ্বারা একেবারে রুদ্ধ হইবে। শিবজী দিল্লীশ্বরের নিকট আবেদন করিয়া পিতার প্রাণ বাঁচাইলেন, কিন্তু চারিবৎসর কাল শাহজী বিজয়পুরে বন্দীস্বরূপ রহিলেন।

জৌলীর রাজা চন্দ্ররাওক শিবজী স্বপক্ষে আনিবার জন্য ও মুসলমানের অধীনতা-শৃঙ্খল চূর্ণ করিবার জন্য অনেক পরামর্শ দেন। চন্দ্ররাও যখন তাহা একেবারে অস্বীকার করিলেন, তখন শিবজী নিজ লোক দ্বারা সেই রাজা ও তাঁহার ভ্রাতাকে হত্যা করাইয়া, সহসা রাত্রিযোগে আক্রমণ করতঃ সেই দুর্গ হস্তগত করেন। তিনি সমস্ত জৌলীপ্রদেশ অধিকার করিলেন এবং ঐ বৎসরেই প্রতাপগড় নামক একটী নূতন দুর্গ নির্ম্মাণ করাইলেন। ইহার দুই বৎসর পর শিবজী মুরেশ্বর ত্রিমুল পিঙ্গলীকে পেশোয়া করেন এবং সমস্ত কঙ্কণ প্রদেশ জয় করিবার জন্য বহুসংখ্যক সৈন্য সংগ্রহ করিলেন।

এবার বিজয়পুরের সুলতান শিবজীকে একেবারে ধ্বংস করিবার মানস করিলেন। ১৬৫৯ খৃঃ অব্দে আবুল ফাজেল নামক একজন প্রসিদ্ধ যোদ্ধা ৫০০০ অশ্বারোহী ও ৭০০০ পদাতিক ও বহুসংখ্যক কামান লইয়া যাত্রা করিলেন। তিনি গর্ব্বিতভাবে

প্রকাশ করিলেন যে, শীঘ্রই অকিঞ্চিৎকর বিদ্রোহীকে শৃঙ্খলাবদ্ধ করিয়া সুলতানের পায়তখতের নিকট উপস্থিত করিবেন।

এত সৈন্যের সহিত সম্মুখযুদ্ধ অসম্ভব; শিবজী সন্ধি প্রার্থনা করিলেন। আবুল ফাজেল গোপীনাথ নামক একজন ব্রাহ্মণকে শিবজী সদনে প্রেরণ করিলেন। প্রতাপগড় দুর্গের নিকট সভামধ্যে দূতের সহিত সাক্ষাৎ ও নানারূপ কথাবার্ত্তা হইল, রজনী যাপনার্থে গোপীনাথের জন্য একটী স্থান নির্দ্দেশ করা হইল।

রজনীযোগে শিবজী গোপীনাথের সহিত দেখা করিতে আসিলেন। শিবজীর অসাধারণ বাকপটুতা ছিল, তিনি গোপীনাথকে অনেক প্রকার বুঝাইয়া বলিলেন,—আপনি ব্রাহ্মণ, আপনি আমার শ্রেষ্ঠ, কিন্তু আমার কথাগুলি শ্রবণ করুন। আমি যাহা করিয়াছি সমস্তই হিন্দুজাতির জন্য, হিন্দুধর্ম্মের জন্য করিয়াছি। স্বয়ং ভবানী আমাকে ব্রাহ্মণ ও গোবৎসাদিকে রক্ষা করিবার জন্য উত্তেজনা করিয়াছেন, হিন্দু দেব ও দেবালয়ের নিগ্রহকারীদিগকে দণ্ড দিতে আজ্ঞা দিয়াছেন, ও স্বধর্ম্মের শত্রুর বিরুদ্ধাচরণ করিতে আদেশ দিয়াছেন। আপনি ব্রাহ্মণ, ভবানীর আদেশ সমর্থন করুন এবং আপন জাতীয় ও দেশীয় লোকের মধ্যে স্বচ্ছন্দে বাস করুন।

গোপীনাথ এই সমস্ত বাক্যে তুষ্ট হইয়া শিবজীর সহায়তা করিতে স্বীকার করিলেন; পরামর্শ স্থির হইল যে, কার্য্যসিদ্ধির জন্য আবুল ফাজেলের সহিত শিবজীর কোন স্থানে সাক্ষাৎ করা আবশ্যক।

কয়েকদিন পর প্রতাপগড় দুর্গের নিকটেই সাক্ষাৎ হইল। আবুল ফাজেলের পঞ্চদশ শত সেনা দুর্গ হইতে কিঞ্চিৎ দূরে রহিল, তিনি স্বয়ং একমাত্র সহচরের সহিত শিবিকা-রোহণে নির্দ্দিষ্ট গৃহে আসিয়া উপস্থিত হইলেন। শিবজী সেই দিন বহু যত্নে প্রাতে-স্নান-পূজাদি সমাপন করিলেন। স্নেহময়ী মাতার চরণে মস্তক স্থাপন করিয়া তাঁহার আশীর্ব্বাদ যাজ্ঞা করিলেন; তুলার কুর্ত্তি ও উষ্ণীষের নীচে লৌহবর্ম্ম ও শিরস্ত্রাণ ধারণ করিলেন; অবশেষে শিবজী দুর্গ হইতে অবতীর্ণ হইয়া ও বাল্যসহচর তন্নজী মালশ্রীকে সঙ্গে লইয়া আবুল ফাজেলের নিকটে আসিলেন। সহসা আলিঙ্গনচ্ছলে তীক্ষ্ণ ছুরিকা দ্বারা মুসলমানকে ভূতলশায়ী করিলেন! তৎক্ষণাৎ শিবজীর সেনা আবুল ফাজেলের সেনাকে পরাস্ত করিল এবং শিবজী অনেক দুর্গ হস্তগত করিয়া বিজয়পুরের দ্বার পর্য্যন্ত যাইয়া দেশ লুণ্ঠন করিয়া আসিলেন।

বিজয়পুরের সহিত যুদ্ধ আরও তিন বৎসর পর্য্যন্ত চলিতে লাগিল, কিন্তু কোন পক্ষই বিশেষ জয়লাভ করিতে পারিল না। অবশেষে ১৬৬২ খৃঃ অব্দে শাহজী মধ্যবর্ত্তী হইয়া বিজয়পুর ও শিবজীর মধ্যে সন্ধি সংস্থাপন করিয়া দিলেন। শাহজী যখন শিবজীকে দেখিতে আসিলেন, শিবজী পিতৃভক্তির পরাকাষ্ঠা প্রদর্শন করিয়াছিলেন। আপনি অশ্ব হইতে অবতরণ করিয়া পিতাকে রাজার তুল্য অভিবাদন করিলেন, পিতার শিবিকার সঙ্গে সঙ্গে পদব্রজে চলিলেন, ও পিতা বসিতে আদেশ করিলেও তিনি পিতার সম্মুখে আসন গ্রহণ করিলেন না। কয়েক দিন পুত্রের নিকট থাকিয়া শাহজী পরম তুষ্ট হইয়া বিজয়পুরে যাইলেন, ও সন্ধিসংস্থাপন করিয়া দিলেন। শিবজী পিতা কর্ত্তৃক সংস্থাপিত এই সন্ধির বিরুদ্ধাচরণ করেন নাই, শাহজীর জীবদ্দশায় বিজয়পুরের বিরুদ্ধে আর যুদ্ধ

করেন নাই। তাহার পরও যখন যুদ্ধ হয়, সে সময়ে শিবজী আক্রমণকারী ছিলেন না।

১৬৬২ খৃঃ অব্দে এই সন্ধিস্থাপন হয় পূর্ব্বেই বলা হইয়াছে, এই বৎসরেই মোগলদিগেব সহিত যুদ্ধারম্ভ হয়। আমাদের আখ্যায়িকাও এই সময় হইতে আরম্ভ হইয়াছে। মোগলদিগের সহিত যুদ্ধারম্ভের সময় সমস্ত কঙ্কণদেশ শিবজী অধিকৃত করিয়াছিলেন, এবং তাঁহার সপ্ত সহস্র অশ্বারোহী ও পঞ্চাশৎ সহস্র পদাতিক সেনা ছিল। শিবজীর বয়স তখন পঞ্চত্রিংশ বৎসর।

## নবম পরিচ্ছেদ : শুভকার্য্য সম্পাদন

যুগে যুগে কল্পে কল্পে নিত্য নিরন্তর,
জ্বলুক গগনব্যাপী অনন্ত বহ্নিতে।
জ্বলুক সে দেবতেজে স্বর্গ সংবেষ্টিবা,
অহোরাত্রি অবিশ্রান্ত প্রদীপ্ত শিখায়,
দহুক দানবকুল দেবের বিক্রমে
পুত্র-পরম্পরা দগ্ধ চির শোকানলে।

—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

সূর্য্য অস্তাচল-চূড়া অবলম্বন করিয়াছেন, সিংহগড় দুর্গের ভিতর সৈন্যগণ নিঃশব্দে সজ্জিত হইতেছে, এরূপ নিঃশব্দে যে দুর্গের বাহিরের লোকও দুর্গের ভিতর কি হইতেছে, তাহা জানিতে পারে নাই।

দুর্গের একটী উন্নত স্থানে কয়েকজন মহাযোদ্ধা দণ্ডায়মান রহিয়াছেন, সেই দুর্গচূড়া হইতে দৃশ্য অতি মনোহর। পূর্ব্বদিকে সুন্দর নীরানদী প্রবাহিত হইয়াছে, সেই নদীর উপত্যকা বসন্তকালের নব পুষ্পপত্র ও দূর্ব্বাদলে সুশোভিত হইয়া মনোহর রূপ ধারণ করিয়াছে। উত্তরদিকে বহুবিস্তৃত ক্ষেত্র, বহুদূর পর্য্যন্ত সুন্দর হরিদ্বর্ণ ক্ষেত্র সূর্য্যকিরণে উজ্জ্বল দেখা যাইতেছে। বহুদূরে বিস্তীর্ণ পুনানগরী সুন্দর শোভা পাইতেছে, যোদ্ধগণ প্রায় সেই দিকে চাহিয়া রহিয়াছেন, অদ্য রজনীতে সেই নগরীতে কি বিষম ঘটনা সংঘটিত হইবে তাহাই চিন্তা করিতেছিলেন। দক্ষিণ ও পশ্চিমদিকে পর্ব্বতের পর পর্ব্বত যত-দূর দেখা যায়, অনন্ত পর্ব্বত অস্তাচলচূড়াবলম্বী সূর্য্যকিরণে অপূর্ব্ব শোভা পাইতেছে। কিন্তু বোধ করি যোদ্ধগণ এই চমৎকার পর্ব্বতদৃশ্যের বিষয় ভাবিতেছিলেন না, অন্য চিন্তায় অভিভূত রহিয়াছেন।

যে যুদ্ধে বা যে অসমসাহসিক কার্য্যে একেবারে বহুকালের বাঞ্ছিত ফললাভ হইতে পারে, বা এককালে সর্ব্বনাশ হইতে পারে, তাহার প্রাক্কালে মুহূর্ত্তের জন্য অতিশয় সাহসিক হৃদয়ও চিন্তাপূর্ণ হয়। অদ্য সায়েস্তাখাঁ ও মোগল-সৈন্য ছিন্নভিন্ন ও পরাভূত হইবে, অথবা অসমসাহসে মহারাষ্ট্র-সূর্য্য একেবারে চির অন্ধকারে অস্ত যাইবে, এইরূপ চিন্তা অগত্যা যোদ্ধাদিগের হৃদয়ে উদ্রেক হইতে লাগিল। কেহ এ চিন্তা ব্যক্ত করিলেন

না, তথাপি যখন নিঃশব্দে যোদ্ধা যোদ্ধার দিকে নিরীক্ষণ করিলেন, তখন কাহারও মনোগত ভাব লুক্কায়িত রহিল না। কেবল বিংশ বা পঞ্চবিংশ মাত্র সেনা লইয়া শিবজী শত্রুসেনার মধ্যে যাইয়া আক্রমণ করিবেন, এরূপ ভীষণ কার্য্যে শিবজী কখনও লিপ্ত হইয়াছেন কি না সন্দেহ। কেনই বা যোদ্ধাদিগের ললাট মুহূর্ত্তের জন্য চিন্তা-মেঘাচ্ছন্ন না হইবে?

সেই বীরমণ্ডলীর মধ্যে বহুদর্শী পেশোয়া মুরেশ্বর ত্রিমূল ছিলেন। অল্প বয়সে তিনি শিবজীর পিতা শাহজীর অধীনে যুদ্ধ-ব্যবসায়ে লিপ্ত ছিলেন, পরে শিবজীর অধীনে আসিয়া প্রতাপগড়ের চমৎকার দুর্গ তিনিই নির্ম্মাণ করেন। চারি বৎসরাবধি পেশোয়া-পদ প্রাপ্ত হইয়া তিনি সেই পদের যোগ্যতা বিশেষরূপে প্রদর্শন করিয়াছিলেন। আবুল ফাজেলকে শিবজী হত্যা করিলে পর মুরেশ্বরই তাঁহার সেনাকে আক্রমণ করিয়া পরাস্ত করিয়াছিলেন, পরে মোগলদিগের সহিত যুদ্ধারম্ভ হওয়াবধি তিনিই পদাতিক সৈন্যের সরনৌবৎ অর্থাৎ সেনাধ্যক্ষ ছিলেন। যুদ্ধকালে সাহসী, বিপদকালে স্থির ও অবিচলিত, পরামর্শে বুদ্ধিমান ও দূরদর্শী, মুরেশ্বর অপেক্ষা কার্য্যদক্ষ কর্ম্মচারী ও প্রকৃত বন্ধু শিবজীর আর কেহ ছিল না।

আবাজী স্বর্ণদেব নামে তথায় দ্বিতীয় একজন দূবদর্শী ও যুদ্ধপটু ব্রাহ্মণ ছিলেন। তাঁহার প্রকৃত নাম নীলপন্ত স্বর্ণদেব, কিন্তু আবাজী নামেই তিনি খ্যাত ছিলেন। তিনিই ১৬৪৮ খৃঃ অব্দে কল্যাণদুর্গ ও সমস্ত কল্যাণী প্রদেশ হস্তগত করেন, এবং সম্প্রতি রায়-গড়ের প্রসিদ্ধ দুর্গ নির্ম্মাণ আরম্ভ করিয়াছিলেন।

প্রসিদ্ধনামা অন্নজীদত্তও অদ্য সিংহগড়ে উপস্থিত ছিলেন। চারিবৎসর পূর্ব্বে তিনি পবনগড় হস্তগত করেন, এবং শিবজীব কর্ম্মচারী মধ্যে একজন প্রধান ও অতিশয় কার্য্যদক্ষ ছিলেন।

অশ্বারোহীর সরনৌবৎ অর্থাৎ সেনাপতি নিতাইজী সিংহগড়ে ছিলেন না; তিনি কিরূপে মোগল-সৈন্যের সম্মুখ দিয়া যাইয়া আরঙ্গাবাদ ও আহম্মদনগর ছারখার করিয়া আসিয়াছিলেন, তাহা আমরা সায়েস্তাখাঁর সভায় চাঁদখাঁর প্রমুখাৎ শুনিয়াছি। সিংহগড়ে সে সময়ে কেবল অল্পসংখ্যক অশ্বারোহী সেনা কর্ত্তাজী গুজ্জর নামক একজন নীচস্থ সেনানীর অধীনে অবস্থিতি করিতেছিল।

পূর্ব্ব অধ্যায়ে শিবজীর তিনজন প্রধান মাউলী বাল্য-সুহৃদের নাম উল্লেখ করা হইয়াছে। তন্মধ্যে বাজী ফাসলকরের তিন বৎসর পূর্ব্বেই মৃত্যু হইয়াছিল। তন্নজী মালশ্রী ও যশজীকঙ্ক অদ্য সিংহগড়ে উপস্থিত ছিলেন। বাল্যকালের সৌহার্দ্য, যৌবনের বিষম সাহস, ইঁহারা এখনও ভুলেন নাই। ইঁহারা শিবজীকে প্রাণসম ভালবাসিতেন, শতবার রজনীযোগে মাউলীসৈন্য লইয়া শিবজীর সহিত শত পর্ব্বতদুর্গে নিঃশব্দে আরোহণ করিয়া সহসা অধিকার করিয়াছিলেন।

সূর্য্য অস্ত গেল। সন্ধ্যার ছায়া যেমন স্তরে স্তরে জগতে অবতীর্ণ হইতেছে, তখনও সেই যোদ্ধমণ্ডলী দুর্গশৃঙ্গে নিঃশব্দে দণ্ডায়মান, এমত সময়ে শিবজী তথায় আসিয়া উপস্থিত হইলেন। তাঁহার মুখমণ্ডল গম্ভীর ও দৃঢ়প্রতিজ্ঞা-ব্যঞ্জক, ভয়ের লেশমাত্র দৃষ্ট হয় না। বস্ত্রের নীচে তিনি বর্ম্ম ও অস্ত্রধারণ করিয়াছেন, অস্ত্র নিশির

অসমসাহসিক কার্য্যের জন্য প্রস্তুত হইয়াছেন। যোদ্ধার নয়ন উজ্জ্বল, দৃষ্টি স্থির ও অবিচলিত।

শিবজী ধীরে ধীরে বলিলেন,—সমস্ত প্রস্তুত, বন্ধুগণ বিদায় দিন।

মুরেশ্বর। তবে স্থির করিয়াছেন, অদ্য রজনীতে স্বর্ণদেব কি অন্নজী কি আমাকে সঙ্গে যাইতে দিবেন না? মহাত্মন্! বিপদকালে কবে আমরা আপনার সঙ্গ পরিত্যাগ করিয়াছি?

শিবজী। পেশোয়াজী! ক্ষমা করুন, আর অনুরোধ করিবেন না। আপনাদের সাহস, আপনাদের বিক্রম, আপনাদের বিজ্ঞতা আমার নিকট অবিদ্বিত নাই, কিন্তু অদ্য ক্ষমা করুন। ভবানীর আদেশে আমি অদ্য বিষম প্রতিজ্ঞা করিযাছি, অদ্য আমিই এই কার্য্য সাধন করিব, নচেৎ অকিঞ্চিৎকর প্রাণ বিসর্জ্জন দিব। আশীর্ব্বাদ করুন, জয়লাভ করিব; কিন্তু যদি অমঙ্গল হয়, যদি অদ্যকার কার্য্যে নিধনপ্রাপ্ত হই, তথাপি আপনারা তিনজন থাকিলে মহারাষ্ট্রের সকলই রহিল। আপনারা আমার সহিত বিনষ্ট হইলে কাহার দূরদর্শী বুদ্ধিবলে দেশ থাকিবে? কাহার বাহুবলে স্বাধীনতা থাকিবে? হিন্দুগৌরব কে রক্ষা করিবে? যাত্রাকালে আর অনুরোধ করিবেন না।

পেশোয়া বুঝিলেন আর অনুরোধ করা বৃথা, সুতরাং আর কিছু বলিলেন না। তখন অপেক্ষাকৃত মৃদুস্বরে শিবজী পেশোয়াকে সম্বোধন করিয়া বলিলেন,—মুরেশ্বর, আপনি পিতার নিকট কার্য্য করিয়াছেন, আপনি আমার পিতৃতুল্য; আশীর্ব্বাদ করুন। যেন আজ জয়লাভ করিতে পারি, ব্রাহ্মণের আশীর্ব্বাদ অবশ্যই ফলিবে। আবাজী অন্নজী! আশীর্ব্বাদ করুন, আমি কার্য্যে প্রস্থান করি।

মুরেশ্বর, আবাজী ও অন্নজী সজলনয়নে মহারাষ্ট্র-বীরকে আশীর্ব্বাদ করিলেন। তৎপর শিবজী তাঁহার মাউলী সুহৃদদ্বয় তন্নজী ও যশোজীকে সম্বোধন করিয়া বলিলেন,—বাল্যসুহৃদ! বিদায় দেও।

তন্নজী। প্রভো! কি অপরাধে আমাদিগকে সঙ্গে যাইতে নিষেধ করিতেছেন? কোন্ নৈশ ব্যাপারে, কোন্ দুর্গজয়ের সময়ে আমরা প্রভুর সঙ্গে না ছিলাম? পূর্ব্বকাল স্মরণ করিয়া দেখুন, কঙ্কণদেশে আপনার সহিত কে ভ্রমণ করিত? শৈলচূড়ে, উপত্যকায়, পর্ব্বতগহ্বরে, তরঙ্গিণীতীরে কে আপনার সহিত দিবায় শিকার করিত, রজনীতে একত্র শয়ন করিত, বা দুর্গজয়ের পরামর্শ করিত? যশজী, মৃত বাজী আর এই দাস তন্নজী। বাজী প্রভুর কার্য্যে হত হইয়াছে, আমাদেরও তাহা ভিন্ন অন্য বাসনা নাই। অনুমতি করুন অদ্য প্রভুর সঙ্গে যাই, জয়লাভ হইলে প্রভুর আনন্দে আনন্দিত হইব, যদি প্রভু বিনষ্ট হন, আমাদের এস্থানে জীবিত থাকিলে কোন উপকার নাই। আমাদের এরূপ বুদ্ধিবল নাই যে, রাজকার্য্যে কোন সাহায্য করি। আপনার বাল্যসুহৃদকে বঞ্চিত করিবেন না।

শিবজী দেখিলেন, তন্নজীর চক্ষে জল। মুগ্ধ হইয়া তন্নজী ও যশজীকে আলিঙ্গন করিয়া বলিলেন,—ভ্রাতঃ! তোমাদিগকে অদেয় আমার কিছুই নাই, শীঘ্র রণসজ্জা করিয়া লও।

তৎপরে শিবজী অন্তঃপুরে প্রবেশ করিলেন। দুঃখিনী জীজী একাকিনী একটী ঘরে

উপবেশন করিয়া চিন্তা করিতেছিলেন, পুত্রের অদ্যকার বিপদে রক্ষাপ্রার্থনা করিতেছিলেন, এমত সময়ে শিবজী আসিয়া বলিলেন,—মাতঃ! আশীর্ব্বাদ করুন, বিদায় হই।

জীজী স্নেহপূর্ণস্বরে বলিলেন,—বৎস! আইস, একবার তোমাকে আলিঙ্গন করি। কবে তোমার এ বিপদরাশি শেষ হইবে, কবে এ দুঃখিনীর শোক ও চিন্তা শেষ হইবে?

শিবজী। মাতঃ! আপনার আশীর্ব্বাদে কবে কোন্ বিপদ হইতে উদ্ধার না হইয়াছি? কোন্ যুদ্ধে জয়ী না হইয়াছি?

জীজী। বৎস! দীর্ঘজীবী হও, ঈশানী তোমাকে রক্ষা করুন। এই বলিয়া মাতা সস্নেহে শিবজীর মস্তকে হাত দিলেন, দুই নয়ন বহিয়া অশ্রুজল শীর্ণ বক্ষঃস্থলের উপর পড়িতে লাগিল।

শিবজী সকলের নিকট বিদায় লইয়াছেন; এতক্ষণ তাঁহার দৃষ্টি স্থির ও স্বর অকম্পিত ছিল। এক্ষণ আর সম্বরণ করিতে পারিলেন না, চক্ষুর্দ্বয় ছল্ ছল্ করিতে লাগিল। উদ্বেগকম্পিতস্বরে শিবজী বলিলেন,—স্নেহময়ী জননী! আপনিই আমার ঈশানী, আপনাকে যেন ভক্তিভাবে চিরজীবন পূজা করি, আপনার আশীর্ব্বাদে সকল বিপদ তুচ্ছ জ্ঞান করিব।

বৃদ্ধা জীজী বহু অশ্রুপাত করিয়া বিদায়কালে বলিলেন,—বৎস! হিন্দুধর্ম্মের জয়-সাধন কর, স্বয়ং দেবরাজ শম্ভু তোমার সাহায্য করিবেন। আমার পিতৃকুল দেবগড়ের অধিপতি ছিলেন, হিন্দুধর্ম্মের অবলম্বন ছিলেন। বাছা, আমি আশীর্ব্বাদ করিতেছি তুমিও মহারাষ্ট্র দেশে রাজা হও, দাক্ষিণাত্যে হিন্দুধর্ম্মের অবলম্বন হও।

সমস্ত সেনা সজ্জিত। শিবজী নিঃশব্দে অশ্বারোহণ করিলেন, নিঃশব্দে সৈন্যগণ দুর্গদ্বার অতিক্রম করিল।

দুর্গদ্বার অতিক্রম করিবার সময়ে একজন অতি অল্পবয়স্ক যোদ্ধা শিবজীর সম্মুখে আসিয়া শির নামাইল; শিবজী তাহাকে চিনিলেন, জিজ্ঞাসা করিলেন,—কি রঘুনাথজী হাবিলদার! এ সময়ে তোমার কি প্রার্থনা?

রঘুনাথ। প্রভু, যেদিন তোরণদুর্গ হইতে পত্রাদি আনিয়াছিলাম সেদিন প্রসন্ন হইয়া পুরস্কার অঙ্গীকার করিয়াছিলেন।

শিবজী। অদ্য এই উৎকট ব্যাপারের প্রারম্ভে কি পুরস্কার চাহিতে আসিয়াছ?

রঘুনাথ। এই পুরস্কার চাই যে, ঐ উৎকট ব্যাপারে আমাকে যাইতে দিন। যে পঞ্চবিংশ মাউলী যোদ্ধার সহিত পুনানগরে প্রবেশ করিবেন, দাসকে তাহাদের সহিত যাইতে আদেশ করুন।

শিবজী। রাজপুতবালক! কেন ইচ্ছাপূর্ব্বক এ সঙ্কটে আসিতেছ? অল্প বয়সে কেন প্রাণ হারাইতে উৎসুক হইয়াছে?

রঘুনাথ। রাজন্! আপনার সঙ্গে যাইলে প্রাণ হারাইব এরূপ আশঙ্কা করি না। যদি হারাই, আমার জন্য আক্ষেপ করিবে জগতে এরূপ কেহই নাই। আর যদি প্রভুকে কার্য্যের দ্বারা সন্তুষ্ট করিতে পারি, জীবিত থাকিয়া প্রত্যাগমন করিতে পারি, তবে,—তবে ভবিষ্যতে আমার মঙ্গল।

রঘুনাথের সেই কৃষ্ণ কেশগুচ্ছগুলি ভ্রমরবিনিন্দিত নয়নের উপর পড়িয়াছে, বালকের সরল উদার মুখমণ্ডলে যোদ্ধার স্থিরপ্রতিজ্ঞা বিরাজ করিতেছে। অল্পবয়স্ক যোদ্ধার এই কথা শুনিয়া ও উদার মুখমণ্ডল দেখিয়া শিবজী সন্তুষ্ট হইলেন, ও সঙ্গে পুনার ভিতর যাইতে অনুমতি দিলেন। রঘুনাথ আবার শির নত করিয়া পরে লম্ফ দিয়া অশ্বে আরোহণ করিলেন।

সিংহগড় হইতে পুনা পর্য্যন্ত সমস্ত পথে শিবজী নিজ সৈন্য রাখিলেন। সন্ধ্যার ছায়ায় নিঃশব্দে সেই পথের স্থানে স্থানে সন্নিবেশ করিতে লাগিলেন। একটী দীপ জ্বালিলে বা সৈন্যেরা শব্দ করিলে পুনায় তাঁহার এই কার্য্য প্রকাশ হইতে পারে, সুতরাং নিঃশব্দে অন্ধকারে সৈন্য সন্নিবেশ করিতে লাগিলেন।

সে কার্য্য শেষ হইল, রজনী জগতে গাঢ় অন্ধকার বিস্তার করিল। শিবজী, তন্নজী ও যশজী ২৫ জন মাত্র মাউলী লইয়া পুনরায় নিকটে একটী বৃহৎ বাগানে পৌঁছিয়া তথায় লুক্কায়িত রহিলেন। রঘুনাথ ছায়ার মত প্রভুর পশ্চাৎ পশ্চাৎ রহিলেন।

আরও গাঢ়তর অন্ধকার সেই আম্রকাননকে আবৃত করিল, সন্ধ্যার শীতল বায়ু আসিয়া সেই কাননের মধ্যে মর্ম্মর শব্দ করিতে লাগিল। সন্ধ্যার পথিক একে একে সেই কাননের পার্শ্ব দিয়া পুনাভিমুখে চলিয়া যাইল, নিবিড় অন্ধকার ভিন্ন আর কিছু দেখিল না, পত্রের মর্ম্মর শব্দ ভিন্ন আর কিছু শ্রবণ করিল না।

ক্রমে পুনার গোলমাল নিস্তব্ধ হইল, দীপাবলী নির্ব্বাণ হইল, নিস্তব্ধ নগরে কেবল প্রহরিগণ এক একবার উচ্চ শব্দ করিতে লাগিল, ও সময়ে সময়ে শৃগালের স্বর বায়ুপথে আসিতে লাগিল।

ঢং ঢং ঢং সহসা শব্দ হইয়া উঠিল, শিবজীর হৃদয় চমকিত হইল। সেই দিকে চাহিয়া দেখিলেন, গলির মধ্যে শব্দ হইতেছিল, নগরের বাহির হইতে দেখা যায় না।

ঢং ঢং ঢং পুনরায় শব্দ হইল, আবার শিবজী চাহিয়া দেখিলেন। বহুলোকে দীপাবলী লইয়া বাদ্য করিতে করিতে প্রশস্ত পথ দিয়া আসিতেছে ;—এই বরযাত্রা!

বরযাত্রা নিকটে আসিল। পুনার চারিদিকে প্রাচীর নাই, স্পষ্ট দেখা যাইতেছে। পথ লোকে সমাকীর্ণ, ও নানা বাদ্যযন্ত্র দ্বারা অতি উচ্চ রব হইতেছে। অনেক অশ্বারোহী, অধিকাংশ পদাতিক।

শিবজী নিঃশব্দে বাল্যসুহৃদ তন্নজী ও যশজীকে আলিঙ্গন করিলেন। পরস্পরে পরস্পরের দিকে চাহিলেন মাত্র। "হয়ত এই শেষ বিদায়"—এই ভাব সকলের মনে জাগরিত হইল ও নয়নে ব্যক্ত হইল, কিন্তু বাক্য অনাবশ্যক। নিঃশব্দে শিবজী ও তাঁহার লোক সেই যাত্রীদিগের সহিত মিশিয়া গেলেন।

যাত্রিগণ সায়েস্তাখাঁর বাটীর নিকট দিয়া যাইল, বাটীর কামিনীগণ গবাক্ষে আসিয়া সেই বহুলোকসমারোহ দেখিতে লাগিলেন। ক্রমে যাত্রিগণ চলিয়া গেল, কামিনীগণও শয়ন করিতে গেলেন, যাত্রীদিগের মধ্যে প্রায় ত্রিংশৎ জন খাঁসাহেবের গৃহের নিকট লুক্কায়িত রহিল, তাহা কেহ দেখিতে পাইল না। ক্রমে বরযাত্রার গোল থামিয়া গেল।

রজনী আরও গভীর হইল। সায়েস্তাখাঁর রন্ধনগৃহের উপরে একটী গবাক্ষ ছিল,

তথায় অল্প অল্প শব্দ হইতে লাগিল। খাঁসাহেবের পরিবারের কামিনীগণ সকলে নিদ্রিত অথবা নিদ্রালু, সে শব্দ শুনিয়াও গ্রাহ্য করিলেন না।

একখানি ইষ্টকের পর আর একখানি, পরে আর একখানি সরিল, ঝর্ ঝর্ করিয়া বালুকা পড়িল। নারীগণ তখন সন্দিগ্ধ হইয়া সেই স্থান দেখিতে আসিলেন, ছিদ্রের ভিতর দিয়া একজন, পরে আর একজন, পরে আর একজন যোদ্ধা পিপীলিকা-সারের ন্যায় গৃহে প্রবেশ করিতেছে! তখন চীৎকার-শব্দ করিয়া যাইয়া সায়েস্তাখাঁর নিদ্রাভঙ্গ করিয়া তাঁহাকে সমুদয় অবগত করিলেন।

শিবজী সন্ধিপ্রার্থনার মিনতি করিতেছেন, খাঁসাহেব এইরূপ স্বপ্ন দেখিতেছিলেন। সহসা জাগরিত হইয়া শুনিলেন, শিবজী পুনা হস্তগত করিয়া তাঁহার প্রাসাদ আক্রমণ করিয়াছেন!

পলায়নার্থে খাঁসাহেব এক দ্বারে আসিলেন, দেখিলেন, বর্ম্মধারী মহারাষ্ট্রীয় যোদ্ধা! অন্য দ্বারে আসিলেন, তাহাই দেখিলেন। সভয়ে সমস্ত দ্বার রুদ্ধ করিলেন, গবাক্ষ দিয়া পলাইবার উপক্রম করিতেছিলেন, এমত সময়ে সভয়ে শুনিলেন, "হর হর মহাদেও" বলিয়া মহারাষ্ট্রীয়গণ পার্শ্বের গৃহ পরিপূর্ণ করিল।

তখন রাজপুরী আক্রান্ত হইয়াছে বলিয়া চারিদিকে গোল হইল। প্রাসাদের রক্ষকগণ সহসা আক্রান্ত হইয়া হতজ্ঞান হইয়াছিল, অনেকেই হত ও আহত হইয়াছিল। তথাপি অবশিষ্ট লোক প্রভুর রক্ষার্থ দৌড়িয়া আসিল ও সেই পঞ্চবিংশ জন মাউলীকে চারিদিকে বেষ্টন করিল।

শীঘ্রই ভীষণরবে সেই প্রাসাদ পরিপূরিত হইল। প্রাসাদের আলোক নির্ব্বাণ হইয়াছে, অন্ধকারে মাউলীগণ চীৎকার করিয়া যুদ্ধ করিতে লাগিল, অন্ধকারে হিন্দু ও মুসলমান যুদ্ধ করিতেছে। কবাটের ঝন্‌ঝনা শব্দ, আক্রমণকারীদিগের মুহুর্মুহুঃ উল্লাসরব, এবং আক্রান্ত ও আহতদিগের আর্ত্তনাদে প্রাসাদ পরিপূরিত হইল। সেই সময়ে শিবজী বর্শা-হস্তে লম্ফ দিয়া যোদ্ধাদিগের মধ্যে পড়িলেন, "হর হর মহাদেও" বলিয়া চীৎকার করিয়া উঠিলেন। মাউলীগণ সঙ্গে সঙ্গে হুঙ্কার করিয়া উঠিল, মোগল প্রহরিগণ পলায়ন করিল, অথবা সমস্ত হত ও আহত হইল। শিবজী ভীষণ বর্শাঘাতে দ্বার ভগ্ন করিয়া সায়েস্তাখাঁর শয়ন ঘরে আসিয়া পড়িলেন।

সেনাপতির রক্ষার্থে তৎক্ষণাৎ কয়েকজন মোগল সেই ঘরে ধাবমান হইল। শিবজী দেখিলেন, সম্মুখে মৃত চাঁদখাঁর বিক্রমশালী পুত্র শম্‌শেরখাঁ! পিতা অপমানিত হইয়া প্রাণ হারাইয়াছে, তথাপি পুত্র সেই প্রভুর জন্য প্রাণ দিতে প্রস্তুত ও অগ্রগণ্য। শিবজী এক মুহূর্ত্ত দণ্ডায়মান হইলেন, কোষে খড়্গ রাখিয়া বলিলেন,—যুবক, তোমার পিতার রক্তে এক্ষণও আমার হস্ত কলুষিত রহিয়াছে, তোমার জীবন লইব না, পথ ছাড়িয়া দাও।

শম্‌শেরখাঁ উত্তর করিলেন না। শম্‌শেরখাঁর নয়ন অগ্নিবৎ জলন্ত। শিবজী আত্মরক্ষার প্রয়াস পাইবার পূর্ব্বেই শম্‌শেরের উজ্জ্বল খড়্গ আপন মস্তকোপরি দেখিলেন।

শিবজী মুহূর্ত্তের জন্য প্রাণের আশা ত্যাগ করিয়া ইষ্টদেবতা ভবানীর নাম লইলেন,

সহসা দেখিলেন পশ্চাৎ হইতে একটী বর্শা আসিয়া খড়্গধারী শমশেরকে ভূতলশায়ী করিল। পশ্চাতে দেখিলেন, রঘুনাথজী হাবিলদার!

শিবজী। হাবিলদার! এ কার্য্য আমার স্মরণ থাকিবে। কেবল এইমাত্র বলিয়া শিবজী অগ্রসর হইলেন।

এই অবসরে গবাক্ষ দিয়া রজ্জু অবলম্বন করিয়া সায়েস্তাখাঁ পলাইলেন। কয়েকজন মাউলী সেই গবাক্ষমুখে ধাবমান হইয়াছিল, একজন খড়্গের আঘাত করিয়াছিল, তাহা সায়েস্তাখাঁর অঙ্গুলীতে লাগিয়া একটী অঙ্গুলী ছেদন করিল, কিন্তু সায়েস্তাখাঁ আর পশ্চাতে না দেখিয়া পলায়ন করিলেন। তাঁহার পুত্র আবদুল ফতেখাঁ ও সমস্ত প্রহরী নিহত হইল। তখন শিবজী দেখিলেন ঘর, বারান্দা, প্রাঙ্গণ, রক্তে রঞ্জিত হইয়াছে, স্থানে স্থানে প্রহরিগণের মৃতদেহ পতিত রহিয়াছে, স্ত্রীলোক ও পলাতকগণের আর্ত্তনাদে প্রাসাদ পরিপূরিত হইতেছে, মাউলীগণ মোগলদিগের ধ্বংসসাধনার্থ চারিদিকে ধাবমান হইতেছে। মশালের অস্পষ্ট আলোকে কাহারও মৃতদেহ, কাহারও ছিন্নমুণ্ড, কোথাও বা রক্ত-প্রণালী ভীষণ দেখাইতেছিল। তখন শিবজী আপন মাউলীদিগকে নিকটে ডাকিলেন। সকল সময়ে, সকল যুদ্ধেই, তিনি জয়লাভ করিলে পর বৃথা প্রাণনাশ দেখিলে বিরক্ত হইতেন, এবং শত্রুরও সেরূপ প্রাণনাশ যাহাতে না হয় সেজন্য যথেষ্ট যত্ন করিতেন। শিবজী আদেশ করিলেন,—আমাদের কার্য্য সিদ্ধ হইয়াছে, ভীরু শায়েস্তাখাঁ আর আমাদের সহিত যুদ্ধ করিবে না. এক্ষণে দ্রুতবেগে সিংহগড়াভিমুখে চল।

অন্ধকার রজনীতে শিবজী অনায়াসে পুনা হইতে বহির্গত হইয়া সিংহগড়ের দিকে ধাবমান হইলেন। প্রায় দুই ক্রোশ আসিয়া মশাল জ্বালিবার আদেশ দিলেন। বহুসংখ্যক মশাল জ্বলিল। পুনা হইতে সায়েস্তাখাঁ দেখিতে পাইলেন, মহারাষ্ট্র সেনা নিরাপদে সিংহগড়ে উঠিল।

পরদিন প্রাতে ক্রুদ্ধ মোগলগণ সিংহগড় আক্রমণ করিতে আসিল, কিন্তু গড়ের কামানের গোলায় ছিন্নভিন্ন হইয়া পলায়ন করিল। কর্ত্তাজী গুজ্জর ও তাঁহার অধীনস্থ মহারাষ্ট্রীয় অশ্বারোহিগণ বহুদূর পর্য্যন্ত পশ্চাদ্ধাবন করিয়া গেল।

অল্প বিপদে সাহসী যোদ্ধার আরও যুদ্ধপিপাসা বৃদ্ধি হয়, কিন্তু সায়েস্তাখাঁ সেরূপ যোদ্ধা ছিলেন না। তিনি আরংজীবকে একখানি পত্র লিখিলেন, তাহাতে নিজ সৈন্যের যথেষ্ট নিন্দা করিলেন. ও যশোবন্ত অর্থে বশীভূত হইয়া শিবজীর পক্ষাচরণ করিতেছে এইরূপ জানাইলেন। আরংজীব দুই জনকেই অকর্ম্মণ্য বিবেচনা করিয়া ডাকাইয়া পাঠাইলেন, এবং নিজপুত্র সুলতান মেয়াজীমকে দক্ষিণে পাঠাইলেন, পরে তাঁহার সহায়তা করিবার জন্য যশোবন্তকে পুনর্ব্বার পাঠাইলেন।

ইহার পর এক বৎসরের মধ্যে বিশেষ কোন যুদ্ধকার্য্য হইল না। ১৬৬৪ খৃঃ অব্দের প্রারম্ভেই শিবজীর পিতা শাহজীর কাল হওয়ায় শিবজী সিংহগড়েই শ্রাদ্ধাদি সমাপন করিয়া পরে রায়গড়ে যাইয়া রাজা উপাধি গ্রহণ করিলেন, ও নিজনামে মুদ্রা অঙ্কিত করিতে লাগিলেন। আমরা এখন এই নবভূপতির নিকট বিদায় লইব।

পাঠক! বহুদিবস হইল তোরণ দুর্গ হইতে আসিয়াছি; চল, এই অবসরে একবার সেই দুর্গে যাইয়া কি হইতেছে দেখি।

## দশম পরিচ্ছেদ ঃ আশা

মুদি পোড়া আঁখি বসি রসালের তলে,
ভ্রান্তিমদে মাতি ভাবি পাইব সত্বরে
পাদপদ্ম! কাঁপে হিয়া দুরু দুরু করি
শুনি যদি পদশব্দ।

—মধুসূদন দত্ত।

যেদিন রঘুনাথ তোরণদুর্গে আসিয়াছিলেন, যেদিন তাঁহার হৃদয় উৎক্ষিপ্ত হয়, সেই দিন প্রথম-প্রেমের আনন্দময়ী লহরীতে একটী বালিকা-হৃদয় আসিয়া গিয়াছিল। উদ্যানে সন্ধ্যার সময় সরযূর দৃষ্টি সহসা সেই স্বদেশীয় যোদ্ধার উপর পতিত হইল, বালিকা সহসা চমকিত হইলেন। আবার চাহিলেন, আবার সেই উদার বদনমণ্ডল, সেই উন্নত তরুণ যুদ্ধবেশধারী অবয়ব দেখিলেন, পরে ধীরে ধীরে গৃহের ভিতর যাইলেন।

রজনীতে সরযূ সেই স্বদেশীয় তরুণ যোদ্ধাকে ভোজন করাইতে যাইলেন। পার্শ্বে দণ্ডায়মান হইয়া দেব-বিনিন্দিত অবয়বের দিকে চাহিয়া রহিলেন। যখন চারি চক্ষুর মিলন হইল, তখন লজ্জাবৃতবদনা ধীরে ধীরে সরিয়া আসিলেন।

সরিয়া আসিলেন, কিন্তু হৃদয়ে একটী নূতন ভাব উদয় হইল। রঘুনাথ তাঁহার দিকে সোদ্বেগে দৃষ্টি করিলেন কেন? রঘুনাথ কি স্বদেশীয় বালিকার প্রতি একটু স্নেহের সহিত নয়নক্ষেপ করিয়াছেন? তরুণ যোদ্ধার কি সরযূর প্রতি একটু মমতা জন্মিয়াছে?

পরদিন আবার সেই তরুণ যোদ্ধাকে দেখিলেন, আবার হৃদয় একটু উদ্বিগ্ন হইল। পরে যখন রঘুনাথের আনন্দনীয় বাক্যগুলি শুনিলেন, রঘুনাথ যখন সরযূর গলায় কণ্ঠমালা পরাইয়া দিলেন, বালিকার শরীর শিহরিয়া উঠিল, হৃদয় আনন্দ ও উদ্বেগে প্লাবিত হইল। যখন বিদায় লইয়া যোদ্ধা অশ্বারূঢ় হইয়া চলিয়া গেলেন, সরযূ গবাক্ষ-পার্শ্বে দাঁড়াইয়া সেই দিকে চাহিয়া রহিলেন।

অনেকক্ষণ পর্য্যন্ত বালিকা গবাক্ষপার্শ্বে দণ্ডায়মান রহিলেন। অশ্ব ও অশ্বারোহী অনেকক্ষণ চলিয়া গিয়াছে, কিন্তু বালিকা নিঃস্পন্দে সেই দিকে চাহিয়া রহিয়াছেন। দিবালোকে পর্ব্বতমালা অনেকদূর পর্য্যন্ত দেখা যাইতেছে, তাহার উপর যতদূর দেখা যায়, পর্ব্বতবৃক্ষ সমুদ্রের লহরীর মত বায়ুতে দুলিতেছে। উপরে পর্ব্বতশৃঙ্গ হইতে স্থানে স্থানে জলপ্রপাত পতিত হইতেছে, সেই স্বচ্ছ জল একটী নদীরূপে বহিয়া যাইতেছে। নীচে সুন্দর উপত্যকায় গ্রামের কুটীর দেখা যাইতেছে, সুন্দর হরিদ্বর্ণ ক্ষেত্র সকল দেখা যাইতেছে, তাহার মধ্য দিয়া পর্ব্বতকন্যা তরঙ্গিণী ধীরে ধীরে যাইতেছে ও মেঘ-বিবর্জ্জিত সূর্য্য এই সুন্দর দৃশ্যের উপর দিয়া আপন আলোকহিল্লোল আনন্দে গড়াইয়া দিতেছে। কিন্তু সরযূ এ সমস্ত দেখিতেছিলেন না, তাঁহার মন এ সমস্ত দৃশ্যে ন্যস্ত ছিল না।

সরযূ অদ্য সমস্ত দিন একটু অন্যমনস্কা রহিলেন। সায়ংকালে পিতার ভোজনের সময় নিকটে বসিলেন, স্বহস্তে পিতার শয্যা রচনা করিয়া দিলেন, পরে ধীরে ধীরে আপন

শয়নাগারে যাইলেন। নিস্তব্ধ রজনীতে সরযূ উঠিয়া ধীরে ধীরে সেই গবাক্ষপার্শ্বে যাইয়া নিঃশব্দে উপবেশন করিয়া চন্দ্রালোক দেখিতে লাগিলেন।

## একাদশ পরিচ্ছেদ : চিন্তা

এস তুমি, এস নাথ, রণ পরিহরি
ফেলি দূরে বর্ম্ম, চর্ম্ম, অসি, তূণ, ধনুঃ,
ত্যজি রথ পদব্রজে এস মোর পাশে।

—মধুসূদন দত্ত।

জনার্দ্দন স্বভাবতঃই সরলস্বভাব লোক ছিলেন, সারাদিন শাস্ত্রানুশীলন বা দেবপূজায রত থাকিতেন; প্রভাতে, সায়ংকালে কিল্লাদারের নিকট সাক্ষাৎ করিতে যাইতেন, কদাচ বাটীতে থাকিতেন। পালিতকন্যাকে অতিশয় ভালবাসিতেন, ভোজনের সময কন্যাকে নিকটে না দেখিলে তাঁহার আহার হইত না, রজনীতে কখনও কখনও শাস্ত্রের গল্প বলিতেন, সরযূ বসিয়া শুনিতেন। এতদ্ভিন্ন প্রায়ই আপন কার্য্যে রত থাকিতেন, বালিকার মনে একদিন একটী নূতন ভাব উদয় হইল, বৃদ্ধ জনার্দ্দন কেমন করিয়া জানিবেন?

বালিকার হৃদয়ে একদিন সহসা যে ভাব উদয় হয়, তাহা অধিক দিন স্থায়ী হয় না। একদিন সন্ধ্যাকালে সরযূর হৃদয়ে সহসা যে ভাবের উদ্রেক হইল, তাহা দুই চারি দিবসের মধ্যে অনেকটা হ্রাস প্রাপ্ত হইল। তথাপি নারীর হৃদয়ে এরূপ ভাব একেবারে লীন হয না, মধ্যে মধ্যে সেই তরুণ যোদ্ধার কথা সরযূর হৃদযে জাগরিত হইত। বিশেষ সরযূ জন্মাবধি একাকিনী, জনার্দ্দন ভিন্ন তিনি ভালবাসিবার লোক কাহাকেও কখনও দেখেন নাই, কাহাকেও জানিতেন না, সুতরাং বাল্যকাল অবধিই ধীর, শান্ত, চিন্তাশীল। প্রথম যৌবনে যে রূপ দেখিয়া একদিন সরযূর হৃদয় আলোড়িত হইল, সায়ংকালে, প্রভাতে ও গভীর রজনীতে সেই রূপটি সময়ে সময়ে সরযূর হৃদয়ে জাগরিত হইত।

কল্পনা মায়াবিনী! সরযূ যখন দিনান্তে একাকিনী গবাক্ষপার্শ্বে বসিয়া থাকিতেন, অথবা নিশীথে চন্দ্রালোকে সেই পুষ্পোদ্যানে বিচরণ করিতেন, তখন কত রূপ কল্পনা তাঁহর হৃদয়ে জাগরিত হইত! সেই তরুণ যোদ্ধা এতদিনে যুদ্ধের উল্লাসে মগ্ন হইয়াছেন, দুর্গ হস্তগত করিয়াছেন, শত্রু ধ্বংস করিতেছেন, বিক্রম ও বাহুবলে বীর নাম ক্রয় করিতেছেন, সরযূর কথা কি একবার তাঁহার মনে জাগরিত হয়? পুরুষের মন নানা কার্য্য, নানা চিন্তা, নানা শোক, নানা উল্লাসে সর্ব্বদাই পরিপূর্ণ থাকে। জীবন আশাপূর্ণ, নানা আশায় অতিবাহিত হয়, আশা ফলবতী হউক আর নাই হউক, জীবন সর্ব্বদা উল্লাসপূর্ণ থাকে। রাজদ্বারে, যুদ্ধক্ষেত্রে, শোকগৃহে বা নাট্যশালায়, নানা কার্য্য, নানা চিন্তায় পূর্ণ থাকে, তাহারা কি এক চিন্তা চিরকাল হৃদয়ে ধারণ করে? তথাপি মায়াবিনী আশা সরযূকে কানে কানে বলিয়া দিত,—বোধ হয় কখন কখন সরযূর কথা সেই তরুণ যোদ্ধার হৃদয়ে জাগরিত হয়।

আবার চিন্তা আসিত ;—তরুণ যোদ্ধা কি এখনও এ তোরণ দুর্গের কথা ভাবেন ? এ কালে এ বয়সে কি তাঁহার মন স্থির আছে ? হায় ! নদীর উর্ম্মি পার্শ্বস্থ পুষ্পটাকে লইয়া ক্ষণকাল খেলা করে, পুষ্প আনন্দে নাচিয়া উঠে ; তাহার পর উর্ম্মি কোথায় চলিয়া যায়, পুষ্পটী শুকাইয়া যায়, কিন্তু জল আর ফেরে না ! তথাপি মায়াবিনী আশা সরযূর কানে কানে বলিয়া দিত,—বোধ হয় একদিন সেই তরুণ যোদ্ধা তোরণ দুর্গে ফিরিয়া আসিবেন।

নিশীথে যখন সেই উন্নত দুর্গ ও চারিদিকে পর্ব্বতমালা চন্দ্রের সুধাকিরণে নিস্তব্ধে সুপ্ত হইত, তখন নীল আকাশ ও শুভ্র চন্দ্রের দিকে চাহিতে চাহিতে বালিকার হৃদয়ে কত কল্পনা উদয় হইত, কে বলিবে ? বোধ হইত যেন সেই পর্ব্বত-পথ দিয়া একজন নবীন অশ্বারোহী আসিতেছেন, অশ্ব শ্বেতবর্ণ, আরোহীর গুচ্ছ গুচ্ছ কেশ ললাট ও নয়ন ঈষৎ আবৃত করিয়াছে। যেন দুর্গে আসিয়া অশ্বারোহী অবতরণ করিলেন, যেন তাঁহার মস্তকে সুবর্ণ-খচিত শিরস্ত্রাণ, বলিষ্ঠ সুগোল বাহুতে সুবর্ণের বাজু, দক্ষিণহস্তে দীর্ঘ বর্শা। যেন যোদ্ধা আবার আহার করিতে বসিলেন, সরযূ তাঁহাকে ভোজন করাইতেছেন। অথবা রজনীতে সেই ছাদে সরযূ সেই যোদ্ধার নিকট সলজ্জ হইয়া দণ্ডায়মান রহিয়াছেন, যোদ্ধাও যেন আনন্দের সহিত সরযূর নিকট যুদ্ধকথা বর্ণনা করিতেছেন।

কল্পনার শেষ নাই, অগাধ সমুদ্র-হিল্লোলের ন্যায় একটীর পর একটী আইসে, তাহার পর আর একটী। সরযূ আবার ভাবিলেন, যেন যুদ্ধ হইয়া গিয়াছে, তরুণ সেনাপতি বহু খ্যাতিলাভ করিয়াছেন, বড় উপাধি পাইয়াছেন, কিন্তু সরযূকে ভুলেন নাই। যেন পিতা তাঁহার সহিত সরযূর বিবাহ দিতে সম্মত হইলেন, যেন ঘর লোকে পরিপূর্ণ, চারিদিকে দীপ জ্বলিতেছে, বাদ্য বাজিতেছে, গীত হইতেছে, আর কত কি হইতেছে সরযূ জানেন না, ভাল দেখিতে পাইতেছেন না। যেন সরযূ অবগুণ্ঠনবতী হইয়া সেই দেব-প্রতিমূর্ত্তির নিকট বসিলেন। যেন যুবকের হস্তে আপন স্বেদাক্ত কম্পিত হস্তটী রাখিলেন, যেন রজনীতে সেই জীবিতেশ্বরকে পাইলেন। আনন্দে বালিকা-হৃদয় স্ফীত হইল, সরযূ ! সরযূ ! পাগলিনী হইও না।

আবার কল্পনা আসিল। রঘুনাথ খ্যাতাপন্ন হন নাই, রঘুনাথ উপাধি প্রাপ্ত হন নাই, রঘুনাথ দরিদ্র, কিন্তু সরযূকে বিবাহ করিয়াছেন। পর্ব্বতের নীচে ঐ যে সুন্দর উপত্যকা দেখা যাইতেছে, যেখানে শান্তপ্রবাহিণী নদী চন্দ্রালোকে ধীরে ধীরে বহিয়া যাইতেছে, যেখানে হরিদ্বর্ণ সুন্দর বিস্তীর্ণ ক্ষেত্র চন্দ্রালোকে সুপ্ত রহিয়াছে, ঐ রমণীয় স্থানে অনেকগুলি কুটীরের মধ্যে যেন একটী ক্ষুদ্র কুটীর সরযূর ! যেন দিবাবসানে সরযূ স্বহস্তে রন্ধন কার্য্য সমাপন করিয়াছেন, যেন যত্নপূর্ব্বক জীবিতনাথের জন্য অন্ন প্রস্তুত করিয়া রাখিয়াছেন, কুটীরসম্মুখে সুন্দর দূর্ব্বার উপর বসিয়া রহিয়াছেন। যেন দূর ক্ষেত্রের দিকে চাহিয়াছেন, যেন সেই দিক হইতে সমস্ত দিনের পরিশ্রমের পর একজন দীর্ঘকায় পুরুষ কুটীরাভিমুখে আসিতেছেন। সরযূর হৃদয় নৃত্য করিয়া উঠিল, যেন সেই পুরুষশ্রেষ্ঠ আসিয়া সরযূকে একটী নূতন কণ্ঠমালা পরাইয়া দিলেন। পুলকে বালিকার হৃদয় আবার স্ফীত হইল, সরযূ ! সরযূ ! পাগলিনী হইও না।

এইরূপে একমাস, দুইমাস, তিন মাস অতীত হইল, বৎসর অতিবাহিত হইল, কিন্তু

সরযূর কল্পনালহরী শেষ হইল না। যে স্বদেশীয় তরুণ যোদ্ধাকে সরযূ এই বিদেশে একদিন সযত্নে খাওয়াইয়াছিলেন তাঁহার কমনীয় মুখখানি কল্পনার সঙ্গে সঙ্গে সময়ে সময়ে বালিকার মনে জাগরিত হইত। যে দীর্ঘকায় পুরুষ সযত্নে সরযূবালার গলায় প্রিয় কণ্ঠহার পরাইয়া দিয়াছিলেন, তাঁহার অনিন্দনীয় রূপ ও দেবতুল্য আকৃতি কল্পনার সঙ্গে সঙ্গে সর্ব্বদাই সরযূব হৃদয়ে উদিত হইত! কল্পনা কি মায়াবিনী?

## দ্বাদশ পরিচ্ছেদ ঃ পুনর্ম্মিলন

—চেতন পাইয়া
মেলি যবে আঁখি, দেখি তোমায় সম্মুখে।

—মধুসূদন দত্ত।

কল্পনা মায়াবিনী নহে, সরযূবালার চিন্তা মিথ্যাবাদিনী নহে, বালিকার আশা বিশ্বাস-ঘাতিনী নহে।

একদিন সন্ধ্যার সময় সরযূ পুনরায় সেই পুষ্পোদ্যানে পুষ্প তুলিতেছেন, এবং মধ্যে মধ্যে কি মনে করিয়া হৃদয়ের সেই কণ্ঠহারের দিকে নিরীক্ষণ করিতেছেন। সরযূর রূপ পূর্ব্ববৎ স্নিগ্ধ ও অনিন্দনীয়; সরযূর মুখমণ্ডলও পূর্ব্ববৎ কমনীয় ও শান্ত। তথাপি এক বৎসরে সে রূপের কিছু পরিবর্ত্তন ঘটিয়াছে, নব আশা ও নব উল্লাসে সে মুখমণ্ডল অধিকতর কমনীয় কান্তি ধারণ করিয়াছে। নূতন জ্যোতিঃতে সে চক্ষুর্দ্বয় আলোকিত হইয়াছে, নূতন উদ্বেগ ও নূতন লাবণ্যে সে শরীর টলমল করিতেছে, সরযূর হৃদয়, মন, দেহ পরিবর্ত্তিত হইয়াছে, সরযূ বালিকা নহেন, প্রথম যৌবনে পদার্পণ করিয়াছেন। রূপবতী, চিন্তাবতী, যৌবনসম্পন্না সরযূবালা পুষ্প তুলিতেছেন এবং মধ্যে মধ্যে সেই কণ্ঠমালার দিকে দেখিয়া কি চিন্তা করিতেছেন, এরূপ সময়ে দ্বারদেশে একজন তরুণ রাজপুত যোদ্ধা অশ্ব হইতে অবতরণ করিলেন। পুষ্প তুলিতে তুলিতে রাজপুতকুমারী সেই দিকে চাহিলেন,—সহসা শিহরিয়া উঠিলেন,—সে দিক হইতে আর নয়ন ফিরাইতে পারিলেন না।

রাজপুত যোদ্ধাও সেই পুষ্পোদ্যানে সেই রাজপুতবালাকে পুনরায় দেখিতে পাইলেন। একদিন নিশীথে যাঁহার রূপ দেখিয়া বিমোহিত হইয়াছিলেন, একদিন প্রভাতে যাঁহার পবিত্র কণ্ঠে প্রিয় কণ্ঠমালা পরাইয়া দিয়াছিলেন, যুদ্ধে ও সঙ্কটে, শিবিরে ও সৈন্যমধ্যে যাঁহার চিন্তা মধ্যে মধ্যে যোদ্ধার হৃদয়ে জাগরিত হইয়াছে, নিশীথে, স্বপ্নযোগে যাঁহার কমনীয় লজ্জারঞ্জিত মুখখানি সর্ব্বদাই যোদ্ধার সম্মুখে উদয় হইয়াছে, অদ্য বহুদিন পর সেই অনিন্দনীয় রূপলাবণ্য, সেই লজ্জারঞ্জিত মুখখানি দেখিয়া রঘুনাথ ক্ষণেক বাক্যশূন্য ও নিশ্চেষ্ট হইয়া রহিলেন।

চন্দ্র! রঘুনাথ ও সরযূর উপর সুধাবর্ষণ কর, তুমি নিশীথে জাগরণ করিয়া সকল দেখিতে পাও, কিন্তু জগতে এরূপ দৃশ্য আর দেখ নাই। তরুণ বয়সে যখন মন প্রথম প্রণয়োল্লাসে উৎক্ষিপ্ত হয়, যখন নবজাত চন্দ্রকরের ন্যায় নবজাত প্রণয়ের আনন্দহিল্লোল

মানস-জগতে গড়াইতে থাকে, যখন যৌবনের প্রথম প্রণয়ে সমস্ত জগৎ সিক্ত করে, আকাশ ও মেদিনী প্লাবিত করে, তখনই যেন এ জগতে চন্দ্রপুরী অবতীর্ণ হয়! ক্ষণেক পরে সরযূবালা অবনতমুখী হইয়া মন্দিরে প্রবেশ করিলেন, ও পিতাকে রঘুনাথজীর আগমনের সংবাদ দিলেন। জনার্দ্দনদেবও বহু সম্মান সহকারে শিবজীর দূতকে আহ্বান করিলেন।

সন্ধ্যার সময় রঘুনাথ পুরোহিতের সম্মুখে উপবেশন করিয়া সমস্ত সমাচার জ্ঞাত করাইলেন। সায়েস্তাখাঁ পরাস্ত হইয়া দিল্লী প্রত্যাবর্ত্তন করিয়াছেন, শিবজী রাজগড়ে যাইয়া রাজ-উপাধি গ্রহণ করিয়াছেন, দেশশাসনের সুন্দর বন্দোবস্ত করিতেছেন। কিন্তু দিল্লীর সম্রাট শিবজীকে জয় করিবার জন্য অম্বরাধিপতি মহাপরাক্রান্ত রাজা জয়সিংহকে প্রেরণ করিতেছেন, তাহা শুনিয়া মহারাষ্ট্ররাজ চিন্তিত হইয়াছেন। মহারাষ্ট্ররাজ সম্ভবতঃ রাজা জয়সিংহের সহিত সন্ধিস্থাপন করিবেন, এবং সেই কার্য্য সম্পাদনার্থ অম্বরদেশীয় শাস্ত্রজ্ঞ জনার্দ্দনদেবকে স্মরণ করিয়াছেন। রাজার আজ্ঞায় রঘুনাথ পুরোহিতকে লইতে আসিযাছেন, শিবিকাদি প্রস্তুত আছে। যদি পুরোহিত মহাশয়ের সুবিধা হয়, দুই চারি দিনের মধ্যেই রাজগড় গমন করিলে ভাল হয়, রাজা এইরূপ আজ্ঞা দিয়াছেন।

ঘরের একপার্শ্বে সরযূবালা আহারের আয়োজন করিতেছিলেন, পাঠককে বলা বাহুল্য যে এ কথাগুলি সমস্ত সরযূর কানে উঠিল। পিতা রাজধানীতে যাইবেন? রাজাদেশে এই তরুণ যোদ্ধা আমাদিগকে লইতে আসিয়াছেন?—সরযূর হৃদয় নৃত্য করিয়া উঠিল, হস্ত হইতে জলের পাত্র পড়িয়া গেল, লজ্জাবনতমুখী পুলকিতগাত্রী সরযূবালা ঘর হইতে নিষ্ক্রান্ত হইলেন।

তখন রঘুনাথ অনেকক্ষণ ধরিয়া ধীরে ধীরে জনার্দ্দনদেবের সহিত কি কথা কহিতে লাগিলেন। আপনার দেশের কথা কহিলেন, জাতিকুলের পরিচয় দিলেন, পিতামাতার পরিচয় দিলেন, জনার্দ্দনকে পিতা বলিয়া সম্বোধন করিতে লাগিলেন। জনার্দ্দনও রঘুনাথের উন্নত কুলের পরিচয় পাইয়া এবং যুবকের বীর্য্য সৌন্দর্য্যগুণ ও বিনয় আলোচনা করিয়া তুষ্ট হইলেন, এবং রঘুনাথকে পুত্র বলিয়া সম্বোধন করিলেন। রঘুনাথের আহারের সময় হইয়াছে, সরযূ সমস্ত প্রস্তুত করিয়াছেন। বৃদ্ধ জনার্দ্দন গাত্রোত্থান করিয়া হৃষ্টচিত্তে রঘুনাথকে আলিঙ্গন করিয়া বলিলেন,—বৎস রঘুনাথ, এখন আহার করিতে বইস। আজ তোমার পরিচয় পাইয়া বড় তুষ্ট হইলাম, তোমার বংশ আমার অপরিচিত নহে, তোমার গুণও বংশোচিত। মা সরযূকে আমি কন্যা বলিয়া গ্রহণ করিয়াছি, তোমাকেও আজি পুত্র বলিয়া গ্রহণ করিলাম। আর যদি ভগবান করেন, এই যুদ্ধশেষে তোমার ন্যায় উপযুক্ত পাত্রে সরযূকে সমর্পণ করিতে পারি, তাহা হইলে নিশ্চিন্ত হইয়া এই মানবলীলা সম্বরণ করিব। জগদীশ্বর তোমাকে ও মা সরযূকে সুখে রাখুন।

এই কথা শুনিয়া রঘুনাথের চক্ষুতে জল আসিল, ধীরে ধীরে পুরোহিতের চরণতলে প্রণত হইয়া কহিলেন,—পিতা, আশীর্ব্বাদ করুন যেন এ দরিদ্র সৈনিক আপনার অভিলাষ পূর্ণ করিতে পারে। রঘুনাথ দরিদ্র হাবিলদার মাত্র, এক্ষণে তাহার নাম নাই,

অর্থ নাই, পদ নাই। কিন্তু জগদীশ্বর সহায় হউন, পিতা আশীর্ব্বাদ করুন, রঘুনাথ এ অমূল্য রত্ন লাভ করিতে যত্নবান হইবে।

এ আনন্দময়ী কথা সরযূবালার কানে পঁহুছিল, বায়ু-তাড়িত পত্রের ন্যায় তাঁহার দেহলতা কম্পিত হইতেছিল।

সেদিন রঘুনাথ কিছুই আহার করিতে পারিলেন না, আরক্তমুখী সরযূও ভাল করিয়া আহার করাইতে পারিলেন না।

## ত্রয়োদশ পরিচ্ছেদ ঃ রাজগড়যাত্রা

দেখিব প্রেমের স্বপ্ন জাগি হে দুজনে।

—মধুসূদন দত্ত।

যাত্রার আয়োজন করিতে পাঁচ-সাত দিন বিলম্ব হইল। রঘুনাথ পুরোহিতের আলয়েই অবস্থান করিতে লাগিলেন। প্রাতঃকালে ও সন্ধ্যার সময় সরযূকে উদ্যানে ফুল তুলিতে দেখিতেন, মধ্যাহ্নে ও অপরাহ্নে সরযূর প্রিয় হস্ত হইতে আহার গ্রহণ করিতেন। এ পাঁচ-সাত দিনের মধ্যে রঘুনাথ সাহস করিয়া সরযূর সহিত কথা কহিতে পারিলেন না। সরযূকে দেখিলেই রঘুনাথের হৃদয় সজোরে আঘাত করিত, কুমারীও অবগুণ্ঠন টানিয়া সরিয়া যাইতেন।

তোরণ দুর্গ হইতে রাজগড় যাত্রাকালে সরযূর শিবিকার সঙ্গে সঙ্গে একজন অশ্বারোহী চলিত, পর্ব্বত-পথে বা জঙ্গলে, বৃক্ষশূন্য ময়দানে বা নদীতীরে, সে অশ্বারোহী মুহূর্ত্তের জন্যও শিবিকা হইতে দূরে যাইত না। নিশীথে যখন সরযূ সহচরীর সহিত সামান্য কোন মন্দিরে, দোকানে বা ভদ্রগৃহে আশ্রয় গ্রহণ করিতেন, রজনীতে সময়ে সময়ে একজন অনিদ্র যোদ্ধা বর্শা হস্তে তথায় পদচারণ করিত।

নারীমাত্রেই এ সকল বিষয় বুঝিতে পারে, এ সকল বিষয় দেখিতে পায়। পুরুষের যত্ন, পুরুষের আগ্রহ, পুরুষের হৃদয়ের আবেগ নারীর চক্ষুতে গোপন থাকে না। সরযূ শিবিকার ভিতর হইতে সেই অবিশ্রান্ত অশ্বারোহীকে দেখিতেন, নিশীথে সেই অনিদ্র যোদ্ধাকে দেখিতেন। সেই দেব-নিন্দিত আকৃতি দেখিতে দেখিতে সরযূর নয়ন ঝলসিত হইল, সেই দুর্দ্দমনীয় আগ্রহচিহ্ন দেখিয়া সরযূর হৃদয় আনন্দ, প্রেম ও উদ্বেগে প্লাবিত হইল।

সন্ধ্যার সময় যখন সরযূ সেই যোদ্ধাকে ভোজন করাইতে আসিতেন, মৌনাবলম্বী যোদ্ধার দর্শনে সরযূ অবনতমুখী হইতেন, ভাল করিয়া আহার করাইতে পারিতেন না। প্রাতঃকালে শিবিকায় আরোহণের সময় যখন সরযূ সেই যোদ্ধাকে অশ্বপৃষ্ঠে উপবিষ্ট দেখিতেন, তাঁহার ম্লান মুখমণ্ডল হইতে সরযূ সহজে নয়ন ফিরাইতে পারিতেন না।

কয়েক দিন এইরূপে ভ্রমণানন্তর সকলে রাজগড়ে উপস্থিত হইলেন। জনার্দ্দন সন্ধ্যার সময় দুর্গের নীচে একটী গ্রামে উপস্থিত হইয়া মহারাষ্ট্ররাজের নিকট সমাচার পাঠাইলেন, রাজার অনুমতি হইলে পরদিবস দুর্গে প্রবেশ করিবেন।

সেই দিন রজনীতে আহারাদি প্রস্তুত করিতে কিছু বিলম্ব হইল। জনার্দ্দন কিছু জলযোগ করিয়া শয়ন করিতে যাইলেন, রাত্রি এক প্রহরের সময় সরযূবালা রঘুনাথকে ভোজন করাইলেন।

ভোজনান্তে রঘুনাথ অন্যদিনের ন্যায় গৃহ হইতে বহিষ্কৃত হইলেন না, ক্ষণেক ইতস্ততঃ করিতে লাগিলেন। অনেকক্ষণ পর যেখানে সরযূ একাকী বসিয়াছিলেন, তথায় ধীরে ধীরে যাইয়া নতশিরে দণ্ডায়মান হইলেন। হৃদয়ের উদ্বেগ দমন করিয়া স্থিরস্বরে কহিলেন,—দেবি, এক্ষণে আমাকে বিদায় দিন।

রঘুনাথের উচ্চারিত এই কথাগুলি যেন তৃষিতের পক্ষে বারিধারার ন্যায় সরযূর কানে লাগিল। সরযূর হৃদয় নাচিয়া উঠিল, সরযূ আরক্ত মুখ নত করিয়া ক্ষণেক দণ্ডায়মান হইলেন।

রঘুনাথ পুনরায় বলিলেন,—দেবি, বিদায় দিন, কল্য আপনারা রাজপ্রাসাদে যাইবেন, এ দরিদ্র সৈনিক পুনরায় নিজ কার্য্যে যাইতে বাসনা করে।

এই কথা শুনিয়া সরযূ লজ্জা বিস্মৃত হইলেন, নয়নদ্বয়ে জল মুছিয়া নারীর মমতাপূর্ণ স্বরে বলিলেন,—আপনি আমাদিগের জন্য যে যত্ন করিয়াছেন, পিতার জন্য, আমার জন্য যে পরিশ্রম করিয়াছেন, তাহার জন্য ভগবান আপনাকে যুদ্ধে জয়ী করুন, আপনার মনস্কামনা পূর্ণ করুন। আমরা সে যত্নের কি প্রতিদান করিতে পারি?

রঘুনাথ বিনীতস্বরে উত্তর দিলেন,—রাজাদেশে আপনাদিগকে রাজগড়ে নিরাপদে আনিতে পারিয়াছি এটী আমার পরম ভাগ্য, ইহাতে আমার কিছু গুণ নাই। তথাপি দরিদ্র সৈনিকের যত্নে যদি তুষ্ট হইয়া থাকেন, তবে,—তবে,—এ দরিদ্র সৈনিককে বিস্মৃত হইবেন না।

কথাটী সরযূ বুঝিলেন, মুখখানি অবনত করিলেন। রঘুনাথ তখন সাহস পাইয়া, লজ্জা বিস্মরণ করিয়া কহিতে লাগিলেন,—এ দরিদ্র সৈনিক যদি উচ্চ আশা করিয়া থাকে, আপনি অপরাধ লইবেন না। আপনার পিতা প্রসন্ন চক্ষুতে আমার প্রতি দৃষ্টি করিয়াছেন, ভরসা করি আপনিও আমার প্রতি অপ্রসন্ন হইবেন না। যদি ভগবান আমার মনোবাঞ্ছা পূর্ণ করেন, যদি জীবনের চেষ্টা ও আশা ফলবতী হয়, তবে একদিন মনের কথা বলিব, সে পর্য্যন্ত এ দরিদ্র সৈনিককে এক একবার স্মরণপথে স্থান দিবেন।

বিনীতভাবে বিদায় লইয়া রঘুনাথ চলিয়া গেলেন। সরযূ একদণ্ড কাল সেই পথ চহিয়া রহিলেন, মনে মনে কি চিন্তা করিতে লাগিলেন। দ্বিপ্রহর রজনীর সময় একটী দীর্ঘশ্বাস ত্যাগ করিয়া মনে মনে বলিলেন,—সৈনিকশ্রেষ্ঠ! তুমি চিরকাল এ দাসীর স্মরণপথে জাগরিত থাকিবে, ভগবান সাক্ষী থাকিবেন।

## চতুর্দ্দশ পরিচ্ছেদ ঃ রাজা জয়সিংহ

নরকুলোত্তম তুমি—
বিদ্যা, বুদ্ধি, বাহুবলে অতুল জগতে।

—মধুসূদন দত্ত।

পূর্ব্বেই বলা হইয়াছে যে, আরংজীব সায়েস্তাখাঁ ও যশোবন্তসিংহ উভয়কেই অকর্ম্মণ্য বিবেচনা করিয়া তাঁহাদিগকে ডাকিয়া পাঠাইয়াছিলেন, ও নিজ পুত্র স্থলতান মোয়াজীমকে দক্ষিণে প্রেরণ করেন এবং তাঁহার সহায়তার জন্য যশোবন্তকে পুনরায় প্রেরণ করেন। তাঁহারাও বিশেষ ফললাভ করিতে না পারায় সম্রাট অবশেষে তাঁহাদিগকে স্থানান্তরিত করিয়া অম্বরাধিপতি প্রসিদ্ধনামা রাজা জয়সিংহ ও তাঁহার সহিত দিলওয়ারখাঁ নামক একজন বিক্রমশালী আফগান সেনাপতিকে দক্ষিণে প্রেরণ করিলেন। ১৬৬৫ খৃঃ অব্দে চৈত্র মাসের শেষভাগে জয়সিংহ পুনায় উপস্থিত হইলেন। সায়েস্তাখাঁর ন্যায় নিরুৎসাহ হইয়া বসিয়া না থাকিয়া তিনি দিলওয়ারখাঁকে পুরন্দর দুর্গ আক্রমণ করিতে আদেশ করিলেন, এবং স্বয়ং সিংহগড় বেষ্টন করিয়া রাজগড় পর্য্যন্ত সসৈন্যে অগ্রসর হইলেন।

শিবজী হিন্দু-সেনাপতির সহিত যুদ্ধ করিতে পরাঙ্মুখ, বিশেষ জয়সিংহের নাম, সৈন্যসংখ্যা, তীক্ষ্ণবুদ্ধি ও দোর্দ্দণ্ডপ্রতাপ তাঁহার নিকট অবিদিত ছিল না। সেইরূপ পরাক্রান্ত সেনাপতি বোধহয় সম্রাট আরংজীবের আর কেহই ছিলেন না। তাৎকালিক ফরাসী ভ্রমণকারী বের্ণীয়ে লিখিয়া গিয়াছেন যে, সমগ্র ভারতবর্ষে জয়সিংহের ন্যায় বিচক্ষণ, বুদ্ধিমান, দূরদর্শী লোক আর একজনও ছিলেন না। শিবজী প্রথম হইতেই ভগ্নোৎসাহ হইলেন, ও বার বার জয়সিংহের নিকট সন্ধি-প্রস্তাব পাঠাইতে লাগিলেন, কিন্তু তীক্ষ্ণবুদ্ধি জয়সিংহ প্রথমে এ সমস্ত প্রস্তাব বিশ্বাস করিলেন না। অবশেষে শিবজীর বিশ্বস্ত মন্ত্রী রঘুনাথপন্থ ন্যায়শাস্ত্রী দূতবেশে জয়সিংহের নিকট আসিলেন, ও রাজাকে বিশেষ করিয়া বুঝাইলেন যে, শিবজী রাজা জয়সিংহের সহিত চতুরতা করিতেছেন না, তিনিও ক্ষত্রিয়, ক্ষত্রিয়োচিত সম্মান তিনি জানেন! শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণের এই সত্যবাক্য রাজা জয়সিংহ বিশ্বাস করিলেন, তখন ব্রাহ্মণের হস্তধারণ করিয়া বলিলেন,—দ্বিজবর! আপনার বাক্যে আমি আশ্বস্ত হইলাম। রাজা শিবজীকে জানাইবেন যে, দিল্লীর সম্রাট তাঁহার বিদ্রোহাচরণ মার্জ্জনা করিবেন, পরন্তু তাঁহাকে যথেষ্ট সম্মান করিবেন, সেজন্য আমি বাক্যদান করিতেছি। আপনার প্রভুকে বলিবেন, আমি রাজপুত, রাজপুতের বাক্য অন্যথা হয় না।

ইহার কয়েক দিন পর বর্ষাকালে রাজা জয়সিংহ আপন শিবিরে সভার মধ্যে বসিয়া রহিয়াছেন, একজন প্রহরী আসিয়া সংবাদ দিল,—মহারাজের জয় হউক! রাজা শিবজী স্বয়ং বহির্দ্বারে দণ্ডায়মান রহিয়াছেন, মহারাজের সহিত সাক্ষাৎ প্রার্থনা করিতেছেন।

সভাসদ সকলে বিস্মিত হইলেন, রাজা জয়সিংহ স্বয়ং শিবজীকে আহ্বান করিতে

শিবিরের বাহিরে যাইলেন। বহু সমাদরপূর্ব্বক তাঁহাকে আহ্বান ও আলিঙ্গন করিয়া শিবিরাভ্যন্তরে আনিলেন ও রাজগদিতে আপনার দক্ষিণদিকে বসাইলেন।

শিবজীও এইরূপ সমাদর পাইয়া যথেষ্ট সম্মানিত হইলেন। রাজা জয়সিংহ ক্ষণেক মিষ্টালাপ করিয়া অবশেষে বলিলেন,—রাজন্! আপনি আমার শিবিরে আসিয়া আমাকে সম্মানিত করিয়াছেন, এই শিবির আপন গৃহের ন্যায় বিবেচনা করিবেন।

শিবজী। রাজন্! এ দাস কবে আপনার আজ্ঞাপালনে বিমুখ? রঘুনাথপন্থ দ্বারা আপনি দাসকে আসিতে আদেশ করিয়াছিলেন, দাস উপস্থিত হইয়াছে। আপনার মহৎ আচরণে আমি সম্মানিত হইয়াছি।

জয়সিংহ। হাঁ, রঘুনাথ ন্যায়শাস্ত্রীকে যাহা বলিয়াছিলাম তাহা স্মরণ আছে। রাজন্! আমি যাহা বলিয়াছিলাম তাহা করিব, দিল্লীশ্বর আপনার বিদ্রোহাচরণ মার্জ্জনা করিবেন, আপনাকে রক্ষা করিবেন, আপনাকে যথেষ্ট সম্মান করিবেন, এ বিষয়ে আমি বাক্যদান করিয়াছি, রাজপুতের কথা অন্যথা হয় না।

এইরূপে ক্ষণেক কথোপকথনের পর সভাভঙ্গ হইল, শিবিরে শিবজী ও জয়সিংহ ভিন্ন আর কেহই রহিল না। তখন শিবজী কপট আনন্দ-চিহ্ন ত্যাগ করিলেন, হস্তে গণ্ডস্থল স্থাপন করিয়া চিন্তা করিতে লাগিলেন। জয়সিংহ দেখিলেন, তাঁহার চক্ষে জল।

জয়সিংহ। রাজন্! আপনি যদি আত্মসমর্পণ করিয়া ক্ষুণ্ণ হইয়া থাকেন, সে খেদ নিষ্প্রয়োজন। আপনি বিশ্বাস করিয়া আমার নিকটে আসিয়াছেন, রাজপুত বিশ্বস্তের উপর হস্তক্ষেপ করিবে না। অদ্যই রজনীতে আমার অশ্বশালা হইতে অশ্ব বাছিয়া লউন, পুনরায় প্রস্থান করুন। আপনি নিরাপদে আসিয়াছেন, নিরাপদে যাইবেন, আমার আদেশে কোনও রাজপুত আপনার উপর হস্তক্ষেপ করিবেন না। পরে যুদ্ধে জয়লাভ করিতে পারি ভাল, না পারি ক্ষতি নাই, কিন্তু ক্ষত্রিয়ধর্ম্ম কদাচ বিস্মৃত হইব না।

শিবজী। মহারাজ! ভবাদৃশ লোকের নিকট পরাজয় স্বীকার করিয়া আত্মসমর্পণ করিয়াছি, তাহাতে খেদ নাই। বাল্যকাল অবধি যে হিন্দুধর্ম্মের জন্য, যে হিন্দুগৌরবের জন্য চেষ্টা করিয়াছি, সে মহৎ উদ্যম, সে উন্নত উদ্দেশ্য শেষ হইল, সেই চিন্তায় হৃদয় বিদীর্ণ হইতেছে। কিন্তু সে বিষয়েও মন স্থির করিয়াই আপনার শিবিরে আসিয়াছিলাম, সেজন্যও এখন খেদ করিতেছি না।

জয়সিংহ। তবে কিজন্য ক্ষুণ্ণ হইয়াছেন?

শিবজী। বাল্যকাল হইতে আপনাদের গৌরব-গীত গাইতে ভালবাসিতাম, অদ্য দেখিলাম সে গীত মিথ্যা নহে, জগতে যদি মাহাত্ম্য, সত্য, ধর্ম্ম থাকে তবে রাজপুত-শরীরে আছে। এ রাজপুত কি যবনের অধীনতা স্বীকার করিবেন? মহারাজ জয়সিংহ কি যবন আরংজীবের সেনাপতি?

জয়সিংহ। ক্ষত্রিয়রাজ! সেটী প্রকৃত দুঃখের কারণ। কিন্তু রাজপুতেরা সহজে অধীনতা স্বীকার করে নাই। যতদিন সাধ্য দিল্লীর সহিত যুদ্ধ করিয়াছিল, বিধির নির্ব্বন্ধে পরাধীন হইয়াছে। মেওয়ারের বীরপ্রবর প্রাতঃস্মরণীয় প্রতাপ অসাধ্য-

সাধনেও যত্ন করিয়াছিলেন, কিন্তু তাঁহার সন্ততিও দিল্লীর করপ্রদ, এ সমস্ত বোধ হয় মহাশয় অবগত আছেন।

শিবজী। আছি। সেই জন্যই জিজ্ঞাসা করিতেছি, যাঁহাদের সহিত আপনাদিগের এত দিনের বৈরভাব, তাঁহাদের কার্য্যে আপনি এরূপ যত্নশীল কি জন্য?

জয়সিংহ। যখন দিল্লীশ্বরের সেনাপতিত্ব গ্রহণ করিয়াছি, তখন তাঁহার কার্য্যসিদ্ধির জন্য সত্যদান করিয়াছি। যে বিষয়ে সত্যদান করিয়াছি তাহা করিব।

শিবজী। সকলের নিকট সকল সময় কি সত্য পালনীয়? যাহারা আমাদের দেশের শত্রু, ধর্ম্মের বিরুদ্ধাচারী, তাহাদের সহিত সত্য সম্বন্ধ কি?

জয়সিংহ। আপনি ক্ষত্রিয় হইয়া একথা জিজ্ঞাসা করিতেছেন? রাজপুতকে একথা জিজ্ঞাসা করিতেছেন? রাজপুতের ইতিহাস পাঠ করুন, তাহারা বহুশত বৎসর মুসলমানদিগের সহিত যুদ্ধ করিয়াছে, কখনও সত্য লঙ্ঘন করে নাই। কখনও জয়লাভ করিয়াছে, অনেক সমযে পরাস্ত হইয়াছে, কিন্তু জয়ে পরাজয়ে, সম্পদে বিপদে সর্ব্বদা সত্যপালন করিয়াছে। এখন আমাদের সে গৌরবের স্বাধীনতা নাই, কিন্তু সত্যপালনের গৌরব আছে। দেশে, বিদেশে, মিত্রমধ্যে, শত্রুমধ্যে, রাজপুতের নাম গৌরবান্বিত! ক্ষত্রিয়রাজ টোডরমল্ল বঙ্গদেশ জয় করিয়াছিলেন, মানসিংহ কাবুল হইতে উড়িষ্যা পর্য্যন্ত দিল্লীশ্বরের বিজয়পতাকা উড়াইয়াছিলেন, কেহ কখনও ন্যস্ত বিশ্বাসের বিরুদ্ধাচরণ করেন নাই, মুসলমান সম্রাটের নিকট যাহা সত্য করিয়াছিলেন তাহা পালন করিতে ত্রুটি করেন নাই। মহারাষ্ট্ররাজ! রাজপুতের কথাই সন্ধিপত্র, অনেক সন্ধিপত্র লঙ্ঘন হইয়াছে, রাজপুতের কথা লঙ্ঘন হয় নাই।

শিবজী। মহারাজ যশোবন্তসিংহ হিন্দুধর্ম্মের একজন প্রধান প্রহরী, তিনি মুসলমানের জন্য হিন্দুর বিরুদ্ধে যুদ্ধ করিতে অস্বীকার করিয়াছিলেন।

জয়সিংহ। যশোবন্ত বীরশ্রেষ্ঠ, যশোবন্ত হিন্দুধর্ম্মের প্রহরী সন্দেহ নাই। তাঁহার মাড়ওয়ার দেশ মরুভূমিময়, তাঁহার মাড়ওয়ার সেনা অপেক্ষা কঠোর জাতি ও সাহসী সেনা জগতে নাই। যদি যশোবন্ত সেই মরুভূমিতে বেষ্টিত হইয়া সেই সেনার সাহায্যে হিন্দু স্বাধীনতা রক্ষার যত্ন করিতেন, আমি তাঁহাকে সাধুবাদ করিতাম। যদি জয়ী হইয়া আরংজীবকে পরাস্ত করিয়া দিল্লীতে হিন্দুপতাকা উড্ডীন করিতেন, আমি তাঁহাকে সম্রাট বলিয়া সম্মান করিতাম। অথবা যদি যুদ্ধে পরাস্ত হইয়া স্বদেশ ও স্বধর্ম্ম রক্ষার্থে সেই মরুভূমে প্রাণত্যাগ করিতেন, আমি তাঁহাকে দেবতা বলিয়া পূজা করিতাম। কিন্তু যে দিন তিনি দিল্লীশ্বরের সেনাপতি হইয়াছেন, সেইদিন তিনি মুসলমানের কার্য্যসাধনে ব্রতী হইয়াছেন। ব্রত গ্রহণ করিয়া তাহা লঙ্ঘন করা ক্ষত্রোচিত কার্য্য হয় নাই, যশের কলঙ্কে আপন যশোরাশি ম্লান করিয়াছেন। তিনি সিপ্রানদীতীরে আরংজীবের নিকট পরাস্ত হইয়া অবধি আরংজীবের অতিশয় বিদ্বেষী, নচেৎ তিনি গর্হিত কার্য্য করিতেন না।

চতুর শিবজী দেখিলেন, জয়সিংহ যশোবন্তসিংহ নহেন। ক্ষণেক পর আবার বলিলেন,—হিন্দুধর্ম্মের উন্নতির চেষ্টা কি গর্হিত কার্য্য? হিন্দুকে ভ্রাতা মনে করিয়া সহায়তা করা কি গর্হিত কার্য্য?

জয়সিংহ। আমি তাহা বলি নাই। যশোবন্ত কেন আরংজীবের কার্য্য ত্যাগ করিয়া জগতের সাক্ষাতে, ভগবানের সাক্ষাতে আপনার সহিত যোগ দিলেন না? আপনি যেরূপ স্বাধীনতার চেষ্টা করিতেছেন, তিনি সেইরূপ করিলেন না কি জন্য? সম্রাটের কার্য্যে থাকিয়া গোপনে বিরুদ্ধাচরণ করা কপটাচরণ। ক্ষত্রিয়রাজ! কপটাচরণ ক্ষত্রোচিত কার্য্য নহে।

শিবজী। তিনি আমার সহিত প্রকাশ্যে যোগ দিলে দিল্লীশ্বর অন্য সেনাপতি পাঠাইতেন, সম্ভবতঃ আমরা উভয়ে পরাস্ত ও হত হইতাম।

জয়সিংহ। যুদ্ধে মরণ ক্ষত্রিয়ের সৌভাগ্য। কপটাচরণ ক্ষত্রিয়ের অবমাননা।

শিবজীর মুখ আরক্ত হইল, তিনি বলিলেন,—রাজপুত! মহারাষ্ট্রীয়েরাও মৃত্যুভয় করে না, যদি এই অকিঞ্চিৎকর জীবন দান করিলে আমার উদ্দেশ্য সাধন হয়, হিন্দু-স্বাধীনতা হিন্দুগৌরব পুনঃ স্থাপিত হয়, তবে ভবানীর সাক্ষাতে এই মুহূর্ত্তে এই বক্ষঃস্থল বিদীর্ণ করিতে পারি। অথবা রাজপুত, আপনি অব্যর্থ বর্শা ধারণ করুন, এই হৃদয়ে আঘাত করুন, সহাস্যবদনে প্রাণত্যাগ করি। কিন্তু যে হিন্দু-গৌরবের বিষয় বাল্যকালে স্বপ্ন দেখিতাম, যাহার জন্য শত যুদ্ধ যুঝিলাম, শত শত্রুকে পরাস্ত করিলাম, এই বিংশ বৎসর পর্ব্বতে, উপত্যকায়, শিবিরে, শত্রুমধ্যে, দিবসে, সায়ংকালে, গভীর নিশীথে চিন্তা করিয়াছি, সে গৌরব ও স্বাধীনতার আশা ত্যাগ করিতে হৃদয়ে ব্যথা লাগে। যুদ্ধে প্রাণ দিলে কি সে স্বাধীনতা রক্ষা হইবে?

জয়সিংহ শিবজীর তেজস্বী কথাগুলি শ্রবণ করিলেন, চক্ষুতে জল দেখিলেন কিন্তু পূর্ব্ববৎ স্থিরভাবে উত্তর করিলেন,—সত্যপালনে যদি সনাতন হিন্দুধর্ম্মের রক্ষা না হয়, তবে সত্যলঙ্ঘনে হইবে?—বীরের শোণিতে যদি স্বাধীনতা বীজ অঙ্কুরিত না হয়, তবে বীরের চাতুরীতে কি হইবে?

শিবজী পরাস্ত হইলেন। অনেকক্ষণ পর পুনরায় ধীরে ধীরে বলিলেন,—মহারাজ! আমি আপনাকে পিতৃতুল্য জ্ঞান করি, আপনার ন্যায় ধর্ম্মজ্ঞ, তীক্ষ্ণবুদ্ধি যোদ্ধা আমি কখনও দেখি নাই, আমি আপনার পুত্রতুল্য, একটী কথা জিজ্ঞাসা করিব, আপনি পিতৃতুল্য, সৎপরামর্শ দিন। আমি বাল্যকালে যখন কঙ্কণ-প্রদেশের অসংখ্য পর্ব্বত ও উপত্যকায় ভ্রমণ করিতাম, আমার হৃদয়ে চিন্তা আসিত, স্বপ্ন উদিত হইত। ভাবিতাম যেন সাক্ষাৎ ভবানী আমাকে স্বাধীনতা স্থাপনের জন্য আদেশ করিতেছেন, যেন দেবালয়ের সংখ্যা বৃদ্ধি করিতে, ব্রাহ্মণদিগের সম্মান বৃদ্ধি করিতে, গোবৎসাদি রক্ষা করিতে, ধর্ম্মবিরোধী মুসলমানদিগকে দূর করিতে দেবী সাক্ষাৎ উত্তেজনা করিতেছেন। আমি বালক ছিলাম, সেই স্বপ্নে ভুলিলাম, সদর্পে খড়্গ গ্রহণ করিলাম, বীরশ্রেষ্ঠদিগকে জড় করিলাম, দুর্গ অধিকার করিতে লাগিলাম! যৌবনেও সেই স্বপ্ন দেখিয়াছি—হিন্দুনামের গৌরব, হিন্দুধর্ম্মের প্রাধান্য, হিন্দুস্বাধীনতা সংস্থাপন! সেই স্বপ্নবলে দেশ জয় করিয়াছি, শত্রু জয় করিয়াছি, রাজ্য বিস্তার করিয়াছি, দেবালয় স্থাপন করিয়াছি! ক্ষত্রিয়রাজ! আমার এ উদ্দেশ্য কি মন্দ? এ স্বপ্ন কি অলীক স্বপ্নমাত্র? আপনি পুত্রকে উপদেশ দিন।

বহুদূরদর্শী ধর্ম্মপরায়ণ রাজা জয়সিংহ ক্ষণেক নিস্তব্ধ হইয়া রহিলেন, পরে গম্ভীর

স্বরে ধীরে ধীরে বলিলেন,—রাজন! আপনার উদ্দেশ্য অপেক্ষা মহত্তর উদ্দেশ্য আমি জানি না, আপনার স্বপ্ন অপেক্ষা প্রকৃত আর কিছুই আমি জানি না। শিবজী! আপনার মহৎ উদ্দেশ্য আমার নিকটে অবিদিত নাই, আমি শত্রুর নিকট আপনার উদ্দেশ্যের প্রশংসা করিয়াছি, পুত্র রামসিংহকে আপনার উদাহরণ দেখাইয়া শিক্ষা দিয়াছি, রাজপুত স্বাধীনতার গৌরব এখনও বিস্মৃত হয় নাই। আর শিবজী! আপনার স্বপ্নও স্বপ্ন নহে. চারিদিকে যত দেখি, মনে মনে চিন্তা করি, বোধ হয় মোগল রাজ্য আর থাকে না, যত্ন, চেষ্টা, সকলই বিফল! মুসলমান-রাজ্য কলঙ্করাশিতে পূর্ণ হইয়াছে, বিলাসপ্রিয়তায় জর্জ্জরিত হইয়াছে, হিন্দুর প্রতি অত্যাচারে শাপগ্রস্ত হইয়াছে, পতনোন্মুখ গৃহের ন্যায় আর দাঁড়াইতে পারে না। শীঘ্র কি বিলম্বে এই প্রাসাদতুল্য মোগল রাজ্য বোধ হয় ধূলিসাৎ হইবে, তাহার পর পুনরায় হিন্দুর প্রাধান্য। মহারাষ্ট্রীয় জীবন অঙ্কুরিত হইতেছে, মহারাষ্ট্রীয় যৌবন-তেজে বোধ হয় ভারতবর্ষ প্লাবিত হইবে। শিবজী! আপনার স্বপ্ন স্বপ্ন নহে, ভবানী আপনাকে মিথ্যা উত্তেজনা করেন নাই।

উৎসাহে আনন্দে শিবজীর শরীর কণ্টকিত হইয়া উঠিল। তিনি পুনবায় জিজ্ঞাসা করিলেন,—তবে ভবাদৃশ মহাত্মা সেই পতনোন্মুখ মোগল প্রাসাদের একমাত্র স্তম্ভস্বরূপ রহিয়াছেন কি জন্য ?

জয়সিংহ। সত্যপালন ক্ষত্রিয়ধর্ম্ম, যাহা সত্য করিয়াছি তাহা পালন করিব। কিন্তু অসাধ্য-সাধন হয় না, পতনোন্মুখ গৃহ পতিত হইবে।

শিবজী। ভাল, সত্যপালন করুন, কপটাচারী আরংজীবের নিকটও আপনার ধর্ম্মাচারণ দেখিয়া দেবতারাও বিস্মিত হইয়া আপনার সাধুবাদ করিবেন। কিন্তু আমি আরংজীবের নিকট কখনও সত্য করি নাই, আমি যদি বুদ্ধিবলে স্বদেশের উন্নতি সাধনের প্রয়াস পাই, আরংজীবকে পরাস্ত করিতে পারি, তাহা কি নিন্দনীয় ?

জয়সিংহ। ক্ষত্রিয়রাজ! চাতুরী যোদ্ধার পক্ষে সকল সময়ে নিন্দনীয়, বিশেষতঃ মহৎ উদ্দেশ্য-সাধনে চাতুরী অধিকতর নিন্দনীয়। মহারাষ্ট্রীয়দিগের গৌরববৃদ্ধি অনিবার্য্য, বোধ হয় তাহাদের বাহুবল ক্রমশঃ বৃদ্ধি পাইবে, বোধ হয় তাহারা ভারতবর্ষের অধীশ্বর হইবে। কিন্তু শিবজী! অদ্য আপনি যে শিক্ষা দিতেছেন, সে শিক্ষা তাহারা কদাচ ভুলিবে না। আমার কথায় দোষ গ্রহণ করিবেন না, অদ্য আপনি চতুরতা দ্বারা জয়লাভ করিতে শিখাইতেছেন, পরে তাহারা সম্মুখ-যুদ্ধ কখনই শিখিবে না। যে জাতি অচিরে ভারতের অধীশ্বর হইবে, আপনি সেই জাতির বাল্যগুরু, গুরুর ন্যায় ধর্ম্ম শিক্ষা দিন। অদ্য আপনি মন্দ শিক্ষা দিলে শতবর্ষ পর্য্যন্ত দেশে দেশে সেই শিক্ষার ফল দৃষ্ট হইবে। বৃদ্ধ বহুদর্শী রাজপুতের কথা গ্রহণ করুন, মহারাষ্ট্রীয়দিগকে সম্মুখ রণ শিক্ষা দিন, চতুরতা বিস্মৃত হইতে বলুন। আপনি হিন্দুশ্রেষ্ঠ। আপনার মহৎ উদ্দেশ্যে আমি শতবার ধন্যবাদ করিয়াছি, আপনি এই উন্নত শিক্ষা না দিলে কে দিবে? মহারাষ্ট্রের শিক্ষাগুরু! সাবধান! আপনার প্রত্যেক কার্য্যের ফল বহুকালব্যাপী বহুদেশব্যাপী হইবে।

এই মহৎ বাক্য শুনিয়া শিবজী ক্ষণেক স্তম্ভিত রহিলেন, শেষে বলিলেন,—আপনি

গুরুর গুরু, আপনার উপদেশগুলি শিরোধার্য্য। কিন্তু অদ্য আমি আরংজীবের অধীনতা স্বীকার করিলাম, শিক্ষা কবে দিব?

জয়সিংহ। জয়-পরাজযেব স্থিরতা নাই। অদ্য আমাব জয় হইল, কল্য আপনার জয় হইতে পারে। অদ্য আপনি আবংজীবেব অধীন হইলেন, ঘটনা-ক্রমে কল্য স্বাধীন হইতে পারেন।

শিবজী। জগদীশ্বর তাহাই করুন, কিন্তু আপনি আরংজীবের সেনাপতি থাকিতে আমাব স্বাধীন হওয়াব আশা বৃথা। স্বয়ং ভবানী হিন্দু-সেনাপতির সহিত যুদ্ধ করিতে নিষেধ করিয়াছেন।

জযসিংহ ঈষৎ হাসিয়া বলিলেন,—শরীর ক্ষণভঙ্গুর, এ বৃদ্ধ শরীর কতদিন থাকিবে? কিন্তু যতদিন থাকিবে, সত্যপালনে বিরত হইবে না।

শিবজী। আপনি দীর্ঘজীবী হউন।

জযসিংহ। শিবজী! এক্ষণে বিদায় দিন, আমি আরংজীবের পিতার নিকট কার্য্য কবিয়াছি। এক্ষণে আরংজীবেব অধীনে কার্য্য করিতেছি, যতদিন জীবিত থাকিব, দিল্লীর এ বৃদ্ধ সেনা বিদ্রোহাচরণ করিবে না। কিন্তু ক্ষত্রিয়প্রবর! নিশ্চিন্ত থাকুন, মহারাষ্ট্রের গৌবব ও হিন্দু প্রাধান্য অনিবার্য্য! বৃদ্ধের বচন গ্রাহ্য করুন, মোগলরাজ্য আর থাকে না, হিন্দু-তেজ আর নিবারিত হয় না। অচিরে দেশে দেশে হিন্দুর গৌরব-নাম, আপনার গৌরব-নাম প্রতিধ্বনিত হইবে।

শিবজী অশ্রুপূর্ণলোচনে জয়সিংহকে আলিঙ্গন করিয়া বলিলেন,—ধর্ম্মাত্মন! আপনার মুখে পুষ্পচন্দন পড়ুক, আপনার কথাই যেন সার্থক হয়! আপনার সহিত যুদ্ধ কবিব না, আমি আত্মসমর্পণ করিয়াছি, কিন্তু যদি ঘটনাক্রমে পুনরায় স্বাধীন হইতে পারি, তবে ক্ষত্রিয়-প্রবর! আর একদিন আপনার সহিত সাক্ষাৎ করিব, আর একদিন পিতার চরণোপান্তে বসিয়া উপদেশ গ্রহণ করিব।

## পঞ্চদশ পরিচ্ছেদ: দুর্গবিজয়

চৌদিকে এবে সমরতরঙ্গ
উথলিল সিন্ধু যথা দ্বন্দ্বি বায়ু সহ নির্ঘোষে।

—মধুসূদন দত্ত।

শীঘ্রই সন্ধি স্থাপন হইল। শিবজী মোগলদিগের নিকট হইতে যে যে দুর্গ জয় করিযাছেন তাহা ফিরাইয়া দিলেন, বিলুপ্ত আহম্মদনগর রাজ্যের মধ্যে যে দ্বাত্রিংশৎ দুর্গ অধিকার বা নির্ম্মাণ করিয়াছিলেন, তাহার মধ্যেও বিংশটী ফিরাইয়া দিলেন, অবশিষ্ট দ্বাদশটীমাত্র আরংজীবের অধীনে জাযগীর স্বরূপ রাখিলেন। যে প্রদেশ তিনি সম্রাটকে দিলেন তাহার বিনিময়ে বিজয়পুর রাজ্যের অধীনস্থ কতক প্রদেশ সম্রাট শিবজীকে দান করিলেন, ও শিবজীর অষ্টম-বর্ষীয় বালক শম্ভুজী পাঁচহাজারীর মনসবদার পদ প্রাপ্ত হইলেন।

শিবজীর সহিত যুদ্ধসমাপ্তির পর রাজা জয়সিংহ বিজয়পুরের রাজ্য ধ্বংস করিয়া সেই প্রদেশ দিল্লীশ্বরের অধীনে আনিবার যত্ন করিতে লাগিলেন। শিবজীর পিতা বিজয়পুরের সহিত শিবজীর যে সন্ধিস্থাপন করিয়াছিলেন, শিবজী তাহা লঙ্ঘন করেন নাই, কিন্তু শিবজীর বিপৎকালে বিজয়পুরের সুলতান সন্ধি বিস্মৃত হইয়া শিবজীর রাজ্য আক্রমণ করিতে সঙ্কুচিত হন নাই। সুতরাং শিবজী এক্ষণে জয়সিংহের পক্ষাবলম্বন করিয়া বিজয়পুরের সুলতান আলী আদিলশাহের সহিত যুদ্ধারম্ভ করিলেন, এবং আপন মাউলী সৈন্য দ্বারা বহুসংখ্যক দুর্গ হস্তগত করিলেন।

জয়সিংহের সহিত শিবজীর সদ্ভাব উত্তরোত্তর বৃদ্ধি হইতে লাগিল, এবং পরস্পরের মধ্যে অতিশয় স্নেহ জন্মিল। উভয়ে সর্ব্বদাই একত্র থাকিতেন ও যুদ্ধে পরস্পরেব সহায়তা করিতেন। বলা বাহুল্য যে, শিবজীর একজন তরুণ হাবিলদার সর্ব্বদাই জয়সিংহের একজন পুরোহিতের সদনে যাইতেন। নাম বলিবার কি আবশ্যক আছে?

সরলস্বভাব পুরোহিত জনার্দ্দন ক্রমে রঘুনাথকে পুত্রবৎ দেখিতে লাগিলেন, সর্ব্বদাই গৃহে আহ্বান করিতেন। রঘুনাথও অবসর পাইলেই সেই সরলস্বভাব পুরোহিতের নিকট আসিতেন, তাঁহার নিকট রাজস্থানের সংবাদ পাইতেন, রাজা জয়সিংহের কথা শুনিতেন, স্বদেশের কথা শুনিতেন। কখন কখন বা রজনী দ্বিপ্রহর পর্য্যন্ত বসিয়া যুদ্ধের কথা কহিতেন, পর্ব্বতদুর্গ আক্রমণের কথা, শত্রুশিবির আক্রমণের কথা, জঙ্গল বা গিরিচূড়ায় ভীষণ যুদ্ধের কথা বর্ণনা করিতেন। এ সকল কথা বলিতে বলিতে যোদ্ধার নয়ন প্রজ্জ্বলিত হইত, স্বর কম্পিত হইত, মুখমণ্ডল আরক্ত হইয়া উঠিত।

বৃদ্ধ জনার্দ্দন সভয়ে যুদ্ধবার্ত্তা শুনিতেন, পার্শ্বের ঘরে নীরবে বসিয়া সরযূবালা সেই জ্বলন্ত কথাগুলি শুনিতেন, নীরবে অশ্রুজল ত্যাগ করিতেন, নীরবে ভগবানের নিকট সেই তরুণ যোদ্ধাকে রক্ষা করিবার জন্য প্রার্থনা করিতেন। রজনী দ্বিপ্রহরের সময় কথা সাঙ্গ হইত, সরযূবালা আহার আনিয়া দিতেন, যতক্ষণ রঘুনাথ আহার করিতেন, সরযূ নীরবে সেই দেব-মূর্ত্তির দিকে চাহিয়া চাহিয়া তৃপ্তিলাভ করিতেন। ভোজনান্তে যদি যোদ্ধা মৃদুস্বরে বিদায় চাহিতেন, বা অন্য দুই একটী কথা কহিতেন, বেপথুমতী উদ্বিগ্না সরযূবালা তাহার উত্তর দিতে পারিতেন না। লজ্জায় তাঁহার গণ্ডস্থল আরক্তবর্ণ হইত, নয়ন দুইটী মুদিত হইত, অবগুণ্ঠন টানিয়া সরযূ সরিয়া যাইতেন, সহচরীকে দিয়া উত্তর পাঠাইয়া দিতেন।

কিন্তু উত্তরের আবশ্যক কি? সরযূর নয়নের ভাষা রঘুনাথ বুঝিতেন, রঘুনাথের নয়নের ভাষা সরযূ বুঝিতেন। উভয়ের জীবন, মন, প্রাণ, প্রথম প্রণয়ের অনির্ব্বচনীয় আনন্দলহরীতে প্লাবিত হইতেছিল, উভয়ের হৃদয় প্রথম প্রণয়ের উদ্বেগে উৎক্ষিপ্ত হইতেছিল।

অল্পদিন মধ্যে বিজয়পুরের অধীনস্থ অনেকগুলি দুর্গ হস্তগত করিয়া শিবজী অবশেষে একটী অতিশয় দুর্গম পর্বতদুর্গ লইবার মানস করিলেন। তিনি কবে কোন দুর্গ আক্রমণ করিবেন, পূর্ব্বে কাহাকেও তাহার সংবাদ দিতেন না, নিজের সৈন্যেরাও পূর্ব্বে কিছুমাত্র জানিতে পারিত না। দিবাভাগে সেই দুর্গ হইতে পাঁচ-ছয় ক্রোশ দূরে জয়সিংহের শিবিরের নিকটেই তাঁহার শিবির ছিল, সায়ংকালে এক সহস্র মাউলী ও মহারাষ্ট্রীয়

সেনাকে প্রস্তুত হইতে কহিলেন, এক প্রহর রজনীর সময় গভীর অন্ধকারে প্রকাশ করিলেন যে, রুদ্রমণ্ডল দুর্গ আক্রমণ করিবেন। নিঃশব্দে সেই এক সহস্র সেনাসমেত দুর্গাভিমুখে গমন করিলেন।

অন্ধকার নিশীথে নিঃশব্দে দুর্গতলে উপস্থিত হইলেন। চারিদিকে সমভূমি, তাহার মধ্যে একটী উচ্চ পর্ব্বতশৃঙ্গের উপর রুদ্রমণ্ডল দুর্গ নির্ম্মিত হইয়াছে। পর্ব্বতে উঠিবার একমাত্র পথ আছে, এক্ষণে যুদ্ধকালে সেই পথ রুদ্ধ হইয়াছে। অন্যান্য দিকে উঠা অতিশয় কষ্টসাধ্য, পথ নাই, কেবল জঙ্গল ও শিলারাশি পরিপূর্ণ। শিবজী সেই কঠোর দুর্গম স্থান দিয়া সেনাগণকে পর্ব্বত আরোহণ করিতে আদেশ দিলেন, তাঁহার মাউলী ও মহারাষ্ট্রীয় সেনা যেন পর্ব্বত-বিড়ালের ন্যায় বৃক্ষ ধরিয়া শৈল হইতে শৈলান্তরে লম্ফ দিতে দিতে পর্ব্বত আরোহণ করিতে লাগিল। কোন স্থানে দাঁড়াইয়া, কোন স্থানে বসিয়া, কোথাও বৃক্ষের ডাল ধরিয়া লম্বমান হইয়া, কোথাও লম্ফ দিয়া সৈন্যগণ অগ্রসর হইতে লাগিল, মহারাষ্ট্রীয় সেনা ভিন্ন আর কোন জাতীয় সৈন্য এরূপ পর্ব্বত আরোহণে সমর্থ কিনা সন্দেহ।

অর্দ্ধেক পথ উঠিলে পর শিবজী সহসা দেখিলেন, উপরে দুর্গ-প্রাচীরের উপর কতকগুলি মশালের আলোক জ্বলিল। চিন্তাকুল হইয়া ক্ষণেক দণ্ডায়মান রহিলেন, শত্রুরা কি তাঁহার আগমন-বার্ত্তা শুনিতে পাইয়াছে? নচেৎ প্রাচীরের উপর এরূপ আলোক জ্বলিল কেন? আলোকের কিরণ দুর্গের নীচে পর্য্যন্ত পতিত হইয়াছে, যেন দুর্গবাসিগণ শত্রুকে প্রতীক্ষা করিয়াই এই আলোক জ্বালিয়াছে, যেন অন্ধকারে আবৃত হইয়া কেহ দুর্গ আক্রমণ করিতে না পারে। শিবজী নিজ সৈন্যগণকে আরও সতর্কভাবে বৃক্ষ ও শৈলরাশির অন্তরাল দিয়া ধীরে ধীরে আরোহণ করিতে আদেশ করিলেন। নিঃশব্দে মহারাষ্ট্রীয়গণ সেই পর্ব্বতে আরোহণ করিতে লাগিল, যেখানে বড় বৃক্ষ, যেখানে ঝোপ, যেখানে শৈলরাশি সেই সেই স্থান দিয়া বুকে হাঁটিয়া উঠিতে লাগিল। শব্দমাত্র নাই, অন্ধকারে নিঃশব্দে শিবজী সেই পর্ব্বতে উঠিতে লাগিলেন।

ক্ষণেক পর মহারাষ্ট্রীয়গণ একটী পরিষ্কার স্থানের নিকট আসিয়া পড়িল, উপর হইতে আলোক তথায় স্পষ্টরূপে পতিত হইয়াছে, সেস্থান দিয়া সৈন্য যাইলে উপর হইতে দেখা যাওয়ার অতিশয় সম্ভাবনা। শিবজী পুনরায় দণ্ডায়মান হইলেন, বৃক্ষের অন্তরালে দণ্ডায়মান হইয়া এদিকে ওদিকে দেখিতে লাগিলেন। সম্মুখে দেখিলেন শত হস্ত পরিমাণ স্থানে বৃক্ষমাত্র নাই, পরে পুনরায় বৃক্ষশ্রেণী রহিয়াছে। এই শত হস্ত কিরূপে যাওয়া যায়? পার্শ্বে দেখিলেন, যাইবার কোন উপায় নাই, দেখিলেন, অনেক দূর আসিয়াছেন, পুনরায় নীচে যাইয়া অন্যপথ অবলম্বন করিলে দুর্গে আসিবার পূর্ব্বেই প্রাতঃকাল হইতে পারে। শিবজী ক্ষণেক নিঃশব্দে দণ্ডায়মান রহিলেন, পরে বাল্য-কালের সুহৃদ্ বিশ্বাসী মাউলী যোদ্ধা তন্নজী মালশ্রীকে ডাকাইলেন, দুইজনে সেই বৃক্ষের অন্তরালে দণ্ডায়মান হইয়া ক্ষণেক অতি মৃদুস্বরে পরামর্শ করিতে লাগিলেন। ক্ষণেক পর তন্নজী চলিয়া যাইল, শিবজী অপেক্ষা করিতে লাগিলেন, তাঁহার সমস্ত সৈন্য নিঃশব্দে অপেক্ষা করিতে লাগিল।

অর্দ্ধ দণ্ডের মধ্যে তন্নজী ফিরিয়া আসিল। শিবজীর নিকট আসিয়া অতি মৃদুস্বরে

কি কহিল, শিবজী ক্ষণমাত্র চিন্তা করিয়া বলিলেন,—তাহাই হউক, অন্য উপায় নাই।

বৃষ্টির জল অবতরণে এক স্থান ধৌত ও ক্ষত হইয়া প্রণালীর ন্যায় হইয়াছিল। দুই পার্শ্ব উচ্চ, মধ্যস্থল গভীর, সেই প্রণালী দিয়া বুকে হাঁটিয়া যাইলে সম্ভবতঃ দুই পার্শ্বে উচ্চ পাড় থাকায় শত্রুরা দেখিতে পাইবে না, এই পরামর্শ স্থির হইল। সমস্ত সৈন্য ধীরে ধীরে সেই প্রণালীর মধ্য দিয়া পর্ব্বত আরোহণ করিতে লাগিল। শত শত শিলাখণ্ডের উপর দিয়া নিস্তব্ধ অন্ধকার রজনীতে সহস্র সেনা নিঃশব্দে পর্ব্বত আরোহণ করিতে লাগিল। অচিরাৎ উপরিস্থ বৃক্ষশ্রেণীর মধ্যে যাইয়া প্রবেশ করিল, শিবজী মনে মনে ভবানীকে ধন্যবাদ করিলেন।

সহসা তাঁহার পার্শ্বস্থ একজন সেনা পতিত হইল, শিবজী দেখিলেন তাহার বক্ষঃস্থলে তীর লাগিয়াছে! আর একটী তীর, আর একটী, আরও বহুসংখ্যক তীর! শত্রুগণ জাগরিত হইয়া রহিয়াছে, শিবজীর সৈন্য প্রণালী দিয়া আরোহণ করিবাব সময় তাহারা দেখিতে পাইয়াছে, এবং সেইদিকে তীর নিক্ষেপ করিয়াছে।

শিবজীর সমস্ত সৈন্য বৃক্ষের অন্তরালে দণ্ডায়মান হইল, তীর নিক্ষেপ থামিয়া গেল, কিন্তু শিবজী বুঝিলেন শত্রুরা তাঁহার আগমন জানিতে পারিয়াছে। তিনি দুর্গদিকে চাহিয়া দেখিলেন, এখন অনেকগুলি আলোক প্রজ্বলিত হইয়াছে, সময়ে সময়ে প্রহরিগণ এদিক ওদিক যাইতেছে। তখন তিনি দুর্গপ্রাচীর হইতে কেবলমাত্র পঞ্চাশ হস্ত দূরে। বুঝিলেন সৈন্যগণ সতর্ক হইয়াছে, ভীষণ যুদ্ধ বিনা অদ্য দুর্গ হস্তগত হইবার নহে!

শিবজীর চিরসহচর তন্নজী এ সমস্ত দেখিল; ধীরে ধীরে বলিল,—রাজন! এখনও নামিয়া যাইবার সময় আছে, অদ্য দুর্গ হস্তগত না হয় কল্য হইবে, কিন্তু অদ্য চেষ্টা করিলে সকলের বিনাশ হইবার সম্ভাবনা।

শিবজী গম্ভীরস্বরে বলিলেন,—জয়সিংহেব নিকট যাহা বলিযাছি তাহা করিব, অদ্য রুদ্রমণ্ডল লইব অথবা এই যুদ্ধে প্রাণত্যাগ করিব।

শিবজী নিস্তব্ধে সেই বৃক্ষশ্রেণীর ভিতর দিয়া অগ্রসর হইতে লাগিলেন। শত্রুকে ভুলাইবার জন্য একশত সৈন্যকে দুর্গের অপর পার্শ্বে যাইয়া গোল করিতে আদেশ করিলেন। অল্পক্ষণের মধ্যে দুর্গের পার্শ্বে বন্দুকের শব্দ শুনা গেল, সেই দিক হইতে শিবজী দুর্গ আক্রমণ করিয়াছেন বিবেচনা করিয়া দুর্গস্থ প্রহরী ও সৈন্যসকল সেই দিকে ধাবমান হইল, এদিকে প্রাচীবোপবি যে আলোক জ্বলিতেছিল তাহা নিবিয়া যাইল। তখন শিবজী বলিলেন,—মহারাষ্ট্রীয়গণ! শত যুদ্ধে তোমরা আপন বিক্রমের পরিচয় দিয়াছ, শিবজীর নাম রাখিয়াছ, অদ্য আর একবার সেই পরিচয় দাও। তন্নজী! বাল্যকালের সৌহৃদ্যের পরিচয় অদ্য প্রদান কর।

প্রভুবাক্যে সকলের হৃদয় সাহসে পরিপূরিত হইল, নিঃশব্দে সেই গভীর অন্ধকারে সকলে অগ্রসর হইল, অচিরে দুর্গপ্রাচীরের নিকট পৌঁছিল। রজনী দ্বিপ্রহর অতীত হইয়াছে, আকাশে আলোক নাই, জগতে শব্দ নাই, কেবল রহিয়া রহিয়া নৈশ বায়ু সেই পর্ব্বত-বৃক্ষের ভিতর দিয়া মর্ম্মরশব্দে প্রবাহিত হইতেছে।

রুদ্রমণ্ডলের প্রাচীর হইতে শিবজী বিংশ হস্ত দূরে আছেন, এমন সময় দেখিলেন

প্রাচীরের উপর একজন প্রহরী, বৃক্ষের ভিতর শব্দ শ্রবণ করিয়া প্রহরী পুনরায় এইদিকে আসিয়াছে! একজন মাউলী নিঃশব্দে একটী তীর নিক্ষেপ করিল, হতভাগ্য প্রহরীর মৃত শরীর প্রাচীরের বাহিরে পতিত হইল।

সেই শব্দ শুনিয়া আর এক জন, দুই জন, দশ জন, শত জন, ক্রমে দুই তিন শত জন সৈনিক প্রাচীরের উপর ও নীচে জড় হইল। শিবজী রোষে ওষ্ঠের উপর দন্তস্থাপন করিলেন, আর লুক্কাইত থাকিবার উপায় দেখিলেন না, সৈন্যকে অগ্রসর হইবার আদেশ দিলেন।

তৎক্ষণাৎ মহারাষ্ট্রীয়দিগের "হর হর মহাদেও" যুদ্ধনাদ গগণে উত্থিত হইল, একদল প্রাচীর উল্লঙ্ঘন করিবার জন্য দৌড়িয়া গেল, আর একদল বৃক্ষের ভিতর থাকিয়াই ক্ষিপ্রহস্তে প্রাচীরারোহী মুসলমানদিগকে তীর দ্বারা বিদ্ধ করিতে লাগিল। মুসলমানেরাও শত্রুর আগমনে কিছুমাত্র ভীত না হইয়া "আল্লাহু আকবর" শব্দে আকাশ ও মেদিনী কম্পিত করিল, কেহ বা প্রাচীরের উপর হইতে তীর নিক্ষেপ করিতে লাগিল, কেহ বা উৎসাহ পরিপূর্ণ হইয়া প্রাচীর হইতে লম্ফ দিয়া আসিয়াই বৃক্ষমধ্যেই মহারাষ্ট্রীয়দিগকে আক্রমণ করিল।

শীঘ্রই সেই প্রাচীরতলে ও বৃক্ষমধ্যে যুদ্ধ আরম্ভ হইল। প্রাচীরের উপরিস্থ মুসলমানেরা বর্শাচালনে আক্রমণকারীদিগকে হত করিতে লাগিল, তাহারাও অব্যর্থ তীরসঞ্চালনে মুসলমানদিগকে বিনাশ করিতে লাগিল। রাশি রাশি মৃতদেহে প্রাচীর-পরিপূর্ণ হইল, যোদ্ধগণ সেই মৃতদেহের উপর দণ্ডায়মান হইয়াই খড়্গ বা বর্শাচালন করিতে লাগিল। শত শত মুসলমান বৃক্ষের ভিতর পর্য্যন্ত আসিয়াছিল, শিবজীর মাউলীগণ একেবারে ব্যাঘ্রের ন্যায় লম্ফ দিয়া তাহাদিগকে আক্রমণ করিল। প্রবলপ্রতাপ আফগানেরাও যুদ্ধে অপটু নহে, রক্তস্রোত সেই পর্ব্বত দিয়া বহিয়া পড়িতে লাগিল। বৃক্ষের অন্তরালে, ঝোপের ভিতর, শিলারাশির পার্শ্বে শত শত মহারাষ্ট্রীয়গণ দণ্ডায়মান হইয়া অব্যর্থ তীর সঞ্চালন করিতে লাগিল, বৃক্ষপত্র ও বৃক্ষশাখার ভিতর দিয়া সেই অবারিত তীরশ্রেণী মুসলমান-সংখ্যা ক্ষীণতর করিতে লাগিল।

সহসা এ সমস্ত শব্দকে ডুবাইয়া প্রাচীর হইতে "শিবজীকি জয়" এইরূপ বজ্রনাদ উত্থিত হইল, মুহূর্ত্তের জন্য সকলেই সেই দিকে চাহিয়া দেখিল। দেখিল শত্রুসৈন্য ভেদ করিয়া রক্তাপ্লুত বর্শার উপর ভর দিয়া, একজন রাজপুত যোদ্ধা এক লম্ফে রুদ্রমণ্ডলের প্রাচীরের উপর উঠিয়াছেন। তথায় পাঠানদিগের পতাকা পদাঘাতে ফেলিয়া দিয়াছেন, পতাকাধারী প্রহরীকে খড়্গচালনে হত করিয়াছেন, প্রাচীরোপরি দণ্ডায়মান হইয়া সেই অপূর্ব্ব যোদ্ধা বজ্রনাদে "শিবজীকি জয়" শব্দ করিয়াছিলেন। এই যোদ্ধা রঘুনাথজী হাবিলদার।

হিন্দু ও মুসলমান এক মুহূর্ত্তের জন্য যুদ্ধে ক্ষান্ত হইয়া বিস্ময়োৎফুল্ললোচনে তারকালোকে সেই দীর্ঘমূর্ত্তির প্রতি দৃষ্টি করিল। যোদ্ধার লৌহনির্ম্মিত শিরস্ত্রাণ তারকালোকে চকমক্ করিতেছে, হস্ত ও বাহুদ্বয় রক্তে আপ্লুত, বিশাল বক্ষের উপর দুই-একটী তীর লাগিয়া রহিয়াছে, দীর্ঘহস্তে রক্তাপ্লুত দীর্ঘ বর্শা, উজ্জ্বল নয়ন গুচ্ছ গুচ্ছ কৃষ্ণকেশে আবৃত। পোতের সম্মুখে উর্ম্মিরাশির ন্যায় শত্রুরা এই যোদ্ধার দুই পার্শ্বে

মুহূর্তের জন্য সচকিত হইয়া সরিয়া গেল, মুহূর্তের জন্য বোধ হইল যেন স্বয়ং রণদেব দীর্ঘ বর্শা হস্তে আকাশ হইতে প্রাচীরোপরি অবতীর্ণ হইয়াছেন।

ক্ষণকালমাত্র সকলে নিস্তব্ধ রহিল, পরে আফগানগণ শত্রু প্রাচীরে উঠিয়াছে দেখিয়া চারিদিক হইতে বেগে আসিতে লাগিল, রঘুনাথকে শত্রুদল কৃষ্ণমেঘের ন্যায় আসিয়া বেষ্টন করিল। রঘুনাথ খড়্গ ও বর্শা চালনে অদ্বিতীয়, কিন্তু শত লোকের সহিত যুদ্ধ অসম্ভব, রঘুনাথের জীবন সংশয়।

তখন মাউলীগণ রঘুনাথের বিক্রম দেখিয়া উৎসাহিত হইয়া সেই প্রাচীরের দিকে ধাবমান হইল ব্যাঘ্রের ন্যায় লম্ফ দিয়া প্রাচীরে উঠিল, রঘুনাথের চারিদিকে বেষ্টন করিয়া যুদ্ধ করিতে লাগিল! দশ, পঞ্চাশ, দুই, তিন শত জন সেই প্রাচীরের উপর বা উভয় পার্শ্বে আসিয়া জড় হইল, ছুরিকা ও খড়্গাঘাতে পাঠানদিগের সারি ছিন্ন-ভিন্ন করিয়া পথ পরিষ্কার করিল, মহানাদে দুর্গ পরিপূরিত করিল! সহস্র মহারাষ্ট্রীয়ের সহিত দুইতিন শত পাঠানের যুদ্ধ করা সম্ভব নহে, তাহারা মহারাষ্ট্রীয়ের গতিরোধ করিতে পারিল না।

তখন শিবজী ও তন্নজী প্রাচীর হইতে লম্ফ দিয়া দুর্গের ভিতরদিকে ধাবমান হইতেছেন; সৈন্যগণ বুঝিল, আর এ স্থানের যুদ্ধের আবশ্যক নাই, সকলেই প্রভুর পশ্চাৎ পশ্চাৎ দুর্গের ভিতর দিকে ধাবমান হইল।

শিবজী বিদ্যুদ্‌গতিতে কিল্লাদারের প্রাসাদে উপস্থিত হইলেন, সে প্রাসাদ অতিশয় কঠিন ও সুরক্ষিত। শিবজীর আদেশ অনুসারে মহারাষ্ট্রীয়েরা সেই প্রাসাদ বেষ্টন করিল ও বাহিরের প্রহরী সকলকে হত করিল। শিবজী তখন বজ্রনাদে কিল্লাদারকে বলিলেন,—দ্বার খুলিয়া দাও, নচেৎ প্রাসাদ দাহ করিব! নির্ভীক পাঠান উত্তর করিলেন,—অগ্নিতে দাহ হইব, কিন্তু কাফেরের সম্মুখে দ্বার খুলিব না!

তৎক্ষণাৎ মহারাষ্ট্রীয়গণ মশাল আনিয়া দ্বারে জানালায় অগ্নিদান করিতে লাগিল। উপর হইতে কিল্লাদার ও তাঁহার সঙ্গিগণ তীর নিক্ষেপ দ্বারা প্রাসাদে অগ্নিদান নিবারণ করিবার চেষ্টা পাইলেন। অনেক মহারাষ্ট্রীয় মশাল হস্তে ভূতলশায়ী হইল, কিন্তু অগ্নি জ্বলিল।

প্রথমে দ্বার, গবাক্ষ, পরে কড়িকাষ্ঠ, পরে সেই বিস্তীর্ণ প্রাসাদ সমস্ত অগ্নিতে জ্বলিয়া উঠিল। সেই প্রচণ্ড আলোক ভীষণনাদে আকাশের দিকে উত্থিত হইল, ও রজনীর অন্ধকারকে আলোকময় করিল। বহুদূর পর্য্যন্ত পর্ব্বত ও উপত্যকা হইতে সেই আলোক দৃষ্ট হইল, সেই দাহের শব্দ শ্রুত হইল, সকলে জানিল শিবজীর দুর্দ্দমনীয় ও অপ্রতিহত সেনা মুসলমান-দুর্গ জয় করিয়াছে।

বীরের যাহা সাধ্য পাঠান কিল্লাদার রহমৎখাঁ তাহা করিয়াছিলেন, এক্ষণে বীরের ন্যায় মরিতে বাকী ছিল। যখন গৃহ অগ্নিপূর্ণ হইল, রহমৎখাঁ ও সঙ্গিগণ লম্ফ দিয়া ছাদ হইতে ভূমিতে অবতরণ করিলেন। এক এক জন এক এক মহাবীরের ন্যায় খড়্গচালনা করিতে লাগিলেন, সেই খড়্গচালনায় বহু মহারাষ্ট্রীয় হত হইল।

সকলে সেই মুসলমানদিগকে বেষ্টন করিল, তাহারা শত্রুর মধ্যে একে একে হত হইতে লাগিল। একজন, দুইজন, দশ জন, হত হইল। রহমৎখাঁ আহত ও ক্ষীণ,

কিন্তু তখন সিংহবীর্য্যের সহিত যুদ্ধ করিতেছেন। মহারাষ্ট্রীয়গণ তাঁহাকে চারিদিকে বেষ্টন করিয়াছেন, খড়্গ চারিদিকে উত্তোলিত হইয়াছে, তাঁহার জীবনের আশা নাই, এইরূপ সময় উচ্চৈঃস্বরে শিবজীর আদেশ শ্রুত হইল,—কিল্লাদারকে বন্দী কর, বীরের প্রাণ সংহার করিও না। ক্ষীণ আহত আফগানের হস্ত হইতে শিবজীর সেনাগণ খড়্গ কাড়িয়া লইল, তাঁহার হস্ত বন্ধন করিয়া তাহাকে বন্দী করিয়া রাখিল।

মহারাষ্ট্রীয়েরা প্রাসাদের অগ্নি নির্ব্বাণ করিতেছে, এমন সময় শিবজী দেখিলেন, দুর্গের অপর দিকে কৃষ্ণবর্ণ মেঘের ন্যায় পাঁচশত আফগানসৈন্য সজ্জিত হইয়া পর্ব্বতে উঠিতেছে। শিবজী দুর্গ-প্রাচীর আক্রমণ করিবার পূর্ব্বে যে একশত সেনাকে অপর পার্শ্বে পাঠাইয়া দিয়াছিলেন, তাহারা সেই দিকে গোল করাতে দুর্গের অধিকাংশ সেনা সেই দিকে গিয়াছিল। চতুর মহারাষ্ট্রীয়গণ ক্ষণেক বৃক্ষের অন্তরাল হইতে যুদ্ধ করিয়া ক্রমে ক্রমে পলায়ন করিতে লাগিল, তাহাতে মুসলমানেরা উৎসাহিত হইয়া পর্ব্বতের সেই একশত মহারাষ্ট্রীয়ের পশ্চাদ্ধাবন করিয়াছিল, অপর দিকে শিবজী আক্রমণ করিয়া যে দুর্গ হস্তগত করিয়াছিলেন তাহা তাহারা কিছুতেই জানিতে পারে নাই।

পরে যখন প্রাসাদের আলোকে ক্ষেত্র, গ্রাম, পর্ব্বত ও উপত্যকা উদ্দীপ্ত হইয়া উঠিল, তখন সেই অধিকাংশ মুসলমানগণ আপনাদিগের ভ্রম জানিতে পারিয়া পুনরায় দুর্গারোহণ করিয়া শত্রু বিনাশ করিতে কৃতসঙ্কল্প হইল। শিবজী অল্পসংখ্যক সেনাকে পরাস্ত করিয়া দুর্গজয় করিয়াছিলেন, এক্ষণে দেখিলেন, পাঁচশত যোদ্ধা দ্রুতবেগে সেই পর্ব্বত-দুর্গ আরোহণ করিতেছে। দেখিয়া তাঁহার মুখ গম্ভীর হইল।

সুতীক্ষ্ণ নয়নে দেখিলেন, দুর্গের মধ্যে কিল্লাদারের প্রাসাদই সর্ব্বাপেক্ষা দুর্গম স্থান। চারিদিকে প্রস্তরময় প্রাচীর, অগ্নিতে সে প্রাচীরের কিছুমাত্র অনিষ্ট হয় নাই। প্রাসাদের দ্বার ও গবাক্ষ জ্বলিয়া গিয়াছে, কোথাও বা ঘর পড়িয়া প্রস্তর স্তূপাকার হইয়াছে। তীক্ষ্ণনয়ন শিবজী মুহূর্ত্তের মধ্যে দেখিলেন, অধিক সংখ্যক সৈন্যের বিরুদ্ধে যুদ্ধ করিবার স্থল ইহা অপেক্ষা উৎকৃষ্টতর আর হইতে পারে না।

মুহূর্ত্তের মধ্যে সমস্ত ধারণা করিলেন। তন্নজী ও দুইশত সেনাকে সেই প্রাসাদে সন্নিবেশিত করিলেন, প্রাচীরের পার্শ্বে তীরন্দাজ রাখিলেন, দ্বার ও গবাক্ষের পার্শ্বে তীরন্দাজ রাখিলেন, ছাদের উপরে বর্শাধারী যোদ্ধগণকে সন্নিবেশিত করিলেন। কোথাও প্রস্তর পরিষ্কার করিলেন, কোথাও অধিক প্রস্তর একত্র করিলেন, মুহূর্ত্তমধ্যে সমস্ত প্রস্তুত। তখন হাস্য করিয়া তন্নজীকে কহিলেন,—তন্নজী, শত্রুরা যদি এই প্রাসাদ আক্রমণ করে, তুমি ইহা রক্ষা করিতে পারিবে? কিন্তু শত্রুকে এই স্থানে আসিতে দিবার পূর্ব্বেই বোধহয় পরাস্ত করা যাইতে পারে, তাহারা এখনও পর্ব্বত আরোহণ করিতেছে, এই সময়ে আক্রমণ করা উচিত। তন্নজী, দুইশত সৈন্য সহিত এই স্থানে অবস্থিতি কর, আমি একবার উদ্যোগ করিয়া দেখি।

তন্নজী। তন্নজী এস্থানে অবস্থিতি করিবে না, একজন মহারাষ্ট্রীয়ও এখানে অবস্থিতি করিবে না! ক্ষত্রিয়রাজ! আপনি এই প্রাসাদ রক্ষা করুন, সমস্ত সুশৃঙ্খলা করুন। আগন্তুক শত্রুদিগকে তাড়াইয়া দিতে আপনার ভৃত্যেরা কি সক্ষম নহে?

শিবজী ঈষৎ হাস্য করিয়া বলিলেন,—তন্নজী! তোমার কথাই ঠিক! আমি

সম্মুখে শত্রু দেখিয়া যুদ্ধ-লুব্ধ হইয়াছিলাম, কিন্তু তোমার পরামর্শই উৎকৃষ্ট, এই স্থানেই আমার থাকা কর্ত্তব্য। আমার হাবিলদারদিগের মধ্যে কে দুইশত মাত্র সেনা লইয়া ঐ আফগানদিগকে অন্ধকারে সহসা আক্রমণ করিয়া পরাস্ত করিতে পারিবে?

পাঁচ, সাত, দশ জন হাবিলদার একেবারে দণ্ডায়মান হইলেন, সকলে গোল করিয়া উঠিল। রঘুনাথ তাহাদের এক পার্শ্বে দণ্ডায়মান হইলেন, কিন্তু কথা কহিলেন না, নিঃশব্দে মৃত্তিকার দিকে চাহিয়া রহিলেন।

শিবজী ধীরে ধীরে সকলের দিকে চাহিয়া, পরে রঘুনাথকে দেখিয়া বলিলেন,—হাবিলদার! তুমি ইহাদের মধ্যে সর্ব্বকনিষ্ঠ, কিন্তু ঐ বাহুতে তুমি অসুরবীর্য্য ধারণ কর, অদ্য তোমার বিক্রম দেখিয়া পরিতুষ্ট হইয়াছি। রঘুনাথ! তুমি অদ্য দুর্গবিজয় আরম্ভ করিয়াছ, তুমিই শেষ কর।

রঘুনাথ নিঃশব্দে ভূমি পর্য্যন্ত শির নামাইয়া দুইশত সেনার সহিত বিদ্যুদ্‌গতিতে নয়নের বহির্গত হইলেন। শিবজী তন্নজীর দিকে চাহিয়া বলিলেন,—ঐ হাবিলদার রাজপুতজাতীয়, উহার মুখমণ্ডল ও আচরণ দেখিলে কোন উন্নত বীরবংশোদ্ভব বলিয়া বোধ হয়। কিন্তু হাবিলদার কখনও বংশের বিষয় একটী কথাও বলে না, আপন অসাধারণ সাহস-সম্বন্ধে একটী গর্ব্বিত বাক্যও উচ্চারণ করে না। একদিন পুনায় রঘুনাথ আমার প্রাণরক্ষা করিয়াছিল, অদ্য রঘুনাথই দুর্গবিজয়ে অগ্রসর হইয়াছিল। আমি এ পর্য্যন্ত কোনও পুরস্কার দিই নাই, কল্য রাজসভায় রাজা জয়সিংহের সম্মুখে রাজপুত হাবিলদারকে উচিত পুরস্কার দিব।

রঘুনাথজী যে কার্য্যের ভার লইলেন, তাহা সম্পন্ন করিলেন। আফগানগণ এখনও পর্ব্বত আরোহণ করিতেছে, এমন সময়ে প্রাচীরের উপর হইতে মহারাষ্ট্রীয়গণ বর্শা নিক্ষেপ করিল; পরে "হর হর মহাদেও" ভীষণনাদে যুদ্ধের উপক্রম করিল। সে যুদ্ধ হইল না। প্রাচীরের উপর মশালের আলোকে অসংখ্যক শত্রু দেখিয়া আফগানগণ দুর্গ উদ্ধার করা দুঃসাধ্য জানিয়া পুনরায় পর্ব্বত অবতরণ করিয়া পলাইল। মাউলীগণ পশ্চাদ্ধাবন করিল, উন্মত্ত মাউলীদিগের অবারিত ছুরিকা ও খড়্গাঘাতে আফগানগণ নিপতিত হইতে লাগিল।

রঘুনাথ তখন উচ্চৈঃস্বরে আদেশ দিলেন,—পলাতককে যাইতে দাও, হত্যা করিও না, শিবজীর আদেশ পালন কর। যুদ্ধ শেষ হইল, আফগানগণ পর্ব্বত অবতরণ করিয়া পলাইল।

তখন রঘুনাথ দুর্গের প্রাচীরের স্থানে স্থানে প্রহরী সংস্থাপন করিলেন, গোলা বারুদ ও অস্ত্রশস্ত্রের ঘরে আপন প্রহরী সন্নিবেশিত করিলেন, দুর্গের সমস্ত ঘর, সমস্ত স্থান হস্তগত করিয়া সুরক্ষার আদেশ দিয়া শিবজীর নিকট যাইয়া শির নামাইয়া সমস্ত সমাচার নিবেদন করিলেন।

যখন উষার রক্তিমাচ্ছটা পূর্ব্বদিকে দৃষ্ট হইল, প্রাতঃকালের সুমন্দ শীতল বায়ু বহিতে লাগিল, তখন সমস্ত দুর্গ শব্দশূন্য নিস্তব্ধ। যেন এই সুন্দর শান্ত পাদপমণ্ডিত পর্ব্বত-শেখর যোগী ঋষির আশ্রম, যেন যুদ্ধের পৈশাচিক রব কখনও এস্থানে শ্রুত হয় নাই।

## ষোড়শ পরিচ্ছেদ : বিজেতার পুরস্কার

ছিন্ন তুষারের ন্যায় বাল্য বাঞ্ছা দূরে যায়
তাপদগ্ধ জীবনের ঝঞ্ঝা বায়ু প্রহারে।
প'ড়ে থাকে দুঃ গত জীর্ণ অভিলাষ যত
ছিন্ন পতাকার মত ভগ্ন দুর্গ প্রাকারে॥

—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

পরদিন অপরাহ্নে সেই দুর্গোপরি অপরূপ সভা সন্নিবেশিত হইল। রৌপ্য-বিনির্ম্মিত চারি স্তম্ভের উপর রক্তবর্ণের চন্দ্রাতপ, নীচেও রক্তবর্ণ বস্ত্রে মণ্ডিত রাজগদির উপর রাজা জয়সিংহ ও রাজা শিবজী উপবেশন করিয়া আছেন, চারি পার্শ্বে সৈন্যগণ বন্দুক লইয়া শ্রেণীবদ্ধ হইয়া দণ্ডায়মান রহিয়াছে, সেই বন্দুকের কিরীচ হইতে রক্তবর্ণের পতাকা অপরাহ্নের বায়ুহিল্লোলে নৃত্য করিতেছে। চারিদিকে শত শত লোক দিল্লীশ্বরের, জয়সিংহের ও শিবজীর জয়নাদ করিতেছে।

জয়সিংহ সহাস্য বদনে শিবজীকে বলিলেন,—আপনি দিল্লীশ্বরের পক্ষাবলম্বন করিয়া অবধি তাঁহার দক্ষিণ হস্ত স্বরূপ হইয়াছেন। এ উপকার দিল্লীশ্বর কখনই বিস্মৃত হইবেন না, আপনার সকল চেষ্টায় জয় হইয়াছে।

শিবজী। যেখানে জয়সিংহ সেইখানেই জয়!

জয়সিংহ। বোধ করি, আমরা শীঘ্রই বিজয়পুর হস্তগত করিতে পারিব, আপনি এক রাত্রির মধ্যে এই দুর্গ অধিকার করিবেন, তাহা আমি কখনও আশা করি নাই।

শিবজী। মহারাজ! দুর্গবিজয় বাল্যকাল হইতে শিক্ষা করিয়াছি। তথাপি যেরূপ অনায়াসে দুর্গ লইব বিবেচনা করিয়াছিলাম, সেরূপ পারি নাই।

জয়সিংহ। কেন?

শিবজী। মুসলমানদিগকে সুপ্ত পাইব বিবেচনা করিয়াছিলাম। দেখিলাম, সকলে জাগ্রত ও সসজ্জ! পূর্ব্বে কখনও দুর্গ জয় করিতে আমার এত সৈন্য হত হয় নাই।

জয়সিংহ। বোধ করি এক্ষণ যুদ্ধের সময় বলিয়া রজনীতে সর্ব্বদাই শত্রুরা সসজ্জ থাকে।

শিবজী। সত্য, কিন্তু এত দুর্গ জয় করিয়াছি, কোথাও সৈন্যগণকে এরূপ প্রস্তুত দেখি নাই।

জয়সিংহ। শিক্ষা পাইয়া ক্রমেই সতর্ক হইতেছে। কিন্তু সতর্কই থাকুক আর নাই থাকুক, রাজা শিবজীর গতিরোধ করা অসাধ্য, শিবজীর জয় অনিবার্য্য!

শিবজী। মহারাজের প্রসাদে দুর্গজয় হইয়াছে বটে, কিন্তু কল্য রজনীর ক্ষতি জীবনে পূরণ হইবে না। সহস্র আক্রমণকারীর মধ্যে দুই-তিন শত জনকে আমি আর এ জীবনে দেখিব না, সেরূপ দৃঢ়প্রতিজ্ঞ বিশ্বস্ত সেনা বোধ হয় আর পাইব না।

শিবজী ক্ষণেক শোকাকুল হইয়া রহিলেন। পরে বন্দিগণকে আনয়নের আদেশ করিলেন।

রহমৎখাঁর অধীনে সহস্র সেনা সেই দুর্গম দুর্গ রক্ষা করিত, কল্যকার যুদ্ধের পর কেবল দুই-এক শত বন্দিরূপে আছে, অন্য সমস্ত হত বা পলায়ন করিয়াছে। বন্দীদিগের হস্তদ্বয় পশ্চাদ্দিকে বদ্ধ, তাহারা সভাসম্মুখে উপস্থিত হইল।

শিবজী আদেশ করিলেন,—সকলের হস্ত খুলিয়া দাও। আফগান সেনাগণ! তোমরা বীরের নাম রাখিয়াছ, তোমাদের আচরণে আমি পরিতুষ্ট হইয়াছি। তোমরা স্বাধীন। ইচ্ছা হয় দিল্লীশ্বরের কার্য্যে নিযুক্ত হও, নচেৎ আপন প্রভু বিজয়পুরের সুলতানের নিকট চলিয়া যাও, আমার আদেশে কেহ তোমাদের কেশাগ্র স্পর্শ করিবে না।

শিবজীর এই সদাচরণ দেখিয়া কেহই বিস্মিত হইল না। সকল যুদ্ধে সকল দুর্গ-বিজয়ের পর, তিনি বিজিতদিগের প্রতি যথেষ্ট দয়া প্রকাশ ও সদাচরণ করিতেন, তাঁহার বন্ধুগণ কখন কখন তাঁহাকে এজন্য দোষ দিতেন, কিন্তু তিনি গ্রাহ্য করিতেন না। শিবজীর সদাচরণে বিস্মিত হইয়া আফগানগণ অনেকেই দিল্লীশ্বরের বেতনভোগী হইতে স্বীকার করিল।

পরে শিবজী কিল্লাদার রহমৎখাঁকে আনিবার আদেশ দিলেন। তাহারও হস্তদ্বয় পশ্চাদ্দিকে বদ্ধ, তাহার ললাটে খড়্গের আঘাত, বাহুতে তীর বিদ্ধ হইয়া ক্ষত হইয়াছে! বীর সদর্পে সভা-সম্মুখে দণ্ডায়মান হইলেন, সদর্পে শিবজীর দিকে চাহিলেন।

শিবজী সেই বীরশ্রেষ্ঠকে দেখিয়া স্বয়ং আসন ত্যাগ করিয়া খড়্গের দ্বারা হস্তের রজ্জু কাটিয়া ফেলিলেন, পরে ধীরে ধীরে বলিলেন,—বীরবর! যুদ্ধের নিয়মানুসারে আপনার হস্ত বদ্ধ হইয়াছিল, আপনি এক রজনী বন্দিরূপে ছিলেন। আমার দোষ মার্জ্জনা করুন। আপনি এক্ষণে স্বাধীন। জয়পরাজয় ভাগ্যক্রমে ঘটে, কিন্তু আপনার ন্যায় যোদ্ধার সহিত যুদ্ধ করিয়া আমিই সম্মানিত হইয়াছি।

রমহৎখাঁ প্রাণদণ্ডের আদেশ প্রত্যাশা করিতেছিলেন; তাহাতেও তাঁহার স্থির গর্ব্বিত নয়নের একটী পত্রও কম্পিত হয় নাই, কিন্তু শিবজীর এই অসাধারণ ভদ্রতা দেখিয়া তাঁহার হৃদয় বিচলিত হইল। যুদ্ধসময়ে শত্রুমধ্যে কেহ কখনও রহমৎখাঁর কাতরতা-চিহ্ন দেখেন নাই, অদ্য বৃদ্ধের দুই উজ্জ্বল চক্ষু হইতে দুই বিন্দু অশ্রু পতিত হইল। রহমৎখাঁ মুখ ফিরাইয়া তাহা মোচন করিলেন। ধীরে ধীরে বলিলেন,—ক্ষত্রিয়রাজ! কল্য নিশীথে আপনার বাহুবলে পরাস্ত হইয়াছিলাম, অদ্য আপনার ভদ্রাচরণে তদধিক পরাস্ত হইলাম। যিনি হিন্দু ও মুসলমানদিগের অধীশ্বর, যিনি বাদশাহের উপর বাদশাহ, জমীন ও আশমানের সুলতান, তিনি এই জন্য আপনাকে নূতন রাজ্যবিস্তারের ক্ষমতা দিয়াছেন।

জয়সিংহ। পাঠান-সেনাপতি, আপনারও উচ্চপদের যোগ্যতা আপনি প্রমাণ করিয়াছেন। দিল্লীশ্বর আপনার ন্যায় সেনা পাইলে আরও পদবৃদ্ধি করিবেন সন্দেহ নাই। দিল্লীশ্বরকে কি লিখিতে পারি যে, আপনার ন্যায় বীরশ্রেষ্ঠ তাঁহার সৈন্যের একজন প্রধান কর্ম্মচারী হইতে সম্মত হইয়াছেন?

রহমৎখাঁ। মহারাজ! আপনার প্রস্তাবে আমি যথেষ্ট সম্মানিত হইলাম, কিন্তু আজীবন যাঁহার কার্য্য করিয়াছি, তাঁহাকে পরিত্যাগ করিব না। যতদিন এ হস্ত খড়্গ ধরিতে পারিবে, বিজয়পুরের জন্য ধরিবে।

শিবজী। তাহাই হউক। আপনি অদ্য রাত্রি বিশ্রাম করুন, কল্য প্রাতে আমার একদল সেনা আপনাকে বিজয়পুর পর্য্যন্ত নিরাপদে পৌঁছাইয়া দিবে।

রহমৎখাঁ। ক্ষত্রিয়প্রবর! আপনি আমার সহিত ভদ্রাচরণ করিয়াছেন, আমি অভদ্রাচরণ করিব না, আপনার নিকট কোন বিষয় গোপন রাখিব না! আপনার সেনারমধ্যে বিশেষ অনুসন্ধান করিয়া দেখুন, সকলে প্রভুভক্ত নহে। কল্য দুর্গাক্রমণের গোপনানুসন্ধান আমি পূর্ব্বেই প্রাপ্ত হইয়াছিলাম, সেই জন্যই সমস্ত সেনা সমস্ত রাত্রি সসজ্জ ও প্রস্তুত ছিল। অনুসন্ধানদাতা আপনারই একজন সেনা। ইহার অধিক বলিতে পারি না, সত্যলঙ্ঘন করিব না।

এই বলিয়া রহমৎখাঁ ধীরে ধীরে প্রহরিগণের সহিত প্রাসাদাভিমুখে চলিয়া গেলেন। রোষে শিবজীর মুখমণ্ডল একেবারে কৃষ্ণবর্ণ ধারণ করিল, নয়ন হইতে অগ্নিস্ফুলিঙ্গ বাহির হইতে লাগিল, শরীর কাঁপিতে লাগিল। তাঁহার বন্ধুগণ বুঝিলেন এক্ষণে পরামর্শ দেওয়া বৃথা, তাঁহার সৈন্যগণ বুঝিল, অদ্য প্রমাদ উপস্থিত।

জয়সিংহ শিবজীকে এতদবস্থায় দেখিয়া তাঁহাকে কথঞ্চিৎ শান্ত করিয়া পরে সৈন্যদিগকে লক্ষ্য করিয়া বলিলেন,—এই দুর্গ আক্রমণ করা হইবে তোমরা কখন জানিযাছিলে?

সৈন্যগণ উত্তর দিল,—এক প্রহর রজনীতে।

জয়সিংহ। তাহার পূর্ব্বে কেহই এ কথা জানিতে না?

সৈন্যগণ। রজনীতে কোন একটী দুর্গ আক্রমণ করিতে হইবে জানিতাম; এই দুর্গ আক্রমণ করিতে হইবে তাহা জানিতাম না।

জয়সিংহ। ভাল, কোন্ সময়ে তোমরা দুর্গে পৌঁছিয়াছিলে?

সৈন্যগণ। অনুমান দেড়প্রহর রজনীর সময়।

জয়সিংহ। উত্তম, একপ্রহর হইতে দেডপ্রহর মধ্যে তোমরা সকলেই কি একত্র ছিলে? কেহ অনুপস্থিত ছিল না? যদি হইয়া থাকে, প্রকাশ কর। একজনের দোষের জন্য সহস্র জনের গ্লানি অনুচিত। তোমরা দেশে দেশে গ্রামে গ্রামে রাজা শিবজীর অধীনে যুদ্ধ করিয়াছ, রাজা তোমাদিগকে বিশ্বাস করেন, তোমরা এরূপ প্রভু কখনও পাইবে না। আপনাদিগকে বিশ্বাসের যোগ্য প্রমাণ কর, যদি কেহ বিদ্রোহী থাকে তাহাকেও আনিয়া দাও! যদি সে কল্য রজনীর যুদ্ধে মরিয়া থাকে তাহার নাম কর, অন্যায় সন্দেহে কেন সকলের নাম কলুষিত হইতেছে?

সৈন্যগণ তখন কল্যকার কথা স্মরণ করিতে লাগিল, পরস্পরে কথা কহিতে লাগিল, শিবজীর ক্রোধ কিঞ্চিৎ হ্রাস হইল। কিঞ্চিৎ সুস্থ হইয়া শিবজী বলিলেন,—মহারাজ! অদ্য যদি সেই কপট যোদ্ধাকে বাহির করিয়া দিতে পারেন, আমি চিরকাল আপনার নিকট ঋণী থাকিব।

চন্দ্ররাও নামে একজন জুমলাদার অগ্রসর হইয়া ধীরে ধীরে বলিলেন,—রাজন্! কল্য একপ্রহর রজনীর সময় যখন আমরা যুদ্ধযাত্রা করি, তখন আমার অধীনস্থ একজন হাবিলদারকে অনুসন্ধান করিয়া পাই নাই। যখন দুর্গতলে পৌঁছিলাম তখন তিনি আমাদের সহিত যোগ দিলেন।

শিবজী। সে কে, এখনও জীবিত আছে?

বিদ্রোহীর নাম শুনিবার জন্য সকলে নিস্তব্ধ! শিবজীর ঘন ঘন নিশ্বাসের শব্দ শুনা যাইতেছে, সভাতলে একটী সূচিকা পড়িলে বোধ হয় তাহার শব্দ শুনা যায়। সেই নিস্তব্ধতার মধ্যে চন্দ্ররাও ধীরে ধীরে বলিলেন,—রঘুনাথজী হাবিলদার!

সকলে নির্ব্বাক, বিস্ময়-স্তব্ধ!

চন্দ্ররাও একজন প্রসিদ্ধ যোদ্ধা ছিলেন, কিন্তু রঘুনাথের আগমনাবধি সকলে চন্দ্ররাওয়ের নাম ও বিক্রম বিস্মৃত হইয়াছিলেন। মানব-প্রকৃতিতে ঈর্ষ্যার ন্যায় ভীষণ বলবতী প্রবৃত্তি আর নাই।

শিবজীর মুখমণ্ডল পুনরায় কৃষ্ণবর্ণ হইয়া উঠিল, ওষ্ঠে দন্ত স্থাপন করিয়া চন্দ্ররাওকে লক্ষ্য করিয়া সরোষে বলিলেন,—রে কপটাচারি, বৃথা এ কপট অভিযোগ করিতেছিস! তোর নিন্দা রঘুনাথের যশোরাশি স্পর্শ করিবে না, রঘুনাথের আচরণ আমি স্বচক্ষে দেখিয়াছি। কিন্তু মিথ্যা নিন্দুকের শাস্তি সৈন্যেরা দেখুক।

সেই বজ্রহস্তে শিবজী লৌহবর্শা উত্তোলন করিয়াছেন, সহসা রঘুনাথ সম্মুখে আসিয়া বলিলেন,—মহারাজ! প্রভু চন্দ্ররাওয়ের প্রাণ সংহার করিবেন না, তিনি মিথ্যাবাদী নহেন, আমার দুর্গতলে আসিতে বিলম্ব হইয়াছিল।

আবার সভাস্থল নিস্তব্ধ, সকলে নির্ব্বাক, বিস্ময়-স্তব্ধ।

শিবজী ক্ষণকাল প্রস্তর প্রতিমূর্ত্তির ন্যায় নিশ্চেষ্ট হইয়া রহিলেন, পরে ধীরে ধীরে ললাটের স্বেদবিন্দু মোচন করিয়া বলিলেন,—আমি কি স্বপ্ন দেখিতেছি? তুমি রঘুনাথ তুমি এই কার্য্য করিয়াছ? তুমি যে প্রাচীর লঙ্ঘনের সময় একাকী দুর্দ্দমনীয় তেজে অগ্রসর হইয়াছিলে, তুমি যে দুইশত মাত্র সৈন্য লইয়া পাঁচশত আফগানকে দুর্গের নীচে পর্য্যন্ত হটাইয়া দিয়াছিলে,—তুমি বিদ্রোহাচরণ করিয়া কিল্লাদারকে পূর্ব্বে আক্রমণ সংবাদ দিয়াছিলে?

রঘুনাথ ধীরে ধীরে উত্তর করিলেন,—প্রভু, আমি সে দোষে নির্দ্দোষী।

দীর্ঘকায় নির্ভীক তরুণ যোদ্ধা শিবজীর অগ্নিদৃষ্টির সম্মুখে নিষ্কম্প হইয়া দণ্ডায়মান রহিয়াছেন, চক্ষের পলক পড়িতেছে না, একটী পত্র পর্য্যন্ত কম্পিত হইতেছে না। সভাস্থ সকলে এবং চারিদিকে তীব্র দৃষ্টি করিতেছে, রঘুনাথজী স্থির, অবিচলিত, অকম্পিত, তাঁহার বিশাল বক্ষঃস্থল কেবল গভীর নিশ্বাসে স্ফীত হইতেছে। কল্য যেরূপ অসংখ্য শত্রুমধ্যে প্রাচীরোপরি একাকী দণ্ডায়মান হইয়াছিলেন, অদ্য তদপেক্ষা অধিক সংকটমধ্যে যোদ্ধা সেইরূপ ধীর, সেইরূপ অবিচলিত।

শিবজী তর্জ্জন করিয়া বলিলেন,—তবে কিজন্য আমার আজ্ঞা লঙ্ঘন করিয়া এক প্রহর রজনীর সময় অনুপস্থিত ছিলে?

রঘুনাথের ওষ্ঠ ঈষৎ কম্পিত হইল, কিন্তু তিনি কোন উত্তর না করিয়া ভূমির দিকে চাহিয়া রহিলেন।

রঘুনাথকে নির্ব্বাক দেখিয়া শিবজীর সন্দেহ বৃদ্ধি হইল, নয়নদ্বয় পুনরায় রক্তবর্ণ হইল, ক্রোধকম্পিত স্বরে বলিলেন,—কপটাচারিন্! এইজন্য বীরত্ব প্রদর্শন করিয়াছিলে? কিন্তু কুক্ষণে শিবজীর নিকট ছলনা-চেষ্টা করিয়াছিলে।

রঘুনাথ সেইরূপ ধীর অকম্পিত স্বরে বলিলেন,—রাজন্! ছলনা ও কপটাচরণ আমার বংশের রীতি নহে, বোধ হয় প্রভু চন্দ্ররাও তাহা জানিতে পারেন।

রঘুনাথের স্থিরভাব শিবজীর ক্রোধে আহুতি স্বরূপ হইল, তিনি কর্কশ ভাবে বলিলেন,—পাপিষ্ঠ! পরিত্রাণ-চেষ্টা বৃথা। ক্ষুধার্ত্ত সিংহের গ্রাসে পড়িয়া পলায়ন করিতে পার, কিন্তু শিবজীর জ্বলন্ত ক্রোধ হইতে পরিত্রাণ নাই।

রঘুনাথ পূর্ব্ববৎ ধীরে ধীরে উত্তর করিলেন,—আমি মহারাজের নিকট পরিত্রাণ প্রার্থনা করি না, মনুষ্যের নিকট ক্ষমা প্রার্থনা করি না, জগদীশ্বর আমার দোষ মার্জ্জনা করুন।

ক্ষিপ্তপ্রায় শিবজী বর্শা উত্তোলন করিয়া বজ্রনাদে আদেশ করিলেন, বিদ্রোহাচরণের শাস্তি প্রাণদণ্ড।

রঘুনাথ সেই বজ্রমুষ্টিতে তীক্ষ্ণ বর্শা দেখিলেন, তখনও সেই অবিচলিত স্বরে বলিলেন, যোদ্ধা মরণে প্রস্তুত আছে, বিদ্রোহাচরণ সে করে নাই।

শিবজী আর সহ্য করিতে পারিলেন না, অব্যর্থ মুষ্টিতে সেই বর্শা কম্পিত হইতেছে, এরূপ সময়ে রাজা জয়সিংহ তাঁহার হস্ত ধারণ করিলেন।

তখন শিবজীর মুখমণ্ডল ক্রোধে বিকৃত হইয়াছিল, শরীর কম্পিত হইতেছিল, তিনি জয়সিংহের প্রতিও সমুচিত সম্মান বিস্মৃত হইয়া কর্কশস্বরে কহিলেন,—হস্ত ত্যাগ করুন, রাজপুতদিগের কি নিয়ম জানি না, জানিতে চাহি না, মহারাষ্ট্রীয়দিগের সনাতন নিয়ম, বিদ্রোহীর শাস্তি প্রাণদণ্ড। শিবজী সেই নিয়ম পালন করিবে।

জয়সিংহ কিছুমাত্র ক্রুদ্ধ না হইয়া ধীরে ধীরে বলিলেন,—ক্ষত্রিয়রাজ! অদ্য যাহা করিবেন, কল্য তাহা অন্যথা করিতে পারিবেন না। এই যোদ্ধার অদ্য প্রাণদণ্ড করিলে চিরকাল সেজন্য অনুতাপ করিবেন! যুদ্ধ-ব্যবসায়ে আমার কেশ শুক্ল হইয়াছে, আমার মত গ্রহণ করুন, এ যোদ্ধা বিদ্রোহী নহে। কিন্তু সে বিচার এক্ষণে আবশ্যক নাই; আপনি আমার সুহৃদ, সুহৃদের নিকট আমি এই রাজপুত যোদ্ধার প্রাণভিক্ষা করিতেছি। আমাকে ভিক্ষা দান করুন।

শিবজী জয়সিংহের ভদ্রতা দেখিয়া ঈষৎ অপ্রতিভ হইলেন, কহিলেন,—তাত! আমার পরুষবাক্য মার্জ্জনা করুন, আপনার কথা কখনও অবহেলা করিব না, কিন্তু শিবজী বিদ্রোহীকে ক্ষমা করিবে, তাহা কখনও মনে ভাবে নাই। হাবিলদার! রাজা জয়সিংহ তোমার জীবন রক্ষা করিলেন, কিন্তু আমার সম্মুখ হইতে দূর হও, শিবজী বিদ্রোহীর মুখ দর্শন করিতে চাহে না।

রঘুনাথ সভাস্থল ত্যাগ করিবার উপক্রম করিতেছেন, এমন সময় শিবজী বলিলেন,—অপেক্ষা কর। দুই বৎসর হইল তোমার ঐ কোষের অসি আমিই তোমাকে দিয়াছিলাম বিদ্রোহীর হস্তে আমার অসির অবমাননা হইবে না, প্রহরিগণ! অসি কাড়িয়া লও, পরে বিদ্রোহীকে দুর্গ হইতে নিষ্ক্রান্ত করিয়া দাও।

রঘুনাথের যখন প্রাণদণ্ডের আদেশ হইয়াছিল, রঘুনাথ সেই সময় অবিচলিত ছিলেন। কিন্তু প্রহরিগণ যখন অসি কাড়িয়া লইতেছিল তখন তাঁহার শরীর কম্পিত হইল, নয়নদ্বয় আরক্ত হইল। কিন্তু তিনি সে উদ্বেগ সংযত করিলেন, শিবজীর

দিকে একবার চাহিয়া মৃত্তিকা পর্য্যন্ত শির নামাইয়া নিঃশব্দে দুর্গ হইতে প্রস্থান করিলেন।

সন্ধ্যার ছায়া ক্রমে গাঢ়তর হইয়া জগৎ আবৃত করিতেছে। একজন পথিক একাকী নিঃশব্দে পর্ব্বত হইতে অবতীর্ণ হইয়া প্রান্তরাভিমুখে গমন করিলেন। প্রান্তর পার হইলেন, একাকী গ্রামে উপস্থিত হইলেন, সেটী পার হইয়া আর একটী প্রান্তরে আসিলেন। অন্ধকার গভীরতর হইল, রহিয়া রহিয়া নৈশ বায়ু বহিয়া যাইতেছে, তাহাব পর আর কেহ সে পথিককে দেখিতে পাইল না।

## সপ্তদশ পরিচ্ছেদ ঃ চন্দ্ররাও জুমলাদার

আমা হইতে অন্য যদি কেহ
অধিক গৌরব ধরে, দহে যেন দেহ,
হৃদে জ্বলে হলাহল।

—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

চন্দ্ররাও জুমলাদাবের সহিত আমাদের এই প্রথম পরিচয়। তাঁহার অসাধারণ ধীশক্তি, অসাধারণ বীর্য্য, অসাধারণ দৃঢ়প্রতিজ্ঞা, তাঁহার বয়স রঘুনাথ অপেক্ষা ৫।৬ বৎসর অধিক মাত্র, কিন্তু দূর হইতে দেখিলে সহসা তাঁহাকে ৪০ বৎসরের লোক বলিয়া বোধ হয়। প্রশস্ত ললাটে এই বয়সেই দুই একটী চিন্তার গভীর রেখা অঙ্কিত রহিয়াছে, মস্তকের কেশ দুই একটী শুক্ল। নয়ন ক্ষুদ্র ও অতিশয় উজ্জ্বল। চন্দ্ররাওকে যাঁহারা বিশেষ করিয়া জানিতেন, তাঁহারা বলিতেন যে চন্দ্ররাওয়ের তেজ ও সাহস যেরূপ দুর্দ্দমনীয়, গভীর দূরদর্শী চিন্তা এবং ভীষণ অনিবার্য্য স্থিরপ্রতিজ্ঞাও সেইরূপ। সমস্ত মুখমণ্ডলে এই দুইটী ভাব বিশেষরূপে ব্যক্ত হইত। দেহ যেন লৌহনির্ম্মিত। যাঁহারা চন্দ্ররাওয়ের অসীম পরাক্রম, বিজাতীয় ক্রোধ, গভীর বুদ্ধি ও দৃঢ়প্রতিজ্ঞার বিষয় জ্ঞাত ছিলেন, তাঁহারা কখনই সে অল্পভাষী স্থিরপ্রতিজ্ঞ জুমলাদারের সহিত বিবাদ করিতেন না। এ সমস্ত ভিন্ন চন্দ্ররাওয়ের আর একটী গুণ বা দোষ ছিল, তাহা কেহই বিশেষরূপে জানিত না। বিজাতীয় উচ্চাভিলাষে তাঁহার হৃদয় দিবারাত্র জ্বলিত। অসাধারণ বুদ্ধিসঞ্চালনে তিনি আত্মোন্নতির পথ আবিষ্কার করিতেন, অতুল দৃঢ়প্রতিজ্ঞার সহিত সেই পথ অবলম্বন করিতেন, খড়্গহস্তে সেই পথ পরিষ্কার করিতেন। শত্রু হউক, মিত্র হউক, দোষী হউক, নির্দ্দোষী হউক, অপরাধী হউক বা পরম উপকারী হউক, সে পথের সম্মুখে যিনি পড়িতেন, উচ্চাভিলাষী চন্দ্ররাও নিঃসঙ্কোচে পতঙ্গবৎ তাঁহাকে পদ-দলিত করিয়া নিজ পথ পরিষ্কার করিতেন। অদ্য বালক রঘুনাথ ঘটনাবশতঃ সেই পথের সম্মুখে পড়িয়াছিলেন, তাঁহাকে পতঙ্গবৎ দলিত করিয়া জুমলাদার পথ পরিষ্কার করিলেন। এরূপ অসাধারণ পুরুষের পূর্ব্ববৃত্তান্ত জানা আবশ্যক। সঙ্গে সঙ্গে রঘুনাথের বংশ বৃত্তান্তও কিছু কিছু জানিতে পারিব।

চন্দ্ররাও তাঁহার জন্মবৃত্তান্ত প্রকাশ করিতেন না। রাজা যশোবন্ত সিংহের একজন প্রধান সেনানী গজপতি সিংহ চন্দ্ররাওকে বাল্যকালে লালন-পালন করিয়াছিলেন! অনাথ বালক গজপতির গৃহের কার্য্য করিত, গজপতির পুত্র-কন্যাকে যত্ন করিত, অথবা গজপতির সহিত যুদ্ধে যুদ্ধে ফিরিত।

যখন চন্দ্ররাওয়ের বয়ঃক্রম পঞ্চদশবর্ষ মাত্র তখন গজপতি তাঁহার গভীর চিন্তা, দুর্দ্দমনীয় তেজ এবং দৃঢ়প্রতিজ্ঞা দেখিয়া আনন্দিত হইলেন, নিজ পুত্র রঘুনাথের ন্যায় চন্দ্ররাওকে ভালবাসিতেন ও এই কোমল বয়সেই আপন অধীনে সৈনিক-কার্য্যে নিযুক্ত করেন।

সৈনিক ব্রত ধারণ করিয়া অবধিই চন্দ্ররাও দিন দিন যে বিক্রম প্রকাশ করিতে লাগিলেন তাহা দেখিয়া প্রাচীন যোদ্ধগণও বিস্মিত হইত। যুদ্ধে যে স্থানে অতিশয় বিপদ, যে স্থানে শত্রু ও মিত্রের শব রাশিকৃত হইতেছে, যে স্থানে ধূলি ও ধূমে গগন আচ্ছাদিত হইতেছে, যে স্থানে বিজেতার হুঙ্কারে ও আর্ত্তনাদে কর্ণ বিদীর্ণ হইতেছে,—তথায় অন্বেষণ কর, পঞ্চদশ বর্ষের অল্পভাষী দৃঢ়প্রতিজ্ঞ বালককে তথায় পাইবে। যুদ্ধ সমাপ্ত হইলে যে স্থানে যুদ্ধজয়ী সেনাগণ একত্র হইয়া রজনীতে গীত-বাদ্য করিতেছে, হাস্য ও আমোদ করিতেছে, চন্দ্ররাও তথায় নাই। অল্পভাষী দৃঢ়প্রতিজ্ঞ বালক শিবিরে অন্ধকারে একাকী বসিয়া রহিয়াছে, অথবা কুঞ্চিত ললাটে প্রান্তরে বা নদীতীরে একাকী বসিয়া সায়ংকালে পদচারণ করিতেছে। চন্দ্ররাওয়ের উদ্দেশ্য কতক পরিমাণে সাধিত হইল। তিনি এক্ষণে অজ্ঞাত রাজপুত-শিশু নহেন। তাঁহাব পদবৃদ্ধি হইয়াছে, গজপতি সিংহেব অধীনস্থ সমস্ত সেনার মধ্যে চন্দ্রারাও এক্ষণে একজন অসাধারণ তেজস্বী বীর বলিয়া পরিচিত। মর্য্যাদাবৃদ্ধির সহিত চন্দ্ররাওয়ের উচ্চাভিলাষ ও গর্ব্ব অধিকতর বৃদ্ধি পাইল।

একদিন একটী যুদ্ধে চন্দ্ররাও গজপতিকে পরম বিপদ হইতে উদ্ধার করেন। গজপতি যুদ্ধের পর চন্দ্রারাওকে নিকটে ডাকিয়া সকলের সম্মুখে যথোচিত সম্মান করিয়া বলিলেন,—চন্দ্রারাও! অদ্য তোমার সাহসেই আমার প্রাণরক্ষা হইয়াছে; ইহার পুরস্কার তোমাকে কি দিতে পারি?

চন্দ্রারাও মুখ অবনত করিয়া বিনীতভাবে রহিলেন।

গজপতি সস্নেহে বলিলেন,—মনে ভাবিয়া দেখ, যাহা ইচ্ছা হয় প্রকাশ করিয়া বল। অর্থ, ক্ষমতা, পদবৃদ্ধি, চন্দ্ররাও! তোমাকে কিছুই অদেয় নাই।

তখন চন্দ্ররাও ধীরে ধীরে নয়ন উঠাইয়া বলিলেন,—রাজপুত-বীর কখনও অঙ্গীকার অন্যথা করেন না জগতে বিদিত আছে। বীরশ্রেষ্ঠ আপনার কন্যা লক্ষ্মীদেবীকে আমার সহিত বিবাহ দিন।

সভাস্থ সকলে নির্ব্বাক, নিস্তব্ধ! গজপতির মাথায় যেন আকাশ ভাঙ্গিয়া পড়িল, ক্রোধে তাহার শরীর কম্পিত হইল, কোষ হইতে অসি অর্দ্ধেক নিষ্কোষিত হইল কিন্তু সেই ক্রোধ কথঞ্চিৎ সংযত করিয়া গজপতি উচ্চহাস্য করিয়া কহিলেন,—অঙ্গীকার পালনে স্বীকৃত আছি, কিন্তু তোমার মহারাষ্ট্র দেশে জন্ম, রাজপুত দুহিতাদিগের মহারাষ্ট্রীয় দস্যুর সহিত পর্ব্বত-কন্দরে ও জঙ্গলমধ্যে থাকিবার অভ্যাস নাই। অগ্রে লক্ষ্মীর উপযুক্ত বাসস্থান নির্ম্মাণ কর জঙ্গল কুটীরের পরিবর্ত্তে দুর্গ প্রস্তুত কর, দস্যুর পরিবর্ত্তে যোদ্ধার

নাম গ্রহণ কর, তৎপরে রাজপুত দুহিতার বিবাহ কামনা জানাইও। এখন অন্য কোন যাজ্ঞা আছে ?

চন্দ্ররাও ধীরে ধীরে বলিলেন,—অন্য কোন যাজ্ঞা এক্ষণে নাই, যখন থাকিবে প্রভুকে জানাইব।

সভা ভঙ্গ হইল, সকলে নিজ নিজ শিবিরে গমন করিল, উদারচেতা গজপতি চন্দ্ররাওযেব প্রতি ক্রোধ অচিবাৎ বিস্মৃত হইলেন, সেই দিনকার কথা বিস্মৃত হইলেন। চন্দ্ররাও সে কথা বিস্মৃত হইলেন না, সেইদিন সন্ধ্যার সময় ধীরে ধীবে আপন শিবিরে পদচাবণ কবিতে লাগিলেন। শিবিব অন্ধকার, কিন্তু তাহা অপেক্ষা দুর্ভেদ্য অন্ধকার চন্দ্ররাওযেব হৃদয় ও ললাটে বিবাজ করিতেছিল।

দুই দণ্ডের পর চন্দ্ররাও একটী দীপ জ্বালিলেন, একখানি পুস্তকে সযত্নে কি লিখিলেন। পুস্তকখানি বন্ধ করিলেন, আবাব খুলিলেন, আবার দেখিলেন, আবার বন্ধ কবিলেন। ঈষৎ বিকট হাস্য মুখমণ্ডলে দেখা গেল। তাঁহাব একজন পরম বন্ধু ইতিমধ্যে শিবিরে আসিয়া জিজ্ঞাসা কবিল,—চন্দ্র, কি লিখিতেছ ? চন্দ্ররাও সহজ অবিচলিত স্বরে বলিলেন,—কিছু নহে, হিসাব লিখিয়া রাখিতেছি, আমি কাহার নিকট কি ধারি তাহাই লিখিতেছি।

বন্ধু চলিয়া গেল, চন্দ্ররাও পুনরায় পুস্তকখানি খুলিলেন। সেটী যথার্থই হিসাবেব পুস্তক, চন্দ্ররাও একটী ঋণের কথাই লিখিয়াছিলেন। পুনরায় পুস্তক বন্ধ করিয় দীপ নির্ব্বাণ করিলেন।

এই ঘটনার এক বৎসর পরে আরংজীবের সহিত যশোবন্তের উজ্জয়িনী-সন্নিধানে মহাযুদ্ধ হয়। সেই যুদ্ধে গজপতি সিংহ হত হয়েন, "মাধবীকঙ্কণ" নামক উপন্যাসের পাঠক তাহা অবগত আছেন।

গজপতির অনাথ বালক ও বালিকা মাড়ওয়ার হইতে পুনরায় মেওয়ার প্রদেশে সূর্য্যমহল নামক দুর্গ যাইতেছিল। রঘুনাথের বয়ঃক্রম দ্বাদশবর্ষ, লক্ষ্মীর নয় বৎসর মাত্র, সঙ্গে কেবল একমাত্র পুরাতন ভৃত্য। পথিমধ্যে একদল দস্যু সেই ভৃত্যকে হত্যা করিয়া বালক-বালিকাকে মহারাষ্ট্র দেশে লইয়া যাইল। বালক অল্পবয়সেই তেজস্বী, রজনীযোগে দস্যুদিগের শিবির হইতে পলায়ন করিল, বালিকাকে দস্যুপতি বলপূর্ব্বক বিবাহ করিলেন। তিনি চন্দ্ররাও!

তীক্ষ্ণবুদ্ধি চন্দ্ররাওয়ের মনোরথ কতক পরিমাণে পূর্ণ হইল। গজপতির সংসার হইতে কিছু অর্থ আনিয়াছিলেন, বিস্তীর্ণ জায়গীর কিনিলেন, মহারাষ্ট্র-দেশে একজন সমাদৃত সম্ভ্রান্ত লোক হইলেন। চন্দ্ররাওয়ের বংশ এক পুরাতন রাজপুতবংশ হইতে উদ্ভূত, এ কথা কেহ অবিশ্বাস করিল না, তিনি প্রসিদ্ধনামা রাজপুত গজপতি সিংহের একমাত্র দুহিতাকে বিবাহ করিয়াছেন, সকলে দেখিতে পাইল। তাঁহার সাহস ও বিক্রম দেখিয়া শিবজী তাঁহাকে জুমলাদারের পদ দিলেন, তাঁহার বিপুল অর্থ ও জায়গীর দেখিয়া সকলে তাঁহাকে সমাদর করিলেন। দিনে দিনে চন্দ্ররাওয়ের যশ বৃদ্ধি পাইতে লাগিল, এমন সময় কুক্ষণে বালক রঘুনাথ তাঁহার উন্নতির পথে আসিয়া পড়িল। জুমলাদার অচিরে পথ পরিষ্কার করিয়া লইলেন।

# অষ্টাদশ পরিচ্ছেদ ঃ লক্ষ্মীবাই

স্বামী বনিতার পতি, স্বামী বনিতার গতি,
স্বামী বনিতার যে বিধাতা।
স্বামী বনিতার ধন, স্বামী বিনা অন্যজন,
কেহ নহে সুখ মোক্ষদাতা॥

—মুকুন্দরাম চক্রবর্ত্তী।

দ্বাদশ বর্ষ বয়ঃক্রমের সময় রঘুনাথ দস্যুবেশী চন্দ্ররাও দ্বারা আক্রান্ত হইয়া রাজস্থান হইতে মহারাষ্ট্র-দেশে নীত হইয়াছিলেন। একদিন রজনীযোগে তিনি পলায়ন করেন, পর্ব্বত-কন্দরে, বনমধ্যে, প্রান্তরে বা গৃহস্থের বাটীতে কয়েকদিন লুক্কায়িত থাকেন। সুন্দব অনাথ অল্পবয়স্ক বালককে দেখিয়া কেহই মুষ্টিভিক্ষা দিতে পরাঙ্মুখ হইত না।

তাহার পর পাঁচ-ছয় বৎসর রঘুনাথ নানাস্থানে নানা কষ্টে অতিবাহিত করিল। সংসার-স্বরূপ অনন্ত সাগবে অনাথ বালক একাকী ভাসিতে লাগিল। নানা দেশে পর্য্যটন করিল, নানা লোকের নিকট ভিক্ষা বা দাসত্ববৃত্তি অবলম্বন করিয়া জীবন যাপন করিল। পূর্ব্ব গৌরবের কথা, পিতার বীরত্ব ও সম্মানের কথা বালকের মনে সর্ব্বদাই জাগরিত হইত, কিন্তু অভিমানা বালক সে কথা, সে দুঃখ কাহাকেও বলিত না। কখন কখন দুঃখভার সহ্য করিতে না পারিলে নিঃশব্দে প্রান্তরে বা পর্ব্বতশৃঙ্গোপরি উপবেশন করিয়া একাকী প্রাণ ভরিয়া রোদন করিত, পুনরায় চক্ষের জল মোচন করিয়া স্বকার্য্যে যাইত।

বয়োবৃদ্ধির সহিত বংশোচিত ভাব হৃদয়ে যেন আপনিই জাগরিত হইতে লাগিল। অল্পবয়স্ক ভৃত্য গোপনে কখন কখন প্রভুর শিরস্ত্রাণ মস্তকে ধারণ করিত, প্রভুর অসি কোষে ঝুলাইত। সন্ধ্যার সময় প্রান্তরে বসিয়া দেশীয় চারণদিগের গান উচ্চৈঃস্বরে গাইত, নৈশ পথিকেরা পর্ব্বতগুহায় সংগ্রামসিংহ বা প্রতাপের গীত শুনিয়া চমকিত হইত। যখন অষ্টাদশ বৎসর বয়স তখন রঘুনাথ শিবজীর কীর্ত্তি, শিবজীর উদ্দেশ্য, শিবজীব বীর্য্যের কথা চিন্তা করিতেন। রাজস্থানের ন্যায় মহারাষ্ট্রদেশ স্বাধীন হইবে, শিবজী দক্ষিণ দেশে হিন্দু রাজ্য বিস্তার করিবেন, এইরূপ চিন্তা করিতে করিতে বালকের হৃদয় উৎসাহে পূর্ণ হইল, তিনি শিবজীর নিকট যাইয়া একটী সামান্য সেনার কার্য্য প্রার্থনা করিলেন।

শিবজী লোক চিনতে অদ্বিতীয়, কয়েক দিনের মধ্যে রঘুনাথকে চিনিলেন, একটী হাবিলদার পদে নিযুক্ত করিলেন ও তাহার কয়েক দিবস পরে তোরণ দুর্গে পাঠাইলেন। পথে রঘুনাথের সহিত আমাদের প্রথম সাক্ষাৎ হইয়াছিল। তাঁহার প্রকৃত নাম রঘুনাথসিংহ; কিন্তু মহারাষ্ট্রদেশে হাবিলদারী কার্য্য পাওয়া অবধি সকলে তাঁহাকে রঘুনাথজী হাবিলদার বলিয়া ডাকিত।

রঘুনাথ হাবিলদারী পদ পাইয়াছিলেন বলা হইয়াছে। রঘুনাথের শিবজীর নিকট আগমনের সময় চন্দ্ররাও জুমলদারের অধীনে একজন হাবিলদারের মৃত্যু হয়, তাহারই

পদ রঘুনাথ প্রাপ্ত হন। রঘুনাথ চন্দ্ররাওকে পিতার পুরাতন ভৃত্য ও আপন বাল্যসুহৃৎ বলিয়া চিনিলেন, তাঁহাকে দস্যু বা ভগিনীপতি বলিয়া জানিতেন না, সুতরাং তিনি সানন্দে তাঁহার সহিত আলাপ করিতে যাইলেন। চন্দ্রারও রঘুনাথকে অভ্যর্থনা করিলেন, কিন্তু অল্পভাষী জুমলাদারের ললাট অদ্য পুনরায় কুঞ্চিত হইল।

দিনে দিনে রঘুনাথজীর সাহস ও বিক্রমের যশ অধিক বিস্তার হইতে লাগিল, চন্দ্ররাওয়ের চিন্তা গভীরতর হইল। চন্দ্ররাওয়ের স্থির প্রতিজ্ঞা কখনও বিচলিত হইবে না, গভীর মন্ত্রণা কখনও ব্যর্থ হইত না। অদ্য রঘুনাথজী দৈবযোগে প্রাণে রক্ষা পাইলেন, কিন্তু বিদ্রোহী কপটাচারী বলিয়া শিবজীর কার্য্য হইতে দূরীভূত হইলেন।

চন্দ্ররাও শিবজীর নিকট কয়েক দিনের বিদায় গ্রহণ করিয়া বাটী যাইলেন। পাঠক! চল, আমারও একবার বড়লোকের বাটী সভয়ে প্রবেশ করি।

জুমলাদার বাটী আসিলে, বহির্দ্বারে নহবৎ বাজিতে লাগিল, অসংখ্য দাস-দাসী সম্মুখে আসিল, অনেক প্রতিবেশী সাক্ষাৎ করিতে আসিলেন। অচিরে চন্দ্ররাওয়ের আগমন-বার্ত্তা সমগ্র দেশে রাষ্ট্র হইল। জুমলাদারের বাটীর অন্তঃপুরে ধূমধাম পড়িয়া গেল, সেই ধূমধামের মধ্যে শান্তনয়না ক্ষীণাঙ্গী লক্ষ্মীবাই নীরবে স্বামীর অভ্যর্থনার আয়োজন করিতে লাগিলেন।

লক্ষ্মীবাই যথার্থ লক্ষ্মীস্বরূপা, শান্ত, ধীর, বুদ্ধিমতী, পতিব্রতা; বাল্যকালে পিতার আদরের কন্যা ছিলেন, কিন্তু কোমল বয়সে বিদেশে অপরিচিত লোকের মধ্যে অল্পভাষী কঠোর-স্বভাব স্বামীর হস্তে পড়িলেন, বৃক্ষ হইতে উৎপাটিত কোমল পুষ্পের ন্যায় দিন দিন শুষ্ক হইতে লাগিলেন। নয় বৎসরের বালিকার জীবন শোকাচ্ছন্ন হইল, কিন্তু সে শোক কাহাকে জানাইবে? কে দুটা কথা বলিয়া সান্ত্বনা করিবে? বালিকা পূর্ব্বকথা স্মরণ করিত, পিতার কথা স্মরণ করিত, প্রাণের সহোদরের কথা স্মরণ করিত, আর গোপনে অশ্রুবর্ষণ করিত।

শোকে পড়িলে, কষ্টে পড়িলে, আমাদের বুদ্ধি তীক্ষ্ণ হয়, আমাদের হৃদয় ও মন সহিষ্ণু হয়।

বালিকা দুই এক বৎসরের মধ্যেই সংসারের কার্য্য করিতে লাগিলেন, স্বামীর সেবায় রত হইলেন। হিন্দু রমণীর পতি ভিন্ন আর কি গতি আছে? স্বামী যদি সহৃদয় ও ও সদয় হয়েন, নারী আনন্দে ভাসিয়া তাহার সেবা করেন, স্বামী নির্দ্দয় ও বিমুখ হইলেও নারীর পতিসেবা ভিন্ন আর কি উপায় আছে? কিন্তু যদিও চন্দ্ররাওয়ের হৃদয়ে অভিমান জিংঘাসা ও উচ্চভিলাষ বিরাজ করিত, তথাপি তিনি অসহায় নারীর প্রতি নির্দ্দয় ছিলেন না। নম্রমুখী, নম্র-হৃদয়া লক্ষ্মীবাইয়ের পরিচর্য্যায় চন্দ্ররাও তুষ্ট হইতেন; যুদ্ধবিগ্রহ শেষ হইলে পতিপরায়ণা লক্ষ্মীবাইয়ের নিকটে আসিয়া শান্তি লাভ করিতেন; লক্ষ্মীবাইয়ের স্নিগ্ধকথাগুলি শুনিয়া তাহাকে সাদরে হৃদয়ে ধারণ করিতেন। লক্ষ্মীবাই তখন জগতের মধ্যে আপনাকে ভাগ্যবতী মনে করিতেন, স্বামীর সামান্য যত্নে তিনি পুলকিত হইতেন, স্বামীর একটী মিষ্ট কথায় তাহার হৃদয় প্লাবিত হইত। যে পুষ্প চারাটীকে উদ্যান হইতে আনিয়া গৃহমধ্যে অন্ধকারে রাখা যায়, সে চারাটী গৃহমধ্যস্থ একটী আলোকরেখার দিকে কত পুলকের সহিত ধায়!

এইরূপে সংসার-কার্য্য ও পতিসেবায় এক বৎসরের পর আর এক বৎসর অতিবাহিত হইতে লাগিল, ধীর শান্ত লক্ষ্মী যৌবন প্রাপ্ত হইলেন, কিন্তু সে যৌবন কি শান্ত, নিরুদ্বেগ! লক্ষ্মী পূর্ব্বের কথা প্রায় ভুলিয়া গেলেন, অথবা যদি সায়ংকালে কখন রাজস্থানের কথা মনে উদয় হইত, বাল্যকালের সুখ, বাল্যকালের ক্রীড়া ও প্রাণের ভ্রাতা রঘুনাথের কথা মনে হইত, যদি নিঃশব্দে দুই-এক বিন্দু অশ্রু সেই সুন্দর রক্তশূন্য গণ্ডস্থল দিয়া গড়াইয়া যাইত লক্ষ্মী সে অশ্রুবিন্দু মোচন করিয়া পুনরায় গৃহকার্য্যে প্রবৃত্ত হইতেন।

অদ্য চন্দ্ররাও আহারে বসিয়াছেন, লক্ষ্মীবাই পার্শ্বে দণ্ডায়মান হইয়া ব্যজন করিতেছেন। লক্ষ্মীবাইয়ের বয়ঃক্রম এক্ষণে সপ্তদশ বর্ষ। অবয়ব কোমল, উজ্জ্বল ও লাবণ্যময়, কিন্তু ঈষৎ ক্ষীণ। ভ্রূযুগল কি সুন্দর ও সুচিক্কণ, যেন সেই পরিষ্কার শান্ত ললাটে তুলি দ্বারা অঙ্কিত। শান্ত, কোমল কৃষ্ণ নয়ন দুটীতে যেন চিন্তা আপনার আবাসস্থান করিয়াছে। গণ্ডস্থল সুন্দর সুচিক্কণ, কিন্তু ঈষৎ পাণ্ডুবর্ণ; সমস্ত শরীর শান্ত ও ক্ষীণ। যৌবনের অপরূপ সৌন্দর্য্য বিকশিত রহিয়াছে, কিন্তু যৌবনের প্রফুল্লতা উন্মত্ততা কৈ? আহা! রাজস্থানের এই অপূর্ব্ব পুষ্পটী মহারাষ্ট্রের সৌন্দর্য্য ও সুঘ্রাণ বিতরণ করিতেছে, কিন্তু জীবনাভাবে ঈষৎ শুষ্ক। লক্ষ্মীবাইয়ের চারু নয়ন, সুদীর্ঘ কেশভার, কোমল বাহুদ্বয় ও কোমল দেহলতায় মুক্তার লাবণ্য আছে, কিন্তু হীরকের উজ্জ্বল কিরণ নাই।

একদিন চন্দ্ররাও লক্ষ্মীকে জানাইয়াছিলেন যে, তোমার ভ্রাতা আমার অধীনে হাবিলদার হইয়াছে ও যশোলাভ করিয়াছে। কথাটী সাঙ্গ হইলে চন্দ্ররাওয়ের ললাট মেঘাচ্ছন্ন হইয়াছিল, তাহা দেখিয়া লক্ষ্মীর মনে সন্দেহ হইয়াছিল।

আর একদিন স্বামীর দুই-একটী মিষ্টবাক্যে প্রোৎসাহিত হইয়া লক্ষ্মী স্বামীর পদযুগলের নিকট বসিয়া বলিলেন,—দাসীর একটী নিবেদন আছে, কিন্তু বলিতে ভয় করে।

চন্দ্ররাও শয়ন করিয়া তাম্বূল চর্ব্বণ করিতেছিলেন, নম্রমুখীকে সস্নেহে চুম্বন করিয়া বলিলেন,—কি বল না। তোমার নিকট আমার অদেয় কি আছে?

লক্ষ্মী বলিলেন,—আমার ভ্রাতা বালক, অজ্ঞান।

চন্দ্রারাওয়ের মুখ গম্ভীর হইল।

লক্ষ্মী। সে আপনার ভৃত্য, আপনারই অধীন।

চন্দ্ররাও। না, সে আমা অপেক্ষাও সাহসী বলিয়া পরিচিত।

বুদ্ধিমতী লক্ষ্মী বুঝিতে পারিলেন, তিনি যাহা ভয় করিতেছিলেন তাহাই ঘটিয়াছে, চন্দ্ররাও রঘুনাথের উপর যৎপরোনাস্তি ক্রুদ্ধ! ভয়ে কম্পিত হইয়া বলিলেন,—বালক যদিও দোষ করে, আপনি না মার্জ্জনা করিলে কে করিবে?

চন্দ্রারাওয়ের ললাটে আবার সেই মেঘচ্ছায়া দেখা গেল। লক্ষ্মী স্বামীকে জানিতেন, সে কথা আর উল্লেখ করিলেন না।

তাহার পর চন্দ্ররাও অদ্য প্রথমে বাটী আসিয়াছেন। রঘুনাথের যাহা ঘটিয়াছে লক্ষ্মী তাহা [illegible]নন না, কিন্তু তাহার হৃদয় চিন্তাকুল। তিনি মুখ ফুটিয়া কোন কথা জিজ্ঞাসা

করিতে পারেন না, রজনীতে স্বামী নিদ্রিত হইলে ভৃত্যদিগের নিকট ভ্রাতার সংবাদ লইবেন মনে স্থির করিয়াছিলেন।

চন্দ্ররাওয়ের আহার সমাপ্ত হইল, তিনি শয়নাগারে যাইলেন, লক্ষ্মী তাম্বুল হস্তে তথায় যাইলেন। দেখিলেন স্বামীর ললাট চিন্তাযুক্ত। লক্ষ্মী তাম্বুল দিয়া ধীরে ধীরে ঘর হইতে বাহিরে যাইলেন, চন্দ্ররাও সতর্কভাবে দ্বার রুদ্ধ করিলেন।

ধীরে ধীরে একটী গুপ্তস্থান হইতে চন্দ্ররাও একটী বাক্স বাহির করিলেন, সেটী খুলিলেন, একখানি পুস্তক বাহির করিলেন, দেখিতে হিসাবের পুস্তক। প্রায় দশ বৎসর পূর্ব্বে গজপতি কর্ত্তৃক যেদিন সভায় অবমানিত হইয়াছিলেন, সেদিন সেই পুস্তকে একটী ঋণের কথা লিখিয়াছিলেন, সেই পাতা খুলিলেন, সুন্দর স্পষ্ট হস্তাক্ষর সেইরূপ দেদীপ্যমান রহিয়াছে;—

"মহাজন...............গজপতি;
ঋণ.....................অবমাননা;
পরিশোধ..............তাঁহার শোণিতে; তাঁহার বংশের অবমাননায়।"

একবার, দুইবার এই অক্ষরগুলি পড়িলেন, ঈষৎ হাস্য সেই বিকট মুখমণ্ডলে দেখা দিল, সেই স্থানে লিখিলেন, "অদ্য পরিশোধ হইল।" তারিখ দিয়া পুস্তক বন্ধ করিলেন।

দ্বার উদ্‌ঘাটন করিয়া লক্ষ্মীকে ডাকিলেন, লক্ষ্মী ভক্তিভাবে স্বামীর নিকটে আসিলেন। চন্দ্ররাও লক্ষ্মীর হস্ত ধারণ করিয়া ঈষৎ হাসিয়া বলিলেন,—অনেক দিনের একটী ঋণ অদ্য পরিশোধ করিয়াছি।

লক্ষ্মী শিহরিয়া উঠিলেন।

## ঊনবিংশ পরিচ্ছেদ: ঈশানী-মন্দিরে

হেরিলা অদূরে
সরোবর, কূলে তার চণ্ডীর দেউল।
—মধুসূদন দত্ত।

পরাক্রান্ত জায়গীরদার ও জুমলাদার চন্দ্ররাওয়ের বাটী হইতে কয়েক ক্রোশ দূরে ঈশানীর একটী মন্দির ছিল। অনতিউচ্চ একটী পর্ব্বতশৃঙ্গে সেই মন্দির অতি প্রাচীনকালে প্রতিষ্ঠিত হইয়াছিল। মন্দির-সম্মুখে প্রস্তররাশি সোপানরূপে খোদিত ছিল, নীচে একটী পর্ব্বত-তরঙ্গিণী কুল্ কুল্ শব্দ করিয়া সেই সোপানের পদ প্রক্ষালন করিয়া বহিয়া যাইত। পুরাকাল হইতে অসংখ্য যাত্রী ও উপাসক এই পুণ্যজলে স্নাত হইয়া সোপানারোহণ পূর্ব্বক ঈশানীর পূজা দিত, অদ্য পর্য্যন্তও মন্দিরের গৌরব বা যাত্রীসংখ্যা হ্রাস প্রাপ্ত হয় নাই। মন্দিরের পশ্চাতে পর্ব্বতের পৃষ্ঠদেশ বহু পুরাতন বৃক্ষদ্বারা আবৃত, চূড়া হইতে নীচে সমতলভূমি পর্য্যন্ত সেই বৃক্ষশ্রেণী ভিন্ন আর কিছুই দেখা যায় না।

দিবাভাগেও সেই বিশাল বৃক্ষশ্রেণী ঈষৎ অন্ধকার করিত, সেই সুস্নিগ্ধ ছায়াতে ঈশানী মন্দিরের পূজক ও ব্রাহ্মণেরা নিজ নিজ কুটীরে বাস করিত। সেই পুণ্যময় সুস্নিগ্ধ স্থান দেখিলেই বোধ হয় যেন তথায় শান্তিরস ভিন্ন অন্য কোন ভাবের উদ্রেক হয় নাই, ভারতবর্ষের পবিত্র পুরাণকথা বা বেদমন্ত্র ভিন্ন অন্য কোন শব্দ সেই পুরাতন পাদপবৃন্দ শ্রবণ করে নাই। বহু যুদ্ধ ও আহবে মহারাষ্ট্রদেশ ব্যতিব্যস্ত ও বিপর্য্যস্ত হইতেছিল, কিন্তু হিন্দু কি মুসলমান কেহই ক্ষুদ্র প্রশান্ত পর্ব্বতমন্দির বিগ্রহের রবে কলুষিত করে নাই।

রজনী এক প্রহরের সময় একজন পথিক একাকী সেই শান্ত কাননের মধ্যে বিচরণ করিতেছিলেন। পথিকের হৃদয় উদ্বেগ পরিপূর্ণ, প্রশস্ত ললাট কুঞ্চিত, মুখমণ্ডল রক্তবর্ণ, নয়ন হইতে উন্মত্ততার অস্বাভাবিক জ্যোতিঃ নির্গত হইতেছিল। রোষে, জিঘাংসায়, বিষাদে, অদ্য রঘুনাথের হৃদয় একেবারে দগ্ধ হইতেছিল।

অনেকক্ষণ পদচারণ করিতে লাগিলেন, শরীর একেবারে অবসন্ন হইয়াছে, তথাপি হৃদয়ের উদ্বেগ নিবারণ হয় না। রঘুনাথ উন্মত্তপ্রায়! এ ভীষণ চিন্তার আশু উপশম না হইলে রঘুনাথের বিবেচনাশক্তি বিচলিত বা লুপ্ত হইবে। প্রকৃতি ভীষণ চিকিৎসক! এই বিষম সংসারে শেলসম যে দুঃখ হৃদয় বিদীর্ণ করে, অগ্নিসম যে চিন্তা শরীর শোষণ ও দাহ করে, যে মানসিক রোগের ঔষধ নাই, চিকিৎসা নাই, প্রকৃতি চিন্তাশক্তি লোপ করিয়া তাহার উপশম করে! উন্মত্ততাই কত শত হতভাগার আরোগ্য! কত সহস্র হতভাগা এই আরোগ্য দিবানিশি প্রার্থনা করে, কিন্তু প্রাপ্ত হয় না!

সেই পাদপের অনতিদূরে কতকগুলি ব্রাহ্মণ পুরাণপাঠ করিতেছিলেন। আহা! সেই সঙ্গীতপূর্ণ পুণ্যকথা যেন শান্ত নিশীথে শান্ত কাননে অমৃত বর্ষণ করিতেছিল, নক্ষত্র বিভূষিত নৈশগগনমণ্ডলে ধীরে ধীরে উত্থিত হইতেছিল। সেই পুণ্যকথা শান্ত নৈশ কাননে প্রতিধ্বনিত হইতে লাগিল, অচেতন পাদপকেও যেন সচেতন করিতে লাগিল। শাখাপত্র যেন সেই গীত কুতূহলে পান করিতে লাগিল। বায়ু সেই গীত বিস্তার করিতে লাগিল, মানবহৃদয় শান্তিরসে বিগলিত হইতে লাগিল।

কত সহস্র বৎসর হইতে এই পুণ্যকথা ভারতবর্ষে ধ্বনিত ও প্রতিধ্বনিত হইতেছে। সুন্দর বঙ্গদেশে, তুষারপূর্ণ পর্ব্বতবেষ্টিত কাশ্মীরে, বীরপ্রসূ রাজস্থান ও মহারাষ্ট্র ভূমিতে, সাগর প্রক্ষালিত কর্ণাট ও দ্রাবিড়ে, কত সহস্র বৎসর অবধি এই গীত ধ্বনিত হয়, আমরা যেন এ শিক্ষা কখনই বিস্মৃত না হই। গৌরবের দিনে এই অনন্ত গীত আমাদিগের পূর্ব্বপুরুষদিগকে প্রোৎসাহিত করিয়াছিল, হস্তিনা, অযোধ্যা, মিথিলা, কাশী, মগধ, উজ্জয়িনী প্রভৃতি দেশ বীরত্বে ও যশে প্লাবিত করিয়াছিল। দুর্দ্দিনে এই গীত গাইয়া সমরসিংহ, সংগ্রামসিংহ, প্রতাপসিংহ ধর্ম্মরক্ষার্থ হৃদয়ের শোণিত দিয়াছিলেন, এই মহামন্ত্রে মুগ্ধ হইয়া শিবজী পুনরায় পূর্ব্বকালের গৌরব প্রতিষ্ঠিত করিতে যত্ন করিয়াছিলেন। অদ্য ক্ষীণ দুর্ব্বল হিন্দুদিগের আশ্বাসের স্থল এই পূর্ব্ব গীত মাত্র, যেন বিপদে, বিষাদে, দুর্ব্বলতায় আমরা পূর্ব্বকথা বিস্মৃত না হই, যতদিন জাতীয় জীবন থাকে, যেন হৃদয়-যন্ত্র এই গীতের সঙ্গে সঙ্গে ধ্বনিত হইতে থাকে।

নব্য পাঠক! ইলিয়দ ও ইনিয়দ পাঠ করিয়াছ, দান্তে ও সেক্সপীয়র, গেতে ও হিউগো পাঠ করিয়াছ, সাদী ও ফরদূসী পাঠ করিয়াছ, কিন্তু হৃদয় অন্বেষণ কর হৃদয়ের অন্তরে

কোন্ কথাগুলি সরসভাবপূর্ণ বোধ হয়? হৃদয় কোন্ কথায় অধিকতর আলোড়িত, প্রোৎসাহিত বা মুগ্ধ হয়? ভীষ্মাচার্য্যের অপূর্ব্ব বীরত্ব-কথা, দুঃখিনী সীতার অপূর্ব্ব পাতিব্রত্য-কথা হিন্দু মাত্রেরই হৃদয়ের স্তরে স্তরে গ্রথিত রহিয়াছে, এ কথা যেন হিন্দুজাতি কখনও বিস্মৃত না হয়!

পাঠক! একত্র বসিয়া এক একবার দেশীয় গৌরবের কথা গাইব, আধুনিক ও প্রাচীন সময়ের বীরত্বের কথা স্মরণ করিব, কেবল এই উদ্দেশ্যে লেখনী ধারণ করিয়াছি। যদি সেই সমস্ত কথা স্মরণ করাইতে সক্ষম হইয়া থাকি তবেই যত্ন সফল হইয়াছে, নচেৎ আমার পুস্তকগুলি দূরে নিক্ষেপ কর, লেখক তাহাতে ক্ষুণ্ণ হইবে না।

শান্ত কাননে পবিত্র পুরাণকথা ও সঙ্গীত রঘুনাথের উত্তপ্ত ললাটে বারিবর্ষণ করিতে লাগিল, উদ্বিগ্ন হৃদয়ে শান্তি সেচন করিতে লাগিল। হতভাগার উন্মত্ততা ক্রমে হ্রাস পাইল, সেই মহৎ কথার নিকট আপনার শোক ও দুঃখ কি অকিঞ্চিৎকর বোধ হইল! আপনার মহৎ উদ্দেশ্য ও বীরত্ব কি ক্ষুদ্র বোধ হইল! ক্রমে চিন্তাহারিণী নিদ্রা রঘুনাথকে অঙ্কে গ্রহণ করিলেন। রঘুনাথের শ্রান্ত অবসন্ন শরীর সেই বৃক্ষমূলে শায়িত হইল।

রঘুনাথ স্বপ্ন দেখিতে লাগিলেন। আজি কিসের স্বপ্ন? আজি কি গৌরবের স্বপ্ন দেখিতেছেন? দিন দিন পদোন্নতি, দিন দিন যশোবিস্তারের স্বপ্ন দেখিতেছেন? হায়! রঘুনাথের জীবনের সে স্বপ্ন ভগ্ন হইয়াছে, সে চিন্তা শেষ হইয়াছে, মরীচিকাপূর্ণ সংসারের সে মরীচিকা বিলুপ্ত হইয়াছে।

রঘুনাথ কি যুদ্ধক্ষেত্রের স্বপ্ন দেখিতেছেন? শত্রুকে বিনাশ করিতেছেন? দুর্গজয় করিতেছেন? যোদ্ধার কার্য্য করিতেছেন? রঘুনাথের সে উদ্যম শেষ হইয়াছে, সে স্বপ্নও বিলুপ্ত হইয়াছে।

একে একে যৌবনের উদ্যমগুলি বিলুপ্ত হইয়াছে, আশাপ্রদীপ নির্ব্বাণ হইয়াছে, এই অন্ধকার রজনীতে শ্রান্ত বন্ধুহীন যুবকের বহুদিনের কথা পূর্ব্বজীবনের স্মৃতির ন্যায় জাগরিত হইয়াছে। শোকভারে হৃদয় আক্রান্ত হইলে, আশা ও সুখ আমাদের নিকট বিদায় হইলে বন্ধুহীন জনের যে কথা স্মরণ হয়, রঘুনাথ সেই স্বপ্ন দেখিতেছিলেন। স্নেহময়ী মাতার স্নেহসিক্ত মুখখানি মনে জাগরিত হইল, পিতার দীর্ঘ অবয়ব ও প্রশস্ত ললাট মনে হইল, বাল্যকালে সেই দূর সূর্য্যমহলে ক্রীড়া করিতেন, হাস্য-ধ্বনিতে চারিদিক প্রতিধ্বনিত করিতেন, সেই কথা স্মরণ হইল। সঙ্গে সঙ্গে বাল্যকালের সহচরী, শান্ত, ধীর প্রাণের ভগিনী লক্ষ্মীকে মনে পড়িল। আহা! সে স্নেহময়ী ভগিনীকে কি আর জীবনে দেখিতে পাইবেন? আজ সে সোনার সংসার কোথায়, সে প্রফুল্ল সুখের জগৎ কোথায়, সে হৃদয়ের সহোদরা কোথায়? নিদ্রিতের মুদ্রিত নয়ন হইতে এক বিন্দু অশ্রু ভূমিতে গড়াইয়া পড়িল।

নিদ্রিত রঘুনাথ সেই স্নেহময়ীর মুখখানি চিন্তা করিতে করিতে নয়ন উন্মীলিত করিলেন। কি দেখিলেন? বোধ হইল যেন স্বয়ং লক্ষ্মী ভ্রাতার শিরোদেশ আপন অঙ্কে স্থাপন করিয়া বসিয়া রহিয়াছেন, কোমল শীতলহস্ত ভ্রাতার উষ্ণ ললাটে স্থাপন করিয়া হৃদয়ের উদ্বেগ দূর করিতেছেন, সহোদরা স্নেহপূর্ণ নয়নে যেন সহোদরের মুখের

দিকে এক দৃষ্টিতে চাহিয়া রহিয়াছেন। আহা! বোধ হইল যেন শোকে বা চিন্তায় লক্ষ্মীর প্রফুল্ল মুখখানি ঈষৎ শুষ্ক হইয়াছে, নয়ন দুইটী সেইরূপ স্থির, প্রশস্ত, স্নিগ্ধ, কিন্তু চিন্তার আবাসস্থান!

রঘুনাথ নয়ন মুদিত করিলেন, আর একবিন্দু অশ্রু বর্ষণ করিলেন, বলিলেন,—ভগবন্, অনেক সহ্য করিয়াছি, কেন বৃথা আশায় হৃদয় ব্যথিত করিতেছ? আমি যেন উন্মত্ত না হই।

যেন কোমল হস্তে রঘুনাথের অশ্রুবিন্দু বিমুক্ত হইল। রঘুনাথ পুনরায় নয়ন উন্মীলিত করিলেন, এ স্বপ্ন নহে, তাঁহার প্রাণের সহোদরাই তাহার মস্তক অঙ্কে ধারণ করিয়া সেই বৃক্ষমূলে বসিয়া রহিয়াছেন।

রঘুনাথের হৃদয় আলোড়িত হইল; তিনি লক্ষ্মীর হাত দুইটী আপন তপ্ত হৃদয়ে স্থাপন করিয়া সেই স্নেহপূর্ণ মুখের দিকে চাহিলেন; তাঁহার বাক্যস্ফূর্ত্তি হইল না; নয়ন হইতে দরবিগলিত ধারা বহিতে লাগিল। অবশেষে আর সহ্য করিতে না পারিয়া সেই তরুণ যোদ্ধা উচ্চৈঃস্বরে রোদন করিয়া উঠিলেন। বলিলেন,—লক্ষ্মি! লক্ষ্মি! তোমাকে কি এ জীবনে আবার দেখিতে পাইলাম? অন্য সুখ দূর হউক, অন্য আশা দূর হউক, লক্ষ্মি! তোমার হতভাগা ভ্রাতাকে নিকটে স্থান দিও, সে এ জীবনে আর কিছু চাহে না।

লক্ষ্মীও শোক সংবরণ করিতে পারিলেন না, ভ্রাতার হৃদয়ে আপন মুখ লুকাইয়া একবার প্রাণ ভরিয়া কাঁদিলেন। আহা! এ ক্রন্দনে যে সুখ, জগতে কি রত্ন আছে, স্বর্গে কি সুখ আছে যাহা অভাগাগণ সে সুখের নিকট তুচ্ছ জ্ঞান না করে?

পরস্পরকে বহুদিন পর পাইয়া পরস্পরে অনেকক্ষণ বাকশূন্য হইয়া রহিলেন, বহুদিনের কথা রহিয়া রহিয়া হৃদয়ে জাগরিত হইতে লাগিল, সুখের লহরীর সহিত শোকের লহরী মিশ্রিত হইয়া হৃদয়ে উথলিতে লাগিল, থাকিয়া থাকিয়া দরবিগলিত ধারায় উভয়ের হৃদয় ভাসিয়া যাইতে লাগিল। ভগিনীর ন্যায় এজগতে আর স্নেহময়ী কে আছে, ভ্রাতৃস্নেহের ন্যায় আর পবিত্র স্নেহ কি আছে? আমরা সে ভালবাসা বর্ণন করিতে অশক্ত, পাঠক, ক্ষমা কর।

অনেকক্ষণ পরে দুই জনের হৃদয় শীতল হইল। তখন লক্ষ্মী আপন অঞ্চল দিয়া ভ্রাতার নয়নের জল মোচন করিয়া বলিলেন.—ঈশানীর ইচ্ছায় কত অনুসন্ধানের পর আজ তোমাকে দেখিতে পাইলাম, আহা! আজ আমার কি পরম সুখ, দুঃখিনীর কপালে কি এত সুখ ছিল? ভাই, এ শীতল বাতাসে আর থাকিলে তোমার অসুখ হইবে, চল মন্দিরের ভিতর যাই, আমি আর অধিকক্ষণ থাকিতে পারিব না।

ভ্রাতা ভগিনী মন্দির-অভ্যন্তরে আসিলেন, লক্ষ্মী একটী স্তম্ভের পার্শ্বে উপবেশন করিলেন, শ্রান্ত রঘুনাথ পূর্ব্ববৎ লক্ষ্মীর অঙ্কে মস্তক স্থাপন করিয়া শয়ন করিলেন, মৃদুস্বরে উভয়ে গম্ভীর অন্ধকার রজনীতে পূর্ব্বকথা কহিতে লাগিলেন।

ধীরে ধীরে ভ্রাতার ললাটে ও দেহে হস্ত বুলাইয়া লক্ষ্মী কত কথা জিজ্ঞাসা করিতে লাগিলেন, রঘুনাথ তাহার উত্তর করিতে লাগিলেন। দস্যুহস্ত হইতে পলায়ন করিয়া অনাথ বালক কোন্ কোন্ দেশে বিচরণ করিয়াছিলেন, কোথায় কি অবস্থায় ছিলেন,

তাহাই বলিতে লাগিলেন। কখন মহারাষ্ট্রীয় কৃষকদিগের সহিত চাষ করিতেন, কখন গো-বৎস বা মেষপাল রক্ষা করিতেন, মেষের সঙ্গে সঙ্গে পর্ব্বতে, উপত্যকায়, বিস্তীর্ণ প্রান্তরে ভ্রমণ করিতেন, বা নির্জ্জনে বসিয়া চারণদিগের গীত গাইতেন। কখন সায়ংকালে নদীকূলে একাকী বসিয়া উচ্চৈঃস্বরে সেই গীত গাইয়া হৃদয়কে শান্ত করিয়াছেন, কখন প্রত্যূষে অরণ্যমধ্যে প্রবেশ করিয়া পূর্ব্বকথা স্মরণ করিয়া উচ্চৈঃস্বরে রোদন করিয়াছেন। পর্ব্বতসঙ্কুল কঙ্কণ প্রদেশে কয়েক বৎসর অবস্থিতি করিয়াছেন, অবশেষে একজন মহারাষ্ট্রীয় সেনানীর অধীনে কার্য্য করিয়াছেন, তাঁহার সঙ্গে সঙ্গে কখন কখন যুদ্ধক্ষেত্রে যাইতেন। বয়োবৃদ্ধির সহিত রঘুনাথের যুদ্ধব্যবসায়ে উৎসাহ বৃদ্ধি পাইয়াছিল, অবশেষে মহানুভব শিবজীর নিকট উপস্থিত হইয়া তিনি সৈনিকের পদ গ্রহণ করেন। আজি তিন বৎসর হইল সেই কার্য্য করিয়াছেন, জগদীশ্বর জানেন তিনি কার্য্যে ত্রুটি করেন নাই, কিন্তু প্রভু শিবজীর অযথা সন্দেহে অপমানিত হইয়া দেশে দেশে নিরাশ্রয়রূপে ভ্রমণ করিতেছেন! এক্ষণে জীবনে তাঁহার উদ্দেশ্য নাই, পিতার ন্যায় যুদ্ধে প্রাণত্যাগ করিয়া অসার জগৎ পরিত্যাগ করিবেন।

ভ্রাতার দুঃখকাহিনী শুনিতে শুনিতে স্নেহময়ী ভগিনী নিঃশব্দে অবারিত অশ্রুবর্ষণ করিতেছিলেন। তিনি নিজের শোক সহ্য করিতে পারেন, ভ্রাতার দুঃখে একেবারে ব্যাকুল হইলেন। যখন সেকথা শেষ হইল, কথঞ্চিৎ শোক সংবরণ করিয়া আপনার কি পরিচয় দিবেন তাহা চিন্তা করিতে লাগিলেন। চন্দ্ররাওয়ের নাম করিলেন না; ধীরে ধীরে অশ্রুজল মোচন করিয়া বলিলেন,—মহারাষ্ট্রদেশে আসিবার অনতিকাল পরেই একজন সম্ভ্রান্ত মহারাষ্ট্র জায়গীরদার তাঁহাকে বিবাহ করেন। নারী স্বামীর নাম করে না,—গগনের শশধরের নামই তাঁহার স্বামীর নাম, গগনের শশধরের ন্যায় তাঁহার ক্ষমতা ও গৌরবজ্যোতিঃ চারিদিকে বিকীর্ণ হইতেছে। তাঁহার বিপুল সংসারে লক্ষ্মী সুখে আছেন, প্রভুও দাসীর উপর অনুগ্রহ করেন, সে অনুগ্রহে দাসী সুখে আছেন। এ জীবনে তাঁহার আর কোন বাসনা নাই, কেবল প্রাণের ভাইকে সুখে থাকিতে দেখিলেই তাঁহার জীবন সার্থক হয়। রঘুনাথের সংবাদ তিনি মধ্যে মধ্যে পাইতেন, তাঁহাকে একবার দেখিবার জন্য কতদিন চেষ্টা করিতেছেন। অদ্য সেই কামনায় মন্দিরে পূজা দিতে আসিয়াছিলেন, সহসা মন্দির পার্শ্বে বৃক্ষমূলে প্রাণের ভাইকে পুনরায় পাইলেন।

এইরূপে আত্মপরিচয় দিয়া লক্ষ্মী ভ্রাতার হৃদয়ের শেলসম দুঃখ উৎপাটন করিতে যত্ন করিতে লাগিলেন। লক্ষ্মী দুঃখিনী, দুঃখের কথা জানিতেন। লক্ষ্মী নারী, দুঃখ সান্ত্বনা করিতে জানিতেন। সহিষ্ণু হইয়া নিজ দুঃখ সহ্য করা, সান্ত্বনা দিয়া পরের দুঃখ দূর করা এই নারীর ধর্ম্ম।

অনেক প্রকার প্রবোধবাক্য দিয়া লক্ষ্মী ভ্রাতার মন শান্ত করিতে লাগিলেন। বলিলেন,—আমাদিগের জীবনই এইরূপ, সকল দিন সমান থাকে না! ভগবান যে সুখ দেন তাহা আমরা ভোগ করি, যদি একদিন দুঃখ পাই তাহা কি সহ্য করিতে বিমুখ হইব? মানবজন্মই দুঃখময়, যদি আমরা দুঃখ সহ্য না করিব, তবে কে করিবে? সুদিন, দুর্দ্দিন সকলেরই আছে, দুর্দ্দিনে যেন আমরা সেই বিধাতার নাম করিয়া নিজ শোক

বিস্মৃত হই। তিনিই একদিন পিত্রালয়ে আমাদের সুখ দিয়াছিলেন, তিনিই অদ্য কষ্ট দিয়াছেন, তিনিই পুনরায় সে কষ্ট মোচন করিবেন। ভাই! এ নৈরাশ্য দূর কর, এরূপ অবস্থায় থাকিলে শরীর কতদিন থাকিবে? আহার-নিদ্রা ত্যাগ করিলে মনুষ্য-জীবন কতদিন থাকে?

রঘুনাথ। থাকিবার আবশ্যক কি? যেদিন বিদ্রোহী বলিয়া সৈনিকের নামে কলঙ্ক পড়িল, সেই দিন সৈনিকের জীবন গেল না কি জন্য?

লক্ষ্মী। তোমার ভগিনী লক্ষ্মীকে চিরদুঃখিনী করিবে এই কি ইচ্ছা? দেখ ভাই, আমার এ জগতে আর কে আছে? পিতা নাই, মাতা নাই, জগৎসংসারে কেহ নাই। তুমিও কি দুঃখিনী লক্ষ্মীর প্রতি সমস্ত মমতা ভুলিলে? বিধাতা কি এ হতভাগিনীর উপর একেবারে বিমুখ হইলেন?

রঘুনাথ। লক্ষ্মি! তুমি আমাকে ভালবাস তাহা জানি, তোমাকে যেদিন কষ্ট দিব সেদিন যেন ঈশ্বর আমার প্রতি বিমুখ হন। কিন্তু ভগিনি! এ জীবনে আর আমার সুখ নাই। তুমি স্ত্রীলোক, সৈনিকের শোক বুঝিবে কিরূপে? জীবন অপেক্ষা আমাদিগের সুনাম প্রিয়, মৃত্যু অপেক্ষা কলঙ্ক ও অপযশ সহস্রগুণে কষ্টকর! সেই কলঙ্কে রঘুনাথের নাম কলঙ্কিত হইয়াছে!

লক্ষ্মী। তবে সেই কলঙ্ক দূর করিবার চেষ্টায় কেন বিমুখ হও? মহানুভব শিবজীর নিকট যাও, তাঁহার ক্রোধ দূর হইলে তিনি অবশ্য তোমার কথা শুনিবেন, তোমার দোষ নাই, বুঝিবেন।

রঘুনাথ উত্তর করিলেন না, কিন্তু তাঁহার মুখমণ্ডল রক্তবর্ণ হইয়া উঠিল, চক্ষু হইতে অগ্নিকণা বহির্গত হইতে লাগিল। বুদ্ধিমতী লক্ষ্মী বুঝিলেন, পিতার অভিমান, পিতার দর্প পুত্রে বর্ত্তমান। তিনি প্রাণ থাকিতে এরূপ আবেদন করিবেন না। তীক্ষ্ণ বুদ্ধিমতী লক্ষ্মী ভ্রাতার অন্তরের ভাব বুঝিয়া পুনরায় বলিলেন,—মার্জ্জনা কর, আমি স্ত্রীলোক, সমস্ত বুঝি না। কিন্তু যদি শিবজীর নিকট যাইতে অসম্মত হও, কার্য্য দ্বারা কেন আপন যশ রক্ষা কর না? পিতা বলিতেন,—"সেনার সাহস ও প্রভুভক্তি কার্য্যে প্রকাশ হয়।" যদি বিদ্রোহী বলিয়া কেহ তোমাকে সন্দেহ করিয়া থাকে, অসিহস্তে কেন সে সন্দেহ খণ্ডন কর না?

উৎসাহে রঘুনাথের নয়ন প্রজ্বলিত হইল। তিনি জিজ্ঞাসা করিলেন,—কিরূপে?

লক্ষ্মী। শুনিয়াছি শিবজী দিল্লী যাইতেছেন, তথায় সহস্র ঘটনা ঘটিতে পারে দৃঢ়প্রতিজ্ঞ সৈনিকের আত্মপরিচয় দিবার সহস্র উপায় থাকিতে পারে। আমি স্ত্রীলোক, আমি কি জানি বল? তোমার পিতার ন্যায় সাহস, তাঁহারই ন্যায় বীরপ্রতিজ্ঞা করিলে তোমার কোন্ উদ্দেশ্য না সফল হইতে পারে?

রঘুনাথের যদি অন্য চিন্তার সময় থাকিত, তবে বুঝিতেন কনিষ্ঠা লক্ষ্মী মানবহৃদয়-শাস্ত্রে নিতান্ত অনভিজ্ঞা নহেন। যে ঔষধি আজি রঘুনাথের হৃদয়ে ঢালিয়া দিলেন, তাহাতে মুহূর্ত্তমধ্যে শোক সন্তাপ দূর হইল, সৈনিকের হৃদয় পূর্ব্ববৎ উৎসাহে স্ফীত হইয়া উঠিল।

রঘুনাথ অনেকক্ষণ চিন্তা করিলেন, তাঁহার নয়ন ও মুখমণ্ডল সহসা নবগৌরব ধারণ

করিল। অনেকক্ষণ পরে বলিলেন,—লক্ষ্মি! তুমি স্ত্রীলোক, কিন্তু তোমার কথা শুনিতে শুনিতে আমার মনে নূতন ভাবের উদয় হইল। আমার হৃদয় উৎসাহশূন্য নহে, ভগবান সহায় হউন, রঘুনাথ বিদ্রোহী নহে, ভীরু নহে, একথা এখনও প্রচার হইবে। কিন্তু তুমি বালিকা, তোমার নিকট এ সমস্ত কহি কেন, তুমি আমার হৃদয়ের ভাব কি বুঝিবে?

লক্ষ্মী ঈষৎ হাসিলেন, ভাবিলেন,—রোগ নির্ণয় করিলাম আমি, ঔষধি দিলাম আমি, তথাপি কিছু বুঝি না? প্রকাশ্যে বলিলেন,—ভাই, তোমার উৎসাহ দেখিয়া আমার প্রাণ জুড়াইল। তোমার মহৎ উদ্দেশ্য আমি কিরূপে বুঝিব? কিন্তু যাহাই হউক, তোমার কনিষ্ঠা ভগিনী যতদিন বাঁচিবে, তুমি পূর্ণমনোরথ হও জগদীশ্বরের নিকট এই প্রর্থনা করিবে।

রঘুনাথ। আর লক্ষ্মি! আমি যতদিন বাঁচিব, তোমার স্নেহ, তোমার ভালবাসা কখনও বিস্মৃত হইব না।

অনেকক্ষণ পরে লক্ষ্মী অধোবদনে ধীরে ধীরে কহিলেন,—আমার আর একটী কথা আছে, কিন্তু কহিতে ভয় হইতেছে।

রঘুনাথ। লক্ষ্মী! আমার নিকট তোমার কি কথা বলিতে ভয় হয়? আমি তোমার সহোদর, সহোদরের নিকট কি ভয়?

লক্ষ্মী। চন্দ্ররাও নামে একজন জুমলাদার বোধ হয় তোমার অপকার করিয়াছেন।

রঘুনাথের হাস্য দূর হইল, মুখ রক্তবর্ণ হইল। কিন্তু সে উদ্বেগ দমন করিয়া রঘুনাথ কহিলেন,—চন্দ্ররাও রাজার নিকটে যে কথা কহিয়াছিলেন তাহা অযথার্থ নহে। তিনি আমার অন্য কোন অপকার করিয়াছেন কি না তাহা আমি জানি না।

লক্ষ্মী। তিনি যাহাই করিয়া থাকেন, ভাই, অঙ্গীকার কর তাঁহার অনিষ্ট করিবে না।

রঘুনাথ নিরুত্তর হইয়া চিন্তা করিতে লাগিলেন। লক্ষ্মী পুনরায় বলিলেন,—ভ্রাতার নিকট পূর্ব্বে কখনও আমি কোন ভিক্ষা করি নাই; একটী কথা বলিলাম, ভাই আমাকে যদি ভালবাস এ কথাটি রাখিও।

সে অনুরোধে রঘুনাথের হৃদয় গলিয়া গেল। তিনি ভগিনীর হাত দুইটী ধরিয়া বলিলেন,—লক্ষ্মি, আমার মনে সন্দেহ হয় চন্দ্ররাওই আমার সর্ব্বনাশ করিয়াছেন, কিন্তু তোমাকে অদেয় কিছুই নাই। এই ঈশানী-মন্দিরে প্রতিজ্ঞা করিতেছি চন্দ্ররাওয়ের কোন অনিষ্ট করিব না। আমি তাহার দোষ মার্জ্জনা করিলাম, জগদীশ্বর তাহাকে মার্জ্জনা করুন।

লক্ষ্মী হৃদয়ের সহিত বলিলেন,—জগদীশ্বর তাঁহাকে মার্জ্জনা করুন।

পূর্ব্বদিকে প্রভাতের আলোকচ্ছটা দেখা যাইল। লক্ষ্মী তখন অনেক অশ্রুবর্ষণ করিয়া সস্নেহে ভ্রাতার নিকট বিদায় লইলেন, বলিলেন,—আমার সঙ্গে বাটীর অন্য লোক মন্দিরে আসিয়াছে, এখনও সকলে নিদ্রিত আছে, এইক্ষণে আমি না যাইলে জানিতে পারিবে। এখন চলিলাম, পরমেশ্বর তোমার মনোরথ পূর্ণ করুন।

পরমেশ্বর তোমাকে সুখে রাখুন,—এই বলিয়া সস্নেহে লক্ষ্মীর নিকট বিদায় লইয়া রঘুনাথও মন্দির হইতে নিষ্ক্রান্ত হইলেন। লক্ষ্মীর নিকট বিদায় লইলাম, পাঠক! চল, আমরা হতভাগিনী সরযূর নিকট বিদায় লইয়া আসি।

## বিংশ পরিচ্ছেদ : সীতাপতি গোস্বামী

যাও যুদ্ধে, তোমা অস্ত্র করি অভিষেক,

যাও যশোবিমণ্ডিত হইয়া আবার
এইরূপে আসি পুনঃ দাঁড়াও সাক্ষাতে।

—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

রুদ্রমণ্ডল দুর্গ আক্রমণদিনে রঘুনাথের যাইতে কি জন্য বিলম্ব হইতেছিল পাঠক মহাশয় অবশ্যই উপলব্ধি করিয়াছেন। সেদিন যুদ্ধে কে রক্ষা পাইবে কেহ জানিত না, যুদ্ধে গমন করিবার পূর্ব্বে রঘুনাথ প্রাণ ভরিয়া একবার সরযূকে দেখিতে আসিয়াছিলেন, সাশ্রুনয়নে সরযূ রঘুনাথকে বিদায় দিয়াছিলেন।

একদিন, দুইদিন অতিবাহিত হইল, রঘুনাথের কোন সংবাদ পাওয়া গেল না। আশা প্রথমে কানে কানে বলিতে লাগিল,—রঘুনাথ যুদ্ধে বিজয়ী হইয়াছেন, রঘুনাথ রাজ-সম্মানিত হইয়াছেন, বিজয়ী রঘুনাথ শীঘ্র উল্লাসিত হৃদয়ে আবার আসিতেছেন, পরম কুতূহলের সহিত পিতার নিকট যুদ্ধকথা কহিবেন। কিন্তু রঘুনাথ আর আসিলেন না, সেদিনকার যুদ্ধকথা বর্ণনা করিলেন না।

সহসা বজ্রের ন্যায় সংবাদ আসিল রঘুনাথ বিদ্রোহী, বিদ্রোহাচরণ জন্য অপমানিত হইয়া দূরীকৃত হইয়াছেন। প্রথম মুহূর্ত্তে সরযূ চকিতের ন্যায় রহিলেন, কথার অর্থ তাঁহার বোধগম্য হইল না। ক্রমে ললাট রক্তবর্ণ হইয়া উঠিল, রক্তোচ্ছ্বাসে মুখমণ্ডল রঞ্জিত হইল, শরীর কাঁপিতে লাগিল, নয়ন হইতে অগ্নিকণা বহির্গত হইতে লাগিল। দাসীকে বলিলেন,—কি বলিলি, রঘুনাথ বিদ্রোহী? রঘুনাথ মুসলমানদিগের সহিত যোগ দিয়াছিলেন? কিন্তু তুই নির্ব্বোধ, তোকে কি বলিব, সম্মুখ হইতে দূর হ!

ক্রমে যুদ্ধ হইতে একে একে অনেক সৈন্য আসিতে লাগিল, সকলে বলিতে লাগিল, "রঘুনাথ বিদ্রোহী!" সরযূর সখীগণ সরযূকে এই কথা বলিলেন; বৃদ্ধ জনার্দ্দনও সাশ্রুলোচনে বলিতে লাগিলেন,—কে জানে সেই সুন্দর উদারমূর্ত্তি বালকের মনে এরূপ ক্রূরতা ছিল? সরযূ সমস্ত শুনিলেন, কোন উত্তর করিলেন না। জগৎশুদ্ধ লোকে রঘুনাথকে বিদ্রোহী বলিতেছে, সরযূর হৃদয় কহিল, জগৎ মিথ্যাবাদী, রঘুনাথের চরিত্রে দোষ স্পর্শে না।

এইরূপে কয়েক দিন অতিবাহিত হইলে পর একদিন সন্ধ্যার সময় সরযূ সরোবর-তীরে যাইলেন। দেখিলেন সরোবরের কূলে সেই নৈশ অন্ধকারে জটাজূটধারী দীর্ঘকায় একজন গোস্বামী বসিয়া রহিয়াছেন। সরযূ ঈষৎ বিস্মিত হইয়া দাঁড়াইলেন, যতই গোস্বামীর দিকে দেখিতে লাগিলেন, ততই তাঁহার তেজঃপূর্ণ অবয়ব দেখিয়া সরযূর হৃদয়ে ভক্তির আবির্ভাব হইতে লাগিল।

গোস্বামী সরযূর দিকে চাহিলেন, ক্ষণেক স্থিরভাবে দেখিয়া গম্ভীরস্বরে বলিলেন, —ভদ্রে! এ গোস্বামীর নিকট কি তোমার কোন প্রয়োজন আছে—কোনও বিশেষ

অভীষ্টে আমার নিকট আসিয়াছ? রমণি, তোমার ললাটে দুঃখচিহ্ন দেখিতেছি কেন? চক্ষুতে জল কেন?

সরযূ উত্তর করিতে পারিলেন না। গোস্বামী পুনরায় বলিলেন,—বোধ হয় আমি তোমার উদ্দেশ্য অবগত আছি, বোধ হয় কোন বন্ধুর বিষয় জিজ্ঞাসা করিতে আসিয়াছ।

সরযূ তখন কম্পিতস্বরে বলিলেন,—ভগবান্! আপনার শক্তি অসাধারণ, যদি অনুগ্রহ করিয়া আরও কিছু বলেন, তবে বাধিত হই। সেই বন্ধু বিপন্ন হইয়াছেন, তাঁহার কুশলবার্ত্তা জিজ্ঞাসা করিতে আসিয়াছি।

গোস্বামী। জগতে সকলে তাঁহাকে বিদ্রোহী বলিয়া জানে।

সরযূ। প্রভুর অজ্ঞাত কিছুই নাই।

গোস্বামী। মহারাজ শিবজী তাঁহাকে বিদ্রোহী জানিয়াই দূর করিয়া দিয়াছেন।

সরযূর মুখ রক্তবর্ণ হইল, আরক্ত নয়নে কহিলেন,—তপস্যা প্রবঞ্চনা বিশ্বাস করিব, কিন্তু রঘুনাথ বিদ্রোহী বিশ্বাস করিব না! গোস্বামিন্, আমি বিদায় হই।

গোস্বামীর নয়ন জলপূর্ণ হইল, তিনি ধীরে ধীরে বলিলেন,—আমাব আর কিছু বক্তব্য আছে।

সরযূ। নিবেদন করুন।

গোস্বামী। মনুষ্যহৃদয় অবগত হওয়া মনুষ্যগণনার অসাধ্য, রঘুনাথের হৃদয়ে কি ছিল জানিবার একমাত্র উপায় আছে। প্রণয়িনীর হৃদয় প্রণয়ীর হৃদয়ের দর্পণস্বরূপ; যদি রঘুনাথের যথার্থ প্রণয়িনী কেহ থাকে, তাঁহার নিকট গমন কর, তাঁহার হৃদয়ের ভাব কি জিজ্ঞাসা কর, তাঁহার হৃদয়ের চিন্তা মিথ্যাবাদিনী নহে।

সরযূ আকাশের দিকে চাহিয়া বলিলেন,—জগদীশ্বর, তোমাকে ধন্যবাদ করি, তুমি আমার হৃদয়ে এতক্ষণে শান্তি দান করিলে। সেই উন্নতচরিত্র যোদ্ধার প্রণয়িনী হইবার যে আশা করে, জীবন থাকিতে রঘুনাথের সত্যতায় তাহার স্থির বিশ্বাস বিচলিত হইবে না।

ক্ষণেক পর গোস্বামী আবার বলিলেন,—ভদ্রে! তোমার কথা শুনিয়া বোধ হইতেছে যে তুমিই সেই যোদ্ধার প্রকৃত প্রণয়িনী। আমি দেশে দেশে পর্য্যটন করি, সম্ভবতঃ রঘুনাথের সহিত পুনরায় সাক্ষাৎ হইতে পারে, তাঁহাকে কিছু বক্তব্য আছে? আমার নিকট লজ্জার কারণ নাই, আমি সংসারের বহির্ভূত।

সরযূ ঈষৎ লজ্জিত হইলেন, ধীরে ধীরে বলিলেন,—প্রভুর সহিত তাঁহার সম্প্রতি সাক্ষাৎ হইয়াছিল?

গোস্বামী। কল্য রজনীতে ঈশানী-মন্দিরে সাক্ষাৎ হইয়াছিল। তিনিই আমাকে তোমার নিকট পাঠাইয়াছেন।

সরযূ। তিনি আপাততঃ কি করিবার প্রতিজ্ঞা করিয়াছেন, তাহা কি বলিয়াছেন?

গোস্বামী। নিজ বাহুবলে, নিজ কার্য্যগুণে, অন্যায় অপযশ তিরোহিত করিবেন অথবা সেই চেষ্টায় প্রাণ দান করিবেন।

সরযূ। ধন্য বীরপ্রতিজ্ঞা! যদি তাঁহার সহিত পুনরায় আপনার সাক্ষাৎ হয়,

বলিবেন, সরযূ রাজপুত বালা, জীবন অপেক্ষা যশ অধিক জ্ঞান করে। বলিবেন, সরযূ যতদিন জীবিত থাকিবে, রঘুনাথকে কলঙ্কশূন্য বীর বলিয়া তাঁহারই যশোগীত গাইবে। ভগবান অবশ্যই রঘুনাথের যত্ন সফল করিবেন।

গোস্বামী। ভগবান তাহাই করুন, কিন্তু ভদ্রে! সত্যের সর্ব্বদা জয় হয় না। বিশেষতঃ রঘুনাথ যে দুরূহ উদ্যমে প্রবৃত্ত হইতেছেন তাহাতে তাঁহার প্রাণ-সংশয়ও আছে।

সরযূ। রাজপুতের সেই ধর্ম্ম! আপনি তাঁহাকে জানাইবেন, যদি কর্ত্তব্য সাধনে তাহার প্রাণবিয়োগ হয়, সরযূবালা তাঁহার যশোগীত গাইতে গাইতে উল্লাসে নিজ প্রাণ বিসর্জ্জন দিবে!

উভয়ে ক্ষণিক নিস্তব্ধ হইয়া রহিলেন। অনেকক্ষণ পরে সরযূ জিজ্ঞাসা করিলেন,—রঘুনাথ আর কিছু আপনার নিকট বলিয়াছিলেন?

গোস্বামী ক্ষণেক চিন্তা করিয়া বলিলেন,—আপনাকে জিজ্ঞাসা করিয়াছেন, বিদ্রোহী বলিয়া জগৎ যাহাকে ঘৃণা করিবে, আপনি কি তাঁহাকে হৃদয়ে স্থান দিবেন? জগৎ যাঁহার নাম উচ্চারণ করিবে না, আপনি কি তাঁহার নাম স্মরণ করিবেন? ঘৃণিত, অবমানিত, দূরীকৃত রঘুনাথকে কি সরযূবালা মনে রাখিবেন?

সরযূ বলিলেন,—প্রভু! তাঁহাকে জানাইবেন, সরযূ রাজপুতবালা, অবিশ্বাসিনী নহে।

গোস্বামী। জগদীশ্বর! তবে আর তাঁহার হৃদয়ে কষ্ট নাই। লোকে যদি মন্দ বলে, তিনি জানিবেন, একজন এখনও রঘুনাথকে বিশ্বাস করে! এক্ষণে বিদায় দিন, আমি এই কথাগুলি বলিলে রঘুনাথের হৃদয়ে শান্তিসেচন হইবে!

সজলনয়নে সরযূ বলিলেন,—তাঁহাকে আরও বলিবেন, তিনি অসিহস্তে যশের পথ পরিষ্কার করুন, যিনি জগতের আদিপুরুষ, তিনি তাঁহার সহায় হইবেন!

উভয়ে পুনরায় নীরব হইয়া রহিলেন। সরযূ বলিলেন,—প্রভু! আমার হৃদয় শান্ত করিয়াছেন, প্রভুর নাম জিজ্ঞাসা করিতে পারি?

গোস্বামী বলিলেন,—সীতাপতি গোস্বামী!

রজনী জগতে গভীরতর অন্ধকার ঢালিতে লাগিল। সেই অন্ধকারে একজন গোস্বামী একাকী রায়গড় দুর্গাভিমুখে গমন করিতেছেন।

## একবিংশ পরিচ্ছেদ : রায়গড় দুর্গ

ধিক্ দেব, ঘৃণাশূন্য, অক্ষুব্ধ হৃদয়,
এতদিন আছ এই অন্ধতমপুরে,
দেবত্ব, বীরত্ব, বীর্য্য, সর্ব্ব তেয়াগিয়া,
দাসত্বের কলঙ্কেতে ললাট উজ্জ্বলি ?

—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

পূর্ব্বোক্ত ঘটনার কয়েক দিন পর, শিবজীর তদানীন্তন রাজধানী রায়গড়ে রজনী দ্বিপ্রহরের সময় একটী সভা সন্নিবেশিত হইয়াছে। শিবজীর প্রধান প্রধান সেনাপতি, মন্ত্রী, কর্ম্মচারী, পুরোহিত ও শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণ সভায় উপস্থিত হইয়াছেন। পরাক্রান্ত যোদ্ধা, ধীশক্তিসম্পন্ন মন্ত্রী, শীর্ণতনু শুক্লকেশ বহুদর্শী ন্যায়শাস্ত্রী সভাতল সুশোভিত করিয়াছেন। যুদ্ধ ব্যবসায়ে, বুদ্ধি সঞ্চালনে বা বিদ্যাবলে ইহারাই শিবজীর চির সহায়তা করিয়াছেন, শিবজীর ন্যায় ইহাদেরও হৃদয় স্বদেশানুরাগে পূর্ণ। কিন্তু অদ্য সভাস্থল নীরব, শিবজী নীরব, মহারাষ্ট্রীয় বীরগণ অদ্য মহারাষ্ট্রীয় গৌরব-লক্ষ্মীর নিকট বিদায় লইবার জন্য সমবেত হইয়াছেন!

অনেকক্ষণ পর শিবজী মুরেশ্বরকে সম্বোধন করিয়া বলিলেন,—পেশোয়াজী! আপনি তবে এই পরামর্শ দিতেছেন, সম্রাটের অধীনতা স্বীকার করিয়াছি, তাঁহার অধীন জায়গীরদার হইয়া থাকিব ?

মুরেশ্বর। মনুষ্যের যাহা সাধ্য আপনি তাহা করিয়াছেন, বিধির নির্ব্বন্ধ কে লঙ্ঘন করিতে পারে ?

শিবজী। স্বর্ণদেব! যখন আপনি আমার আদেশে এই সুন্দর প্রশস্ত রায়গড় দুর্গ নির্ম্মাণ করিয়াছিলেন, তখন ইহা রাজার রাজধানীস্বরূপ নির্ম্মাণ করেন, না জায়গীরদারের আবাসস্থান বলিয়া নির্ম্মাণ করেন ?

আবাজী স্বর্ণদেব ক্ষুণ্নস্বরে উত্তর করিলেন,—ক্ষত্রিয়রাজ! ভবানীর আদেশে একদিন স্বাধীনতা আকাঙ্ক্ষা করিয়াছিলেন, ভবানীর আদেশে সে চেষ্টা হইতে নিরস্ত হইয়াছেন, তাহাতে আক্ষেপ অবিধেয়। ঈশানী স্বয়ং হিন্দুসেনাপতির সহিত যুদ্ধ নিষেধ করিয়াছেন।

অন্নজী দত্তও কহিলেন,—যাহা অনিবার্য্য তাহা হইয়াছে, অধুনা আপনার দিল্লীগমনের কর্ত্তব্যাকর্ত্তব্য বিবেচনা করুন।

শিবজী। অন্নজী! আপনার কথা সত্য, কিন্তু যে আশা, যে চেষ্টা হৃদয়ে বহুকালাবধি স্থান পাইয়াছে, তাহা সহজে উৎপাটিত হয় না। ঐ যে উন্নত পর্ব্বতশ্রেণী চন্দ্রালোকে দৃষ্ট হইতেছে, বাল্যকালে ঐ পর্ব্বতশৃঙ্গে আরোহণ করিতে করিতে বা উপত্যকায় ভ্রমণ করিতে করিতে হৃদয়ে কত স্বপ্নের আবির্ভাব হইত! পুনরায় মহারাষ্ট্রদেশ স্বাধীন হইবে, ভারতবর্ষ স্বাধীন হইবে, পুনরায় হিন্দুরাজ্য হিমালয় হইতে সাগরকূল পর্য্যন্ত সমগ্রদেশ শাসন করিবেন! ঈশানী! যদি এ আশা অলীক স্বপ্নমাত্র, তবে এরূপ স্বপ্নে কেন বালকের হৃদয় চঞ্চল করিয়াছিলে ?

এই কথা শুনিয়া সভাস্থ সকলে নীরব, সভায় শব্দমাত্র নাই। সেই নিস্তব্ধতার মধ্যে ঘরের একপ্রান্তে ঈষৎ অন্ধকার স্থান হইতে একটী গম্ভীর স্বর শ্রুত হইল,—ঈশানী প্রবঞ্চনা করেন না! মনুষ্যের যদি অধ্যবসায় ও বীরত্ব থাকে, ঈশানী সহায়তাদানে কুণ্ঠিত হইবেন না!

চকিত হইয়া শিবজী চাহিয়া দেখিলেন, —নবীন গোস্বামী সীতাপতি!

উৎসাহে শিবজীর নয়ন জ্বলিতে লাগিল, বলিলেন,—গোসাইজি! তুমি আমার হৃদয়ে বাল্য উৎসাহের পুনরুদ্রেক করিতেছ, বাল্যকথা পুনরায় স্মরণ করাইতেছ! তাত দাদাজী কানাইদেব মৃত্যুশয্যায় শায়িত হইয়া আমাকে এরূপ বলিয়াছিলেন,—বৎস! তুমি যে চেষ্টা করিতেছ, তদপেক্ষা মহত্তর চেষ্টা আর নাই। এই উন্নত পথ অনুসরণ কর, দেশের স্বাধীনতা সাধন কর, ব্রাহ্মণ, গোবৎসাদি ও কৃষকগণকে রক্ষা কর, দেবায়ল কলুষিতকারীকে শাস্তি প্রদান কর, ঈশানী যে উন্নত পথ তোমাকে দেখাইয়া দিয়াছেন, সেই পথ অনুধাবন কর। বিংশতি বৎসর পরে অদ্য দাদাজীর গম্ভীর স্বর আমার কর্ণকুহরে শব্দিত হইতেছে, দাদাজী কি প্রবঞ্চনাবাক্য উচ্চারণ করিয়াছিলেন?

পুনরায় সেই গোস্বামী সেইরূপ গম্ভীরস্বরে বলিলেন,—কানাইদেব প্রবঞ্চনাবাক্য উচ্চারণ করেন নাই, উন্নত পথ অনুসরণ করিলে অবশ্যই উন্নত ফললাভ হইবে। পথিমধ্যে যদি আমরা ভগ্নোৎসাহ হইয়া নিবস্ত হই, সে কি দাদাজী কানাইদেবের প্রবঞ্চনা, না আমাদের ভীরুতা?

"ভীরুতা" শব্দ উচ্চারণ মাত্র সভাতে গোলযোগ উপস্থিত হইল, বীরদিগের কোষে অসি ঝন্-ঝন্ শব্দ করিল।

গোস্বামী পুনরায় গম্ভীরস্বরে বলিলেন,—রাজন্! গোস্বামীর বাচালতা ক্ষমা করুন। যদি অন্যায় কথা উচ্চারণ করিয়া থাকি ক্ষমা করুন। কিন্তু মদীয় উপদেশ সত্য কি অলীক, ক্ষত্রিয়রাজ, আপন বীরহৃদয়কে জিজ্ঞাসা করুন। যিনি জায়গীরদারের পদবী হইতে রাজপদবী গ্রহণ করিয়াছেন, যিনি অসিহস্তে স্বাধীনতার পথ পরিষ্কার করিয়াছেন, যিনি পর্ব্বতে, উপত্যকায়, গ্রামে, অটবীতে বীরত্বের চিহ্ন অঙ্কিত করিয়াছেন, তিনি কি সে বীরত্ব বিস্মরণ হইবেন, সে স্বাধীনতায় জলাঞ্জলি দিবেন? বালসূর্য্যের ন্যায় যে হিন্দুরাজ্যের জ্যোতিঃ চারিদিকে অন্ধকার বিদীর্ণ করিয়া বিস্তৃত হইতেছে, সে সূর্য্য কি অকালে অস্ত যাইবে? রাজন্! হিন্দু গৌরব-লক্ষ্মী আপনাকে বরণ করিয়াছেন, আপনি স্বেচ্ছাপূর্ব্বক তাঁহাকে ত্যাগ করিবেন? আমি ধর্ম্মব্যবসায়ী মাত্র, আমার পরামর্শ দিবার অধিকার নাই, স্বয়ং বিবেচনা করুন।

সভাস্থ সকলে নীরব, শিবজী নীরব, কিন্তু তাঁহার নয়ন ধক্ ধক্ করিয়া জ্বলিতেছিল!

অনেকক্ষণ পরে শিবজী গোস্বামীর দিকে চাহিয়া বলিলেন,—গোস্বামিন্! আপনার সহিত অল্পদিনই আমার পরিচয় হইয়াছে, আপনি দেব কি মনুষ্য জানি না, কিন্তু দৈববাণী হইতেও আপনার কথা হৃদয়ে গভীরতর অঙ্কিত হইতেছে! একটী কথা জিজ্ঞাসা করি, হিন্দু সেনাপতির তুমুল প্রতাপ, তীক্ষ্ণ রণ-কৌশল, অসংখ্য রাজপুতসেনা, তাহার সহিত যুদ্ধ করে এরূপ সৈন্য আমাদের কোথায়?

সীতাপতি। রাজপুতগণ বীরাগ্রগণ্য, কিন্তু মহারাষ্ট্রীয়গণ দুর্ব্বল হস্তে অসি ধারণ

ববেন না। জয়সিংহ রণপণ্ডিত, কিন্তু শিবজীও ক্ষত্রিয়বংশে জন্মগ্রহণ করিয়াছেন। পরাজয় আশঙ্কা করিলেই পরাজয় হয়। পুরুষসিংহ! বিপদ তুচ্ছ করিয়া, দৈবকে সংহার করিয়া, কার্য্য সাধন করুন, ভারতবর্ষে এরূপ হিন্দু নাই যে আপনার যশোগান না করিবে, আকাশে এমন দেবতা নাই যিনি আপনার সহায়তা না করিবেন!

শিবজী। মানিলাম, কিন্তু হিন্দুতে হিন্দুতে যুদ্ধ করিয়া রুধির-স্রোতে দেশ প্লাবিত করিবে, সে কি মঙ্গল, সে কি পুণ্যকর্ম্ম?

সীতাপতি। সে পাপে কে পাতকী? যিনি স্বজাতির জন্য, স্বধর্ম্মের জন্য যুদ্ধ করেন, তিনি, না যিনি মুসলমানদিগের অর্ন্তভুক্ হইয়া স্বজাতির বৈরাচরণ করেন, তিনি?

শিবজী পুনরায় নীরব হইয়া রহিলেন, প্রায় একদণ্ড কাল নীরবে চিন্তা করিতে লাগিলেন, তাঁহার বিশাল হৃদয় কত ভীষণ চিন্তা-লহরীতে আলোড়িত হইতেছিল, কে বলিবে? একদণ্ড কাল পর ধীরে ধীরে মস্তক উঠাইয়া গম্ভীরস্বরে বলিলেন,—"সীতাপতি! অদ্য জানিলাম মহারাষ্ট্রদেশ এখনও বীরশূন্য হয় নাই, এখনও পরাধীন হইবে না। পুনরায় যুদ্ধ হইবে, সে যুদ্ধের দিনে আপনা অপেক্ষা বিচক্ষণ মন্ত্রী বা সাহসী সহযোগী আমি আকাঙ্ক্ষা করি না। কিন্তু সে যুদ্ধের দিন এখনও আইসে নাই। আমি পরাজয় আশঙ্কা করিতেছি না, স্বধর্ম্মনাশ আশঙ্কা করিতেছি না, অন্য একটী কারণে আপাততঃ যুদ্ধে বিমুখ হইতেছি, শ্রবণ করুন।

যে মহৎ ব্রত ধারণ করিয়াছি তাহা সাধনার্থ অনেক ষড়যন্ত্র, অনেক গুপ্ত উপায় অবলম্বন করিয়াছি। ম্লেচ্ছগণ সন্ধিবাক্য রাখে নাই, আমিও তাহাদিগের সহিত সন্ধি রাখি নাই।

অদ্য হিন্দুধর্ম্মের অবলম্বন স্বরূপ, হিন্দু প্রতাপের প্রতিমূর্ত্তিস্বরূপ সত্যনিষ্ঠ জয়সিংহের সহিত সন্ধি করিয়াছি, শিবজী সে সন্ধি লঙ্ঘন করিতে অপারগ। মহানুভব রাজপুতের সহিত যে সন্ধি করিয়াছি, শিবজী জীবন থাকিতে তাহা লঙ্ঘন করিবে না।

ধর্ম্মাত্মা একদিন আমাকে বলিয়াছিলেন,—'সত্যপালনে যদি সনাতন হিন্দুধর্ম্মের রক্ষা না হয়, সত্য লঙ্ঘনে হইবে।' সে কথা অদ্যাপি আমি বিস্মৃত হই নাই, সে কথা অদ্য বিস্মরণ হইবে না।

সীতাপতি! চতুর আরংজীব যদি আমাদের সন্ধির কথা লঙ্ঘন করেন, তখন আপনার পরামর্শ গ্রহণ করিব, তখন শিবজী দুর্ব্বল হস্তে খড়্গ ধরিবে না। কিন্তু সত্যপরায়ণ জয়সিংহের সহিত এই সন্ধি লঙ্ঘন করিতে শিবজী অপারগ।"

সভাসদ সকলে নীরব হইয়া রহিলেন। ক্ষণেক পর অন্নজী বলিলেন,—মহারাজ! আর একটী কথা আছে—আপনি কি দিল্লী যাওয়া স্থির করিয়াছেন?

শিবজী। সে বিষয়েও আমি জয়সিংহকে বাক্য দান করিয়াছি।

অন্নজী। মহারাজ! আরংজীবের চতুরতা জানেন, তাঁহার কথা বিশ্বাস করিবেন? তিনি আপনাকে কি মনোরথে আহ্বান করিয়াছেন তাহা কি আপনি অনুভব করিতে পারেন না?

শিবজী। অন্নজী! জয়সিংহ স্বয়ং বাক্যদান করিয়াছেন যে দিল্লীগমনে আমার কোনরূপ অনিষ্ট ঘটিবে না।

অন্নজী। কপটাচারী আরংজীব যদি আপনাকে বন্দী করেন বা হত্যা করেন, তখন জয়সিংহ কিরূপে আপনাকে রক্ষা করিবেন?

শিবজী। সন্ধি লঙ্ঘনের ফল আরংজীব অবশ্যই ভোগ করিবেন। দত্তজী! মহারাষ্ট্র-ভূমি বীরপ্রসবিনী, আরংজীব এরূপ আচরণ করিলে মহারাষ্ট্রদেশে যে যুদ্ধানল প্রজ্জলিত হইবে সাগরের জলে তাহা নিবারিত হইবে না, আরংজীব ও সমস্ত দিল্লীর সাম্রাজ্য তাহাতে দগ্ধ হইয়া যাইবে! পাপের ফল নিশ্চয়ই ফলিবে।

শিবজীকে স্থিরপ্রতিজ্ঞ দেখিয়া আর কেহ নিষেধ করিলেন না। ক্ষণেক পর শিবজী বলিলেন,—পেশোয়াজী মুরেশ্বর! আবাজী স্বর্ণদেব! অন্নজী দত্ত! আপনাদিগের ন্যায় প্রকৃত বন্ধু, আমার অতি বিরল,' আপনাদিগের ন্যায় কার্য্যক্ষম বিচক্ষণ পণ্ডিত মহাবাষ্ট্রদেশে বিরল। আমার অবর্ত্তমানে মহারাষ্ট্রদেশ আপনারা তিনজনে শাসন কবিবেন, আপনাদিগেব আদেশ আমার আদেশের ন্যায় সকলে পালন করিবে, এরূপ অাজ্ঞা দিয়া যাইব।

মুবেশ্বব, স্বর্ণদেব ও অন্নজী শাসনভার গ্রহণ করিলেন। মালশ্রী তখন বলিলেন,—ক্ষত্রিযবাজ! আমার একটী আবেদন আছে। বাল্যকাল হইতে আপনার সঙ্গ ত্যাগ কবি নাই, অনুমতি করুন, আপনার সহিত দিল্লী যাত্রা করি।

সজল নয়নে শিবজী বলিলেন,—মালশ্রী! তোমার নিকট আমার অদেয় কিছুই নাই, তোমার ইচ্ছা পূর্ণ হইবে।

সীতাপতি ক্ষণেকপর বলিলেন,—রাজন্! তবে আমাকে বিদায় দিন, আমাকে ব্রতসাধনার্থ বহু তীর্থে যাইতে হইবে। জগদীশ্বর আপনাকে নিরাপদে রাখুন।

শিবজী। নবীন গোস্বামিন্! কুশলে তীর্থযাত্রা করুন। যুদ্ধের সময় আপনাকে পুনর্ব্বার স্মরণ করিব, আপনা অপেক্ষা প্রকৃত বন্ধু আমি দেখিতে আকাঙ্ক্ষা করি না। আপনার মত অল্প বয়সেই এরূপ তেজঃ, সাহস ও বীরত্ব আমি আর কাহারও দেখি নাই।

পরে একটী দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া অস্ফুটস্বরে বলিলেন,—কেবল আর একজনকে দেখিয়াছিলাম!

## দ্বাবিংশ পরিচ্ছেদ : চাঁদ কবির গীত

চলেছে চাহিয়া দেখ,
যোদ্ধা, যোদ্ধা এক এক
কাল পরাজয় করি দেবমূর্ত্তি ধরিয়া।
* * *
জন্মিবে পুরুষগণ
বীর যোদ্ধা অগণন,
রাখিবে ভারত নাম ক্ষিতিপৃষ্ঠে আঁকিয়া।

—হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

১৬৬৬ খ্রীঃ অব্দের বসন্তকালে পঞ্চশত অশ্বারোহী ও এক সহস্র পদাতিক লইয়া শিবজী দিল্লীর নিকট উপস্থিত হইলেন। নগরের প্রায় ছয় ক্রোশ দক্ষিণে শিবির

সংস্থাপিত করিয়াছেন, সেনাগণ বিশ্রাম করিতেছে, শিবজী চিন্তিত মনে এদিক ওদিক পরিভ্রমণ করিতেছেন। দিল্লী আসিয়া কি ভাল করিয়াছেন? মুসলমানের অধীনতা স্বীকার করা কি বীরোচিত কার্য্য হইয়াছে? এখনও কি প্রত্যাবর্ত্তনের উপায় নাই? এইরূপ সহস্র চিন্তা শিবজীর মহৎ হৃদয় আলোড়িত করিতেছে। যোদ্ধার মুখমণ্ডল ও ললাট চিন্তারেখায় অঙ্কিত, বিপদকালে ও যুদ্ধকালে কেহ শিবজীর মুখমণ্ডল এরূপ চিন্তাঙ্কিত দেখে নাই।

শিবজীর সঙ্গে সঙ্গে কেবল তাঁহার তেজস্বী উগ্রস্বভাব নয় বৎসরের বালক শম্ভুজী ভ্রমণ করিতেছেন, এক একবার পিতার গম্ভীর মুখমণ্ডলের দিকে দৃষ্টিপাত করিতেছেন, পিতার হৃদয়ের ভাব কতক কতক বুঝিতে পারিতেছিলেন! রঘুনাথ পন্থ ন্যায়শাস্ত্রী নামক শিবজীর পুরাতন মন্ত্রী কিছু পশ্চাতে পশ্চাতে আসিতেছিলেন।

অনেকক্ষণ পর শিবজী মন্ত্রীকে জিজ্ঞাসা করিলেন,—ন্যায়শাস্ত্রী, আপনি কখনও দিল্লীতে আসিয়াছিলেন?

ন্যায়শাস্ত্রী। বাল্যকালে দিল্লীনগর দেখিয়াছিলাম।

শিবজী। দূরে ঐ বহুবিস্তীর্ণ প্রাচীরের ন্যায় কি দেখা যাইতেছে বলিতে পারেন? আপনি অনন্যমনা হইয়া ঐদিকে চাহিয়া রহিয়াছেন কি জন্য?

ন্যায়শাস্ত্রী। মহারাজ! দিল্লীর শেষ হিন্দু-রাজা পৃথুরায়ের দুর্গপ্রাচীর দেখা যাইতেছে।

শিবজী বিস্মিত হইয়া বলিলেন,—এই সে পৃথুরায়ের দুর্গ! এই স্থানে তাঁহার রাজধানী ছিল! এই স্থানে দিল্লীর শেষ হিন্দু-রাজা রাজ্যশাসন করিতেন? ন্যায়শাস্ত্রী, স্বপ্নের ন্যায় সেদিন গত হইয়াছে! দিবসের আলোক গত হয়, পুনরায় দিবস আইসে, শীতকালে বিলুপ্ত পত্র-কুসুম বসন্তে আবার দেখা যায়। আমাদের গৌরবদিন কি আর দেখা দিবে না?

ন্যায়শাস্ত্রী। ভগবানের প্রসাদে সকলই হইতে পারে। ভগবান করুন, আপনার বাহুবলে যেন আমরা পুনরায় গৌরবলাভ করিতে পারি।

শিবজী। ন্যায়শাস্ত্রী! বাল্যকালে কঙ্কণপ্রদেশের কথকদিগের যে কথা শুনিতাম চাঁদ কবির যে গীত শুনিতাম, তাহা কি আপনার মনে পড়ে? ঐ ভগ্ন দুর্গ প্রাসাদপূর্ণ ও বহু জনাকীর্ণ ছিল, পতাকা ও তোরণ-শোভিত একটী বিস্তীর্ণ নগর ছিল! রাজ-সভায় যোদ্ধবর্গবেষ্টিত হইয়া রাজা বসিয়া আছেন, বাহিরে যতদূর দেখা যায়, পথে, ঘাটে, বাটীতে, প্রাঙ্গণে ও নদীতীরে নাগরিকগণ আনন্দে উৎসব করিতেছে! বহু বিস্তীর্ণ বাজারে ক্রয়-বিক্রয় হইতেছে, উদ্যানে লোকে আনন্দে নৃত্যগীত করিতেছে, সরোবর হইতে ললনাগণ কলস করিয়া জল লইয়া যাইতেছে, প্রাসাদ-সম্মুখে সেনাগণ সসজ্জ দণ্ডায়মান রহিয়াছে; বাদ্যকর সানন্দে বাদ্য করিতেছে। প্রভাতের সূর্য্য এই অপরূপ দৃশ্যের উপর সুন্দর রশ্মি বর্ষণ করিতেছেন, এমত সময়ে মহম্মদ ঘোরীর দূত রাজসভায় প্রবেশ করিল। সে কথা কি আপনার মনে পড়ে?

ন্যায়শাস্ত্রী। রাজন্! চাঁদ কবির কথা মনে আছে, কিন্তু আপনি আর একবার সে কথা বলুন। আপনার মুখে সে কথা বড় মিষ্ট লাগিতেছে।

শিবজী। মুসলমান-দূত পৃথুরায়কে বলিল,—মহারাজ! মহম্মদ ঘোরী আপনার রাজ্যের অর্দ্ধাংশমাত্র লইয়া সন্ধিস্থাপন করিতে সম্মত আছেন; তাহাতে আপনার কি মত?

মহানুভব পৃথুরায় উত্তর করিলেন,—যবে সূর্য্যদেব আকাশে অন্য একটী সূর্য্যকে স্থান দিবেন, পৃথুরায় সেইদিন স্বীয় রাজ্যে অন্য রাজাকে স্থান দিবেন।

মুসলমান-দূত পুনরায় বলিল,—মহারাজ! আপনার শ্বশুর মহাশয় মহম্মদ ঘোরীর সহিত সন্ধি করিয়াছেন, আপনি যুদ্ধক্ষেত্রে মুসলমান ও রাঠোর সৈন্য একত্রিত দেখিতে পাইবেন।

পৃথুরায় উত্তর করিলেন,—শ্বশুর মহাশয়কে প্রণাম জানাইবেন ও বলিবেন, আমিও স্বয়ং যাইতেছি, অবিলম্বে সাক্ষাৎ করিয়া তাঁহার পদধূলি গ্রহণ করিব।

অবিলম্বে চোহান সৈন্য ঐ প্রশস্ত দুর্গ হইতে নিষ্ক্রান্ত হইল, তিরোরীর যুদ্ধে যবন ও রাঠোর সৈন্য পৃথুরায়ের সম্মুখে বায়ু-তাড়িত ধূলিবৎ উড়িয়া গেল, আহত ঘোরী কষ্টে পলায়ন করিয়া প্রাণরক্ষা করিল!

রঘুনাথ! সে দিন গিয়াছে, এক্ষণে চাঁদ কবির গীত কে গাইবে, কে শ্রবণ করিবে? তথাপি এস্থানে দণ্ডায়মান হইলে, আমাদিগের পূর্ব্বপুরুষদিগের অবিনশ্বর কীর্ত্তি শ্রবণ করিলে, স্বপ্নের ন্যায় নব নব আশা মনে উদয় হয়। এই বিশাল কীর্ত্তিক্ষেত্র চিরদিন তিমিরাবৃত থাকিবে না, ভারতের গৌরবের দিন এখনও উদিত হইবে। জগদীশ্বর রুগ্নকে আরোগ্য দান করেন, দুর্ব্বলকে বলবান করেন, জীর্ণ পদদলিত ভারত-সন্তানকে তিনি এখনও উন্নত করিতে পারেন।

## ত্রয়োবিংশ পরিচ্ছেদঃ রামসিংহ

বাপের সদৃশ বীর সমান সমান।

—কাশীরাম দাস।

শিবজী ও তাঁহার পুত্র শম্ভুজী শিবিরে উপবেশন করিয়া আছেন, এমন সময় একজন প্রহরী আসিয়া বলিল,—মহারাজ! জয়সিংহের পুত্র রামসিংহ অন্য একজন সৈনিকের সহিত সম্রাটের আদেশে মহারাজকে দিল্লীতে আহ্বান করিতে আসিয়াছেন। উভয়ে দ্বারে দণ্ডায়মান আছেন।

শিবজী। সাদরে লইয়া আইস।

উগ্রস্বভাব শম্ভুজী বলিলেন,—পিতঃ! আপনাকে আহ্বান করিতে আরংজীব কেবল দুইজন মাত্র দূত পাঠাইয়াছেন?

শিবজী আরংজীবকৃত এই অবমাননায় মনে মনে ক্রুদ্ধ হইলেন, কিন্তু সে ক্রোধ প্রকাশ করিলেন না। ক্ষণেক পরেই রামসিংহ শিবিরে প্রবেশ করিলেন। রাজপুত যুবক পিতার ন্যায় তেজস্বী ও বীর, পিতার ন্যায় ধর্ম্মপরায়ণ ও সত্যপ্রিয়। তীক্ষ্ণবুদ্ধি শিবজী, যুবকের মুখমণ্ডল দেখিয়াই তাঁহার উদার ও অকপট চরিত্র বুঝিলেন, তথাপি আরংজীবের

কোন কু-অভিসন্ধি আছে কি না, দিল্লী-প্রবেশে বিপদ আছে কি না, কথাচ্ছলে জানিবার প্রয়াস করিলেন। রামসিংহ পিতার নিকট শিবজীর বীর্য্য ও প্রতাপের কথা অনেক শুনিয়াছিলেন, সবিস্ময় নয়নে মহারাষ্ট্র-বীরপুরুষের দিকে অবলোকন করিলেন। শিবজী রামসিংহকে আলিঙ্গন ও যথোচিত সম্মানপুরঃসর অভ্যর্থনা করিলেন।

ক্ষণেক পর রামসিংহ কহিলেন,—মহারাজকে পূর্ব্বে আমি কখনও দেখি নাই, কিন্তু পিতার নিকট আপনার যশোবার্ত্তা বিস্তর শুনিয়াছি, অদ্য আপনার ন্যায় স্বদেশপ্রিয় ধর্ম্মপরায়ণ বীরপুরুষকে দেখিয়া আমার নয়ন সার্থক হইল।

শিবজী। আমারও অদ্য পরম সৌভাগ্য। আপনার পিতার তুল্য বিচক্ষণ ধর্ম্মপরায়ণ সত্যপ্রিয় বীরপুরুষ রাজস্থানেও বিরল। দিল্লী আগমনের সময় যে তাঁহার পুত্রের সহিত সাক্ষাৎ হইল ইহা সুলক্ষণ সন্দেহ নাই।

রামসিংহ। রাজন্! দিল্লী আগমন করিতেছেন শুনিয়াই সম্রাট আমাকে আপনার নিকট প্রেরণ করিয়াছেন, কখন নগর প্রবেশ করিতে অভিলাষ করেন?

শিবজী। প্রবেশ সম্বন্ধে আপনি কি পরামর্শ দেন?

অকপটস্বরে রামসিংহ উত্তর করিলেন,—আমার বিবেচনায় এইক্ষণেই প্রবেশ করা বিধেয়, বিলম্ব হইলে বায়ু উত্তপ্ত হইবে, গ্রীষ্ম দুঃসহনীয় হইবে।

রামসিংহের সরল উত্তর শুনিয়া শিবজী ঈষৎ হাস্য করিয়া বলিলেন,—সে কথা জিজ্ঞাসা করি নাই। আপনি দিল্লীতে অধুনা বাস করিতেছেন, আপনার নিকট কোন সংবাদ অবিদিত নাই। আমার পক্ষে দিল্লীপ্রবেশ কতদূর বুদ্ধির কার্য্য তাহা আপনি অবশ্যই জানেন।

উদারচেতা রামসিংহ শিবজীর মনোগত ভাব বুঝিয়া ঈষৎ হাস্য করিয়া বলিলেন,—ক্ষমা করুন, আমি আপনার উদ্দেশ্য পূর্ব্বে বুঝিতে পারি নাই। আমি আপনার অবস্থায় হইলে চিরকাল পর্ব্বতে বাস করিতাম, নিজের অসির উপর নির্ভর করিতাম, অসি তুল্য প্রকৃত বন্ধু আর নাই। কিন্তু এ বিষয়ে আমি অজ্ঞমাত্র, পিতা আপনাকে যখন দিল্লী আসিতে পরামর্শ দিয়াছেন, তখন আপনি আসিয়া ভালই করিয়াছেন। তিনি অদ্বিতীয় পণ্ডিত, তাঁহার পরামর্শ কখনও ব্যর্থ হয় না।

শিবজী বুঝিলেন, দিল্লীতে তাঁহাকে রুদ্ধ করিবার জন্য কোনও কল্পনা হয় নাই, অথবা যদি হইয়া থাকে, রামসিংহ তাহা জানেন না। তখন পুনরায় বলিলেন,—হাঁ, আপনার পিতাই আমাকে আসিতে পরামর্শ দিয়াছেন, আমার আসিবার সময় তিনি আরও বাক্যদান করিয়াছেন, তাহাও বোধ হয় অবগত আছেন।

রামসিংহ। আছি, দিল্লী আগমনে আপনার কোন বিপদ হইবে না, কোনও অনিষ্ট হইবে না, সে বিষয়ে তিনি আপনাকে বাক্যদান করিয়াছেন, তিনি আমাকেও আদেশ করিয়াছেন।

শিব। তাহাতে আপনার মত কি?

রাম। পিতার আদেশ অবশ্য পালনীয়, রাজপুতের বাক্য লঙ্ঘন হয় না। পিতার বাক্য যাহাতে লঙ্ঘন না হয়, আপনি নিরাপদে স্বদেশে যাইতে পারেন, সে বিষয়ে দাসের যত্নে কোনও ত্রুটি হইবে না।

শিবজীর মন নিরুদ্বেগ হইল। আর সন্দেহ না করিয়া ঈষৎ হাসিয়া বলিলেন,—তবে আপনারই পরামর্শ গ্রহণ করিব। বিলম্ব করিলে বায়ু উত্তপ্ত হইবে, চলুন এইক্ষণেই দিল্লী প্রবেশ করি।

অচিরে সকলে দিল্লীর অভিমুখে চলিলেন।

সমস্ত পথ পুরাতন মুসলমান-প্রাসাদের ভগ্নাবশেষে পরিপূর্ণ। প্রথম মুসলমানেরা দিল্লী জয় করিয়া পৃথুরায়ের পুরাতন দুর্গের নিকট আপনাদিগের রাজধানী নির্ম্মাণ করিয়াছিলেন, সুতরাং প্রথম সম্রাটদিগের মসজীদ, প্রাসাদ ও সমাধিমন্দিরে ভগ্নাবশিষ্ট সেই স্থানে দৃষ্ট হয়, জগদ্বিখ্যাত কুতুব মিনার এই স্থানে নির্ম্মিত। কালক্রমে নূতন নূতন সম্রাট আরও উত্তরে নূতন নূতন প্রাসাদ ও রাজবাটী নির্ম্মাণ করিতে লাগিলেন, ক্রমে নগর উত্তরাভিমুখে চলিল। শিবজী যাইতে যাইতে কত প্রাসাদ, কত মসজীদ ও মিনার, কত স্তম্ভ ও সমাধিমন্দিরের ভগ্নাবশেষ দেখিলেন তাহা গণনা করিতে পারিলেন না। রামসিংহ শিবজীর সঙ্গে সঙ্গে যাইতে লাগিলেন ও নানা স্থানের পরিচয় দিতে লাগিলেন, উভয়ে উভয়ের গুণের পরিচয় পাইলেন, উভয়ের মধ্যে বিশেষ সৌহৃদ্য জন্মিল। তীক্ষ্ণবুদ্ধি শিবজী স্থির করিলেন, যদি দিল্লীতে কোনও বিপদ হয়, একজন প্রকৃত বন্ধু পাইব।

পথিমধ্যে লোদীবংশীয় সম্রাটদিগের প্রকাণ্ড সমাধি-মন্দির সকল দৃষ্ট হইল, প্রত্যেক রাজার কবরের উপর এক একটী গম্বুজ ও অট্টালিকা নির্ম্মিত হইয়াছে। আফগানদিগের গৌরব-সূর্য্য যখন অস্তমিত হয়, তখন এই স্থানে দিল্লী ছিল, পরে আরও উত্তরে সরিয়া গিয়াছে।

তাহার পর হুমায়ূনের প্রকাণ্ড সমাধি-মন্দির। তাহার পরে "চৌষট্ খম্বা", অর্থাৎ শ্বেত-প্রস্তর-বিনির্ম্মিত চতুঃষষ্টিস্তম্ভযুক্ত প্রকাণ্ড সুন্দর অট্টালিকা! তাহার পশ্চাতে অসংখ্য গোরস্থান। পৃথুরায়ের দুর্গ হইতে আধুনিক দিল্লী পর্য্যন্ত আসিতে আসিতে শিবজীর বোধ হইল যেন সেই পথেই ভারতবর্ষের ইতিহাস অঙ্কিত রহিয়াছে। এক একটী প্রাসাদ ও অট্টালিকা সেই ইতিহাসের এক একটী পত্র, এক একটী গোরস্থান এক একটী অক্ষর, করাল কাল সেই ইতিহাস-লেখক, নচেৎ এরূপ অক্ষরে ইতিহাস কেন লিখিত হইবে?

শিবজী আরও আসিতে লাগিলেন। দিল্লীর প্রাচীরের নিকট আসিলে রামসিংহ সগর্ব্বে একটী মন্দির দেখাইয়া বলিলেন,—রাজন্! এই যে মন্দির দেখিতেছেন, পিতা জ্যোতিষগণনার্থ ঐ মানমন্দির নির্ম্মাণ করিয়াছেন। বহুদেশের পণ্ডিতেরা ঐ মন্দিরে আসিয়া রজনীতে নক্ষত্র গণনা করেন।

শিবজী। আপনার পিতা যেরূপ বীর সেইরূপ বিজ্ঞ, জগতে এইরূপ সর্ব্বগুণসম্পন্ন লোক অতি বিরল। শুনিয়াছি পুণ্য কাশীধামেও তিনি ঐরূপ মানমন্দির প্রতিষ্ঠিত করিয়াছেন।

দিল্লীর প্রাচীরের ভিতর প্রবেশ করিবার সময় শিবজীর ঈষৎ হৃৎকম্প হইল, তিনি অশ্ব থামাইলেন। একবার পশ্চাদ্দিকে চাহিলেন, একবার মনে চিন্তার উদয় হইল যে এখনও স্বাধীন আছি, পরক্ষণেই বন্দী হইতে পারি। তৎক্ষণাৎ ধর্ম্মপরায়ণ জয়সিংহের

নকট যে বাক্যদান করিয়াছিলেন তাহা স্মরণ হইল, জয়সিংহের পুত্রের উদার মুখমণ্ডল দেখিলেন, নিজ কোষে "ভবানী" নামক অসির দিকে দর্শন করিয়া দিল্লীদ্বারে প্রবেশ করিলেন।

স্বাধীন মহারাষ্ট্রীয় যোদ্ধা সেই মুহূর্ত্তে বন্দী হইলেন।

## চতুর্বিবংশ পরিচ্ছেদঃ দিল্লীনগরী

ঘরে ঘরে বাজিছে বাজনা;
নাচিছে নর্ত্তকীবৃন্দ, গাইছে সুতানে
গায়ক।
* * *
দ্বারে দ্বারে ঝোলে মালা গাঁথা ফুলফুলে;
গৃহাগ্রে উড়িছে ধ্বজ; বাতায়নে বাতী;
জনস্রোতঃ রাজপথে বহিছে কল্লোলে।

—মধুসূদন দত্ত।

দিল্লী অদ্য মনোহর শোভা ধারণ করিয়াছে। আরংজীব স্বয়ং জাঁকজমকপ্রিয় ছিলেন না, কিন্তু রাজকার্য্য সাধনার্থ সময়ে সময়ে জাঁকজমক আবশ্যক তাহা বিশেষরূপে জানিতেন। অদ্য শিবজী দরিদ্র মহারাষ্ট্রদেশ হইতে বিপুল অর্থশালী মোগল রাজধানীতে আসিয়াছেন, মোগলদিগের ক্ষমতা, সম্পত্তি ও অর্থের প্রাচুর্য্য দেখিলে শিবজী আপন হীনতা বুঝিতে পারিবেন, মোগলদিগের সহিত যুদ্ধের অসম্ভাবিতা বুঝিতে পারিবেন, এই উদ্দেশ্যে আরংজীব অদ্য প্রচুর জাঁকজমকের আদেশ দিয়াছিলেন। সম্রাটের আদেশে দিল্লী নগরী উৎসবের দিনে কুলললনার ন্যায় অপূর্ব্ববেশ ধারণ করিয়াছে!

শিবজী ও রামসিংহ একত্রে রাজপথ অতিবাহন করিতে লাগিলেন। পথ দিয়া অসংখ্য অশ্বারোহী ও পদাতিক গমনাগমন করিতেছে, নগর লোকারণ্য হইয়াছে, বণিকগণ বাজারে দোকানে বহুমূল্য পণ্যদ্রব্য রাশি করিয়া রাখিয়াছে, উৎকৃষ্ট বস্ত্র, বহুমূল্য স্বর্ণ-রৌপ্যের অলঙ্কার, অপূর্ব্ব খাদ্যসামগ্রী ও অপর্য্যাপ্ত গৃহানুকরণ দ্রব্য দেখিতে দেখিতে শিবজী রাজপথ অতিবাহন করিতে লাগিলেন। কোথাও গৃহের উপর নিশান উড়িতেছে, কোথাও সুপরিচ্ছদ গৃহস্থেরা বারান্দায় বসিয়া রহিয়াছে, কোথাও বা গবাক্ষ দিয়া কুলকামিনীগণ প্রসিদ্ধ মহারাষ্ট্র যোদ্ধাকে দেখিতেছে। পথে অসংখ্য শকট, শিবিকা, হস্তী ও অশ্ব, রাজা, মন্সবদার, সেখ, আমীর ও ওমরাহগণ সর্ব্বদা গমনাগমন করিতেছে। অশ্বারোহীগণ তীব্রবেগে যেন নগর কাঁপাইয়া যাইতেছে; সুন্দর অলঙ্কার ও রক্তবর্ণ বস্ত্রে মণ্ডিত হইয়া শুণ্ড নাড়িতে নাড়িতে গজেন্দ্রগমনে গজেন্দ্রগণ চলিয়া যাইতেছে; শিবিকাবাহকগণ হুহুঙ্কার শব্দে যেন আরোহীর পদমর্য্যাদা প্রচার করিয়া চলিয়া যাইতেছে! শিবজী এরূপ নগর কখনও দেখেন নাই, কোথায় পুনা বা রায়গড়!

যাইতে যাইতে রামসিংহ দূরে তিনটী শ্বেত গম্বুজ দেখাইয়া বলিলেন,—ঐ দেখুন জুম্মা মসজীদ! সম্রাট শাজিহান জগতের অর্থ একত্র করিয়া ঐ উন্নত প্রশস্ত মন্দির নির্ম্মাণ করিয়াছিলেন, শুনিয়াছি ওরূপ মসজীদ জগতে আর নাই।

শিবজী বিস্ময়োৎফুল্ল-লোচনে দেখিলেন, রক্তবর্ণ প্রস্তরে নির্ম্মিত মসজীদের প্রাচীর বিস্তীর্ণ স্থান ব্যাপিয়া শোভা পাইতেছে, তাহার উপর সুন্দর শ্বেতপ্রস্তর-বিনির্ম্মিত তিনটি গম্বুজ ও দুই দিকে দুই মিনার যেন গগন ভেদ করিয়া উঠিয়াছে!

এই অপরূপ মসজীদের সম্মুখেই রাজপ্রাসাদ ও দুর্গের বিস্তীর্ণ রক্তবর্ণ প্রস্তর বিনির্ম্মিত প্রাচীর দৃষ্ট হইল। দুর্গের পশ্চাতে যমুনা নদী, সম্মুখে বিস্তীর্ণ রাজপথ শব্দপূর্ণ ও লোকারণ্য। সেই স্থানের ন্যায় সমারোহপূর্ণ আর একটি স্থানও ভারতবর্ষে ছিল না, জগতে ছিল কিনা সন্দেহ। দুর্গের প্রাচীরের উপর শত শত নিশান বায়ুবেগে উড়িতেছে, যেন জগতে মোগল সম্রাটের ক্ষমতা ও গৌরব প্রকাশ করিতেছে। দুর্গ-দ্বারে একজন প্রধান মন্সবদারের প্রশস্ত শিবির, মন্সবদার দুর্গদ্বার রক্ষা করিতেছেন। দুর্গের বাহিরে সেনা রেখায় রেখায় দণ্ডায়মান রহিয়াছে, বন্দুকের কিরীচশ্রেণী সূর্য্যালোকে ঝক্‌মক্ করিতেছে, প্রত্যেক কিরীচ হইতে রক্তবর্ণের নিশান বায়ুমার্গে উড়িতেছে। দুর্গ সম্মুখে অসংখ্য লোক অসংখ্য প্রকার দ্রব্য ক্রয়-বিক্রয় করিতে আসিয়াছে, দুর্গ-প্রাচীর হইতে মসজীদ-প্রাচীর পর্য্যন্ত সমস্ত পথ শব্দপূর্ণ ও লোকপূর্ণ! অশ্বারোহী, গজারোহী ও শিবিকারোহী, ভারতবর্ষের প্রধান প্রধান পদাভিষিক্ত পুরুষগণ, বহুলোকে সমন্বিত হইয়া বহু সমারোহে সর্ব্বদাই দুর্গদ্বারের ভিতর যাইতেছেন ও বাহিরে আসিতেছেন। তাঁহাদিগের পরিচ্ছদ-শোভায় নয়ন ঝলসিত হইতেছে, লোকের কলরবে কর্ণ বিদীর্ণ হইতেছে। সকল শব্দকে নিমগ্ন করিয়া মধ্যে মধ্যে দুর্গের মধ্য হইতে কামানের শব্দ নগর কম্পিত করিতেছে, ও রাজাধিরাজ আলমগীর অর্থাৎ জগতের অধিপতির ক্ষমতা-বার্ত্তা জগৎ সংসারে প্রচার করিতেছে। বিস্ময়োৎফুল্ল-লোচনে অনেকক্ষণ এই সমস্ত ব্যাপার দেখিয়া অবশেষে শিবজী রামসিংহের সহিত দুর্গদ্বার অতিক্রম করিয়া দুর্গে প্রবেশ করিলেন।

প্রবেশ করিয়া শিবজী যাহা দেখিলেন তাহাতে আরও বিস্মিত হইলেন। চতুর্দ্দিকে বিস্তীর্ণ "কারখানায়" অসংখ্য শিল্পকারগণ রাজ-ব্যবহার্য্য নানাবিধ দ্রব্য প্রস্তুত করিতেছে;—অপূর্ব্ব সুবর্ণ ও রৌপ্যখচিত বস্ত্র, মলমল, মসলিন বা ছিট; বহুমূল্য গালিচা, চন্দ্রাতপ, তাম্বু বা পর্দ্দা, সুন্দর পরিধেয় উষ্ণীষ, শাল বা গাত্রাবরণ; অপরূপ সুবর্ণ মণি-মাণিক্যের বেগম-পরিধেয় অলঙ্কার; সুন্দর চিত্র; সুন্দর কারুকার্য্য, সুন্দর শ্বেত-প্রস্তরের গৃহানুকরণ দ্রব্য; রাশি রাশি নীল, পীত, রক্তবর্ণ, বা হরিদ্বর্ণ প্রস্তরের নানারূপ খেলনা দ্রব্য; কত বর্ণনা করিব! ভারতবর্ষে যত অপূর্ব্ব শিল্পকার ছিল, সম্রাট-আদেশে তাহারা মাসিক বেতন পাইয়া প্রতিদিন দুর্গে কার্য্য করিতে আসিত। সম্রাট রাজকার্য্যার্থ বা নিজ প্রয়োজনের জন্য যে কোন বস্তু আবশ্যক বোধ করিতেন, বিলাস-প্রিয়া বেগমগণ যতরূপ অপূর্ব্ব দ্রব্য আদেশ করিতেন, প্রাসাদবাসীদিগের যত প্রকার সামগ্রী প্রয়োজন হইত, তৎসমস্তই এই স্থানে প্রস্তুত হইত।

শিবজী এ সমস্ত দেখিবার সময় পাইলেন না। অসংখ্য লোকের মধ্য দিয়া "দেওয়ান

আম” নামক উন্নত প্রশস্ত রক্তবর্ণ প্রস্তর-বিনির্ম্মিত প্রাসাদের নিকট আসিলেন। সম্রাট সচরাচর এই স্থানে সভার অধিবেশন করিতেন, কিন্তু অদ্য যেন শিবজীকে প্রাসাদের সমস্ত গৌরব দেখাইবার জন্যই সুন্দর শ্বেতপ্রস্তর-বিনির্ম্মিত নানারূপ অলঙ্কারে অলঙ্কৃত এবং জগতে অতুল্য “দেওয়ান খাস” নামক প্রাসাদে সভা অধিবেশন করিয়াছিলেন। শিবজী সেই স্থানে যাইয়া দেখিলেন, প্রাসাদের ভিতর রত্ন-মাণিক্য-বিনির্ম্মিত সূর্য্যরশ্মি-প্রতিঘাতী ময়ূর সিংহাসনের উপর সম্রাট আরংজীব উপবেশন করিয়া আছেন, সম্রাটের চারিদিকে রৌপ্য-বিনির্ম্মিত রেল, রেলের বাহিরে ভারতবর্ষের অগ্রগণ্য রাজা, মন্সবদার, ওমরাহ ও সেনাপতিগণ নিঃশব্দে দণ্ডায়মান রহিয়াছেন। রামসিংহ শিবজীর পরিচয় দান করিয়া রাজ সদনে উপস্থিত হইলেন।

শিবজী অদ্য দিল্লীনগরীর অসাধারণ শোভা দেখিয়াই আরংজীবের উদ্দেশ্য অনুমান করিয়াছিলেন, এক্ষণে রাজসদনে আসিয়া সেই বিষয় আরও স্পষ্ট বুঝিতে পারিলেন। যিনি বিংশতি বৎসর যুদ্ধ করিয়া আপনার ও স্বজাতির স্বাধীনতা রক্ষা করিয়াছিলেন, যিনি সম্প্রতি সম্রাটের অধীনতা স্বীকার করিয়া যুদ্ধে যথেষ্ট সহায়তা করিয়াছেন, যিনি মহারাষ্ট্র দেশ হইতে সম্রাটকে দর্শন করিতে দিল্লী পর্য্যন্ত আসিয়াছেন, সম্রাট তাঁহাকে কিরূপে আহ্বান করিলেন? শিবজী অদ্য একজন সামান্য কর্ম্মচারীর ন্যায় নম্রভাবে রাজসদনে দণ্ডায়মান! শিবজীর ধমনীতে উষ্ণ শোণিত বহিতে লাগিল, কিন্তু এক্ষণে তিনি নিরুপায়! সামান্য রাজকর্ম্মচারীর ন্যায় সম্রাটকে “তসলীম” করিয়া রীতিমত “নজর” দান করিলেন। আরংজীবের দূর উদ্দেশ্য সাধন হইল,—জগৎসংসার জানিল, শিবজী জানিল, শিবজী ও আরংজীবের সমকক্ষ নহেন, দাসের প্রভুর সহিত, ক্ষীণের বলিষ্ঠের সহিত যুদ্ধ করা মূর্খতা!

এই উদ্দেশ্য সাধনার্থ আরংজীব “নজর” গ্রহণ করিয়া কোন বিশেষ সমাদর না করিয়া শিবজীকে “পাঁচ হাজারী” অর্থাৎ পঞ্চ সহস্র সেনার সেনাপতিদিগের মধ্যে স্থান দিলেন। শিবজীর নয়ন তখন অগ্নিবৎ প্রজ্বলিত হইল, শরীর কম্পিত হইতে লাগিল। তিনি ওষ্ঠের উপর দন্ত স্থাপন করিয়া অস্পষ্টস্বরে বলিলেন,—শিবজী পাঁচ হাজারী? সম্রাট যখন মহারাষ্ট্রে যাইবেন, দেখিবেন, শিবজীর অধীনে কত জন পাঁচ হাজারী আছে। দেখিবেন, তাহারা দুর্ব্বল হস্তে অসি ধারণ করে না!

আবশ্যকীয় কার্য্য সম্পাদন হইলে সভা ভঙ্গ হইল। সম্রাট গাত্রোত্থান করিয়া পার্শ্বস্থ উচ্চ শ্বেত-প্রস্তর বিনির্ম্মিত বেগম মহলে যাইলেন। তখন নদীর স্রোতের ন্যায় দুর্গ হইতে অসংখ্য লোকস্রোত নির্গত হইতে লাগিল। যে যাহার আবাস স্থানে যাইল, সাগরের ন্যায় বিস্তীর্ণ দিল্লীনগরে অচিরে লোকস্রোত লীন হইয়া গেল।

শিবজীর আবাসের জন্য একটী বাটী নির্দ্দিস্ট হইয়াছিল। রোষে, অভিমানে সন্ধ্যার সময়ে শিবজী সেই বাটীতে আসিলেন, একাকী বসিয়া চিন্তা করিতে লাগিলেন।

ক্ষণেক পর রাজসদন হইতে সংবাদ আসিল যে অদ্য সম্রাটের সম্মুখে শিবজী রুষ্ট হইয়া যে কথা উচ্চারণ করিয়াছিলেন, সম্রাট তাহা শুনিয়াছেন। সম্রাট শিবজীকে দণ্ড দিতে ইচ্ছা করেন না, কিন্তু ভবিষ্যতে শিবজী রাজসাক্ষাৎ পাইবেন না, রাজসভায় স্থান পাইবেন না।

শিবজী বুঝিলেন, ভবিষ্যৎ আকাশ মেঘাচ্ছন্ন হইতেছে। ব্যাধে যেরূপ সিংহকে ধরিবার জন্য জাল পাতে, ক্রূর দুষ্টবুদ্ধি আরংজীব সেইরূপ ধীরে ধীরে শিবজীকে বন্দী করিবার জন্য মন্ত্রণাজাল পাতিতেছেন! শিবজী মনে মনে ভাবিলেন,—এ জাল বিদীর্ণ করিয়া কি পুনরায় স্বাধীনতা লাভ করিতে পারিব? হা সীতাপতি গোস্বামিন্! চিরযুদ্ধের পরামর্শ তুমিই দিয়াছিলে, তোমার গরীয়সী কথা এখনও আমার কর্ণে শব্দিত হইতেছে। আরংজীব! সাবধান! শিবজী এ পর্য্যন্ত তোমার নিকট সত্য পালন করিয়াছে, তাহার সহিত চতুরতা করিও না, কেননা শিবজীও সে বিদ্যায় শিশু নহেন। যদি কর ভবানী সাক্ষী থাকুন, মহারাষ্ট্র দেশে যে সমরানল প্রজ্বলিত করিব, তাহাতে এই সুন্দর দিল্লীনগর এই বিপুল মুসলমান সাম্রাজ্য একেবারে দগ্ধ হইয়া যাইবে!

## পঞ্চবিংশ পরিচ্ছেদঃ নিশীথে আগন্তুক

কে তুমি—
বিভূতি-ভূষিত অঙ্গ?

—মধুসূদন দত্ত।

কয়েকদিনের মধ্যে শিবজী আরংজীবের উদ্দেশ্য স্পষ্ট বুঝিতে পারিলেন। শিবজী আর স্বদেশে না যাইতে পারেন, চিরকাল দিল্লীতে বন্দী হইয়া থাকেন, মহারাষ্ট্রীয়েরা আর কখনও স্বাধীন না হয়, এই আরংজীবের উদ্দেশ্য! শিবজী সম্রাটের এই কপটাচরণে যৎপরোনাস্তি রুষ্ট হইলেন, কিন্তু রোষ গোপন করিয়া দিল্লী হইতে প্রস্থানের উপায় চিন্তা করিতে লাগিলেন।

শিবজীর চিরবিশ্বস্ত মন্ত্রী রঘুনাথপন্থ ন্যায়শাস্ত্রী সর্ব্বদা শিবজীর সহিত এই বিষয় আলোচনা করিতেন ও নানারূপ উপায় উদ্ভাবন করিতেন। অনেক যুক্তি করিয়া উভয়ে স্থির করিলেন যে প্রথমে দেশপ্রত্যাগমনের জন্য সম্রাটের নিকট অনুমতি প্রার্থনা করা বিধেয়, অনুমতি না দিলে অন্য উপায় উদ্ভাবন করা যাইবে।

ন্যায়শাস্ত্রী পণ্ডিতপ্রবর ও বাকপটুতায় অগ্রগণ্য, তিনি শিবজীর আবেদন রাজসদনে লইয়া যাইতে সম্মত হইলেন। আবেদনপত্রে শিবজী যে যে কারণে দিল্লীতে আগমন করিয়াছিলেন, তাহা বিস্তারিতরূপে লিখিত হইল। শিবজী মোগল-সৈন্যের সহায়তা করিয়া যে যে কার্য্যসাধন করিয়াছিলেন, আরংজীব যে যে বিষয় অঙ্গীকার করিয়া শিবজীকে দিল্লীতে আহ্বান করিয়াছিলেন, তাহাও স্পষ্টাক্ষরে দর্শিত হইল। তাহার পর শিবজী প্রার্থনা করিলেন যে,—আমি যে কার্য্যসাধন করিতে অঙ্গীকার করিয়াছি, তাহা এখনও সাধন করিতে প্রস্তুত আছি, বিজয়পুর ও গলখন্দ-রাজ্য সম্রাটের অধীনে আনিতে যতদূর সাধ্য সাহায্য করিব। অথবা যদি সম্রাট আমার সহায়তা গ্রহণ না করেন, অনুমতি দিলে আমি নিজের জায়গীরে প্রত্যাবর্ত্তন করি, কেন না হিন্দুস্থানের জলবায়ু আমার পক্ষে, আমার সঙ্গিগণ ও আমার সৈন্যগণের পক্ষে যৎপরোনাস্তি অস্বাস্থ্যকর, এদেশে আমাদের থাকা সম্ভব নহে।

রঘুনাথ ন্যায়শাস্ত্রী এইরূপ আবেদনপত্র সম্রাট সদনে উপস্থিত করিলেন। সম্রাট উত্তর পাঠাইলেন, সে উত্তরে নানা কথা লিখা আছে, কিন্তু শিবজীর প্রত্যাবর্ত্তনের অনুমতি নাই। শিবজী স্পষ্ট বুঝিলেন তাঁহাকে চিরবন্দী করাই সম্রাটের একমাত্র উদ্দেশ্য। তখন দিন দিন পলায়নের উপায় চিন্তা করিতে লাগিলেন।

উপরি উক্ত ঘটনার কয়েকদিন পর একদিন সন্ধ্যার সময় শিবজী গবাক্ষপার্শ্বে চিন্তিতভাবে উপবেশন করিয়া আছেন। সূর্য্য অস্ত গিয়াছে, কিন্তু এখনও অন্ধকার হয় নাই, রাজপথ দিয়া লোকের স্রোত এখনও অবিরত বহিয়া যাইতেছে। কত দেশের লোক কতরূপ পরিচ্ছদে কত কার্য্যে এই রাজধানীতে আসিয়াছে! কখন কখন দুই একজন শ্বেতাঙ্গ মোগল সদর্পে চলিয়া যাইতেছে, অপেক্ষাকৃত কৃষ্ণবর্ণ শত শত দেশীয় হিন্দু বা মুসলমান সর্ব্বদাই ইতস্ততঃ ভ্রমণ করিতেছে এবং দুই একজন কৃষ্ণবর্ণ কাফ্রীও কখন কখন দেখা যাইতেছে। পারশ্য, আরব, তাতার ও তুরস্ক দেশ হইতে বণিক বা মুসাফের এই সমৃদ্ধ নগরীতে গমনাগমন করিতেছে, মুসলমান বা হিন্দু সেনাপতি, রাজা বা মন্সবদার বহুলোক সমন্বিত হইয়া মহা সমারোহে হস্তী বা অশ্ব বা শিবিকায় আরোহণ করিয়া যাইতেছে। সৈনিক পুরুষগণ হাস্যকৌতুক করিতে করিতে পথ অতিবাহন করিতেছে, বিক্রেতৃগণ আপন আপন পণ্যদ্রব্য মস্তকে লইয়া চীৎকার করিয়া যাইতেছে, এতদ্ভিন্ন অন্যান্য সহস্র লোক সহস্র কার্য্যে জলের স্রোতের ন্যায় যাতায়াত করিতেছে।

ক্রমে এই জনস্রোত হ্রাস পাইতে লাগিল। দিল্লীর অসংখ্য দোকানদার আপন আপন দোকান বন্ধ করিতে লাগিল। নগরের অনন্ত কলরব ক্রমে ক্রমে থামিয়া গেল দুই একটী বাটীর গবাক্ষ-ভিতর হইতে দীপশিখা দেখা যাইতে লাগিল, দূরস্থ অট্টালিকাগুলি ক্রমে অন্ধকারে আবৃত হইতে লাগিল। আকাশে দুই একটী তারা দেখা দিল, পশ্চিমদিকে রক্তিমচ্ছটা আর নাই। শিবজী পূর্ব্বদিকে চাহিলেন, দেখিলেন, শান্ত: বিস্তীর্ণ দিগন্তপ্রবাহিণী যমুনানদী সায়ংকালের নিস্তব্ধতায় অনন্ত সাগরাভিমুখে বহিয়া যাইতেছে!

সেই নিস্তব্ধতার মধ্যে জুম্মা মসজীদ হইতে আজানের পবিত্র শব্দ উত্থিত হইল, যেন সে গম্ভীর শব্দ ধীরে ধীরে চারিদিকে বিস্তীর্ণ হইতে লাগিল, যেন ধীরে ধীরে মানবের মন আকর্ষণ করিয়া গগনে উত্থিত হইতে লাগিল! শিবজী মুহূর্ত্তের জন্য স্তব্ধ হইয়া সেই সায়ংকালীন সুদূর-উচ্চারিত গম্ভীর শব্দ শ্রবণ করিতে লাগিলেন। অন্ধকারে পুনরায় চাহিলেন, কেবল জুম্মা মসজীদের শ্বেতপ্রস্তর-বিনির্ম্মিত গম্বুজগুলি সুনীল আকাশপটে অস্পষ্ট দেখা যাইতেছে, কেবল প্রাসাদের রক্তবর্ণ উন্নত প্রাচীর দূরে পর্ব্বতশ্রেণীর মত দৃষ্ট হইতেছে। এতদ্ভিন্ন সমস্ত নগরী অন্ধকারে আচ্ছাদিত, নৈশ নিস্তব্ধতায় স্তব্ধ।

রজনী গভীর হইল, কিন্তু শিবজীর চিন্তাসূত্র এখনও ছিন্ন হইল না, কেন না অদ্য পূর্ব্ব-কথা একে একে হৃদয়ে জাগরিত হইতেছিল। বাল্যকালের সুহৃদ্বর্গ, বাল্যকালের আশা ভরসা ও উদ্যম, সাহসী ও উন্নতচরিত্র পিতা শাহজী, পিতৃতুল্য বাল্যসুহৃদ্ দাদাজী কানাইদেব, গরীয়সী মাতা জীজী! সেই বীরমাতা শিশু শিবজীকে মহারাষ্ট্রের জয়ের

কথা বলিয়াছিলেন, সেই বীরমাতা বালক শিবজীকে বীরকার্য্যে ব্রতী করিয়াছিলেন, সেই বীরমাতা শিবজীকে বিপদে আশ্বাস দিয়াছেন, আহবে উৎসাহ দিয়াছেন!

তাহার পর যৌবনের উন্নত আশা, উন্নত কার্য্যপরম্পরা, দুর্গ-বিজয়, রাজ্য-বিজয়, দেশ-বিজয়, বিপদের পর বিপদ, যুদ্ধের পর যুদ্ধ, অপূর্ব্ব জয়লাভ, দোর্দ্দণ্ড প্রতাপ, দুর্দ্দমনীয় উচ্চাভিলাষ! শিবজী বিংশ বৎসর পর্য্যালোচনা করিয়া দেখিলেন, প্রতিবৎসরই অপূর্ব্ব বিজয়ে বা অসম সাহসী কার্য্যে অঙ্কিত ও সমুজ্জ্বল!

সে কার্য্যপরম্পরা কি ব্যর্থ? সে আশা কি মায়াবিনী? না, এখনও ভবিষ্যৎ-আকাশে গৌরব-নক্ষত্র লীন রহিয়াছে, এখনও ভারতবর্ষে মুসলমান রাজ্যের অবসান হইবে, হিন্দুরাজ-চক্রবর্ত্তীর মস্তকের উপর রাজচ্ছত্র উন্নত হইবে?

শিবজী এই প্রকার চিন্তা করিতেছিলেন, এরূপ সময়ে এক প্রহর রজনীর ঘণ্টা বাজিল, রাজপ্রাসাদের নাগরাখানা হইতে সে শব্দ উত্থিত হইয়া সমস্ত বিস্তীর্ণ নগর পরিব্যাপ্ত হইল, নৈশ নিস্তব্ধতায় গম্ভীর শব্দ বহুদূর পর্য্যন্ত শ্রুত হইল। আকাশগর্ভে সে শব্দ এখনও লীন হয় নাই, এরূপ সময়ে শিবজী উন্মীলিত গবাক্ষদ্বারে একটী দীর্ঘ মনুষ্যমূর্ত্তি দেখিতে পাইলেন, কৃষ্ণবর্ণ অন্ধকার আকাশপটে যেন একটী দীর্ঘ নিশ্চেষ্ট প্রতিকৃতি।

বিস্মিত হইয়া শিবজী দণ্ডায়মান হইলেন, সেই আকৃতির প্রতি তীব্র দৃষ্টি করিলেন, কোষ হইতে অসি অর্দ্ধেক বহির্গত করিলেন। অপরিচিত আগন্তুক তাহা গ্রাহ্য না করিয়া ধীরে ধীরে গবাক্ষ-ভিতর দিয়া গৃহে প্রবেশ করিলেন, ধীরে ধীরে ললাট ও ভ্রূযুগলের উপর হইতে নৈশ শিশির মোচন করিলেন।

শিবজী তীক্ষ্ণ নয়নে দেখিলেন, আগন্তুকের মস্তকে জটাজুট, শরীরে বিভূতি, হস্তে বা কোষে অসি বা ছুরিকা কোন প্রকার অস্ত্র নাই। তবে আগন্তুক শিবজীকে হত্যা করিবার জন্য সম্রাট-প্রেরিত চর নহে। তবে আগন্তুক কে?

তীক্ষ্ণ নয়নে অন্ধকার ঘরের ভিতরও শিবজীকে লক্ষ্য করিয়া আগন্তুক বলিলেন,—মহারাজের জয় হউক!

অন্ধকারে আগন্তুকের আকৃতি দেখিয়া শিবজী তাঁহাকে চিনিতে পারেন নাই, কিন্তু তাঁহার কণ্ঠশব্দ শ্রবণমাত্র চিনিতে পারিলেন। জগতে প্রকৃত বন্ধু অতি বিরল, বিপদের সময় এরূপ বন্ধুকে পাইলে হৃদয় নৃত্য করিয়া উঠে। শিবজী সীতাপতি গোস্বামীকে প্রণাম ও সস্নেহে আলিঙ্গন করিয়া নিকটে বসাইলেন, একটী দীপ জ্বালিলেন, পরে ঔৎসুক্য সহ জিজ্ঞাসা করিলেন,—বন্ধুপ্রবর! রায়গড়ের সংবাদ কি? আপনি তথা হইতে কবে কিরূপে আসিলেন? এত দূরেই বা কি প্রয়োজনে আসিলেন? অদ্য নিশীথে গবাক্ষদ্বার দিয়া আমার নিকট আসিবারই বা অর্থ কি?

সীতাপতি। মহারাজ! রায়গড়ের সংবাদ সমস্ত কুশল। আপনি যে সচিব-প্রবরের হস্তে রাজ্যভার ন্যস্ত করিয়াছেন, তাহাতে অমঙ্গল হইবার সম্ভাবনা নাই। কিন্তু এ বিষয় আমি বিশেষ জানি না, কেননা আপনি রায়গড় পরিত্যাগ করিবার পরে অধিক কাল আমি তথায় ছিলাম না। পূর্ব্বেই আপনাকে বলিয়াছিলাম, আমার ব্রতসাধনার্থে আমাকে দেশে দেশে পর্য্যটন করিতে হয়, সেই প্রয়োজনেই মথুরা প্রভৃতি

তীর্থস্থান দর্শনার্থ দিল্লী আসিয়াছি। প্রভুর সহিত যখন সাক্ষাৎ করি তখনই আমার সৌভাগ্য, দিবাই কি, নিশাই কি ?

শিবজী। তথাপি কোন বিশেষ কারণ না থাকিলে গবাক্ষ দিয়া নিশীথে আসিতেন না। কি কারণ প্রকাশ করিয়া বলুন।

সীতাপতি। নিবেদন করিতেছি। কিন্তু পূর্ব্বে জিজ্ঞাসা করি, প্রভু আসিয়া অবধি কুশলে আছেন ?

শিবজী। শারীরিক কুশলে আছি, শত্রুমধ্যে মনের কুশল কোথায় ?

সীতাপতি। প্রভুর সহিত ত সম্রাটের সন্ধি আছে, আপনার শত্রু কোথায় ?

শিবজী। সর্পের সহিত ভেকের সন্ধি কতক্ষণ স্থায়ী ? সীতাপতি! আপনি অবশ্যই সমস্ত অবগত আছেন, আর আমাকে লজ্জা দিবেন না। যদি রায়গড়ে আপনার পরামর্শ শুনিতাম, তাহা হইলে কঙ্কণদেশের পর্ব্বত ও উপত্যকার মধ্যে অদ্যাপি স্বাধীন থাকিতে পারিতাম, খল সম্রাটের কথায় বিশ্বাস করিয়া দিল্লী নগরে বন্দী হইতাম না।

সীতাপতি। প্রভু, আত্মতিরস্কার করিবেন না, মনুষ্যমাত্রই ভ্রান্তির অধীন, এজগৎ ভ্রমপরিপূর্ণ। বিশেষ এ বিষয়ে আপনার দোষ মাত্র নাই, আপনি সন্ধিবাক্যে বিশ্বাস করিয়া সদাচরণ প্রদর্শন করিয়া এ স্থানে আসিয়াছেন, যিনি সদাচরণ ও কপটাচরণে দোষী, জগদীশ্বর অবশ্য তাঁহাকেই দণ্ড দিবেন। প্রভু! খলতার জয় নাই, অদ্য অরংজীব যে পাপ করিয়া আপনাকে রুদ্ধ করিয়াছেন, সেই পাপে সবংশে নিধন হইবেন। মহারাজ! আপনি রায়গড়ে যে কথা বলিয়াছিলেন, মহারাষ্ট্র দেশে সে কথা এখনও কেহ বিস্মৃত হয় নাই ; আরংজীব যদি কপটাচরণ করেন, তবে মহারাষ্ট্র দেশে যে যুদ্ধানল প্রজ্বলিত হইবে, সমস্ত মোগল সাম্রাজ্য তাহাতে দগ্ধ হইয়া যাইবে!

উৎসাহে, উল্লাসে শিবজীর নয়ন জ্বলিতে লাগিল, তিনি বলিলেন,—সীতাপতি! সে ভরসা এখনও লোপ পায় নাই। 'এখনও আরংজীব দেখিবেন মহারাষ্ট্র জীবন লোপ পায় নাই! কিন্তু হায়! যে সময় আমার বীরাগ্রগণ্য সৈন্যেরা মোগলদিগের সহিত তুমুল সংগ্রামে লিপ্ত হইবে সে সময়ে আমি কি দূর দিল্লীনগরে নিশ্চেষ্ট বন্দীস্বরূপ থাকিব ?

সীতাপতি। যবে গগনসঞ্চারি-বায়ুকে আরংজীব জালমধ্যে রুদ্ধ করিতে পারিবেন, তখন আপনাকে দিল্লীর প্রাচীরমধ্যে বন্দী রাখিতে পারিবেন, তাহার পূর্ব্বে নহে।

শিবজী ঈষৎ হাস্য করিলেন, পরে ধীরে ধীরে বলিলেন,—তবে বোধ করি আপনি কোন পলায়নের উপায় উদ্ভাবন করিয়াছেন, তাহাই বলিবার জন্য এরূপ গুপ্তভাবে অদ্য রজনীতে আমার গৃহে আসিয়াছেন!

সীতাপতি। প্রভু তীক্ষ্ণবুদ্ধি, প্রভুর নিকট কিছুই গোপন রাখিতে পারি, এরূপ সম্ভাবনা নাই।

শিবজী। সে উপায় কি ?

সীতাপতি। অন্ধকার রজনীতে প্রভু অনায়াসে ছদ্মবেশে গৃহ হইতে বাহির হইতে পারেন। দিল্লীর চারিদিকে উচ্চ প্রাচীর, কিন্তু পূর্ব্বদিকে একস্থানে সেই প্রাচীরে লৌহশলাকা স্থাপিত হইয়াছে, তদ্দারা প্রাচীর উল্লঙ্ঘন করা মহারাষ্ট্রীয় বীরের অসাধ্য নহে। অপর পার্শ্বে ক্ষুদ্র তরীতে আটজন মাল্লা আছে, নিমেষমধ্যে মথুরায় পৌঁছিবেন।

উথায় প্রভুর অনেক বন্ধু আছেন, অনেক হিন্দু-দেবালয়ে অনেক ধর্ম্মাত্মা পুরোহিত আছেন, তথা হইতে প্রভু অনায়াসে স্বদেশে যাইতে পারিবেন।

শিবজী। আমি আপনার উদ্‌যোগে তুষ্ট হইলাম, আপনি যে প্রকৃত বন্ধু তাহার আর একটী নিদর্শন পাইলাম। কিন্তু প্রাচীর উল্লঙ্ঘনের সময় যদি কেহ আমাকে দেখিতে পায়, তাহা হইলে পলায়ন দুঃসাধ্য, আরংজীবের হস্তে মৃত্যু নিশ্চয়!

সীতাপতি। প্রাচীরের যে স্থানে লৌহশলাকা দেওয়া আছে, তাহার অনতিদূরে আপনার সেনার মধ্যে দশজন তীরন্দাজ ছদ্মবেশে লুক্কায়িত আছে। যদি কেহ প্রভুকে দেখিতে পায় বা গতিরোধ করে, তাহার মৃত্যু নিশ্চয়।

শিবজী। ভাল, নৌকায় গমনকালে তীরস্থ কোন প্রহরী যদি সন্দেহ-প্রযুক্ত নৌকা ধরিতে চাহে?

সীতাপতি। অষ্টজন ছদ্মবেশী নৌকা-বাহক আপনারই অষ্টজন যোদ্ধা। তাহাদিগের শরীর বর্ম্মাচ্ছাদিত, তূণ পরিপূর্ণ। সহসা নৌকা কেহ রোধ করিতে পারে, তাহার সম্ভাবনা নাই।

শিবজী। মথুরা পৌঁছিয়া যদি প্রকৃত বন্ধু না পাই?

সীতাপতি। আপনার পেশওয়ার ভগিনীপতি মথুরায় আছেন, তিনি আপনার চিরপরিচিত ও বিশ্বস্ত তাহা আপনি জানেন। আমি অদ্য তাঁহার নিকট হইতে আসিতেছি, তিনি সমস্ত প্রস্তুত রাখিয়াছেন, তাঁহার পত্র পাঠ করুন।

বস্ত্রের ভিতর হইতে একখানি পত্র বাহির করিয়া সীতাপতি, শিবজীর হস্তে দিলেন। শিবজী ঈষৎ হাস্য করিয়া পত্র ফিরাইয়া দিয়া বলিলেন,—আপনি পাঠ করিয়া শুনান।

সীতাপতি লজ্জিত হইলেন, তাঁহার তখন স্মরণ হইল যে শিবজী আপন নাম লিখিতেও জানিতেন না, কখনও লেখাপড়া শিখেন নাই।

সীতাপতি পত্র পাঠ করিয়া শুনাইলেন। যাহা যাহা আবশ্যক, মুরেশ্বরের কুটুম্ব সমস্ত স্থির করিয়াছেন, পত্রে বিস্তৃত লিখা আছে।

শিবজী বলিলেন,—গোস্বামিন! অপনার সমস্ত জীবন যাগ-যজ্ঞে অতিবাহিত হইয়াছে কখনই বোধ হয় না, শিবজীর প্রধান মন্ত্রীও আপনা অপেক্ষা সুন্দররূপে উপায় উদ্ভাবন করিতে পারিত না! কিন্তু এখনও একটী কথা আছে। আমি পলাইলে আমার পুত্র কোথায় থাকিবে, আমার বিশ্বস্ত মন্ত্রী রঘুনাথপন্থ ও প্রিয়সুহৃদ তন্নজী মালশ্রী কোথায় থাকিবে? আমার বিশ্বস্ত সৈন্যগণই বা কিরূপে আরংজীবের কোপ হইতে পরিত্রাণ পাইবে?

সীতাপতি। আপনার পুত্র প্রিয়সুহৃদ ও মন্ত্রিবর আপনার সহিত অদ্য রজনীতেই যাইতে পারে! আপনার সেনাগণ দিল্লীতে থাকিলে হানি নাই, আরংজীব তাহাদিগকে লইয়া কি করিবেন, অগত্যা ছাড়িয়া দিবেন।

শিবজী। সীতাপতি! আপনি আরংজীবকে জানেন না; তিনি ভ্রাতাদিগকে বধ করিয়া সিংহাসনে আরোহণ করিয়াছেন।

সীতাপতি। যদি আপনার সেনাগণের উপর কঠোর আদেশ দেন, কোন্ মহারাষ্ট্র-সেনা আপনার নিরাপদ বার্ত্তা শ্রবণ করিয়া উল্লাসের সহিত প্রাণবিসর্জন না করিবে?

শিবজী ক্ষণেক নীরবে চিন্তা করিলেন, পরে মহানুভব ধীরে ধীরে বলিলেন,—গোস্বামিন! আমি আপনার চেষ্টা, আপনার উদ্‌যোগের জন্য আপনার নিকট চির-বাধিত রহিলাম, কিন্তু শিবজী তাহার বিশ্বস্ত ও চিরপালিত ভৃত্যদিগকে বিপদে রাখিয়া আপনার উদ্ধার চাহে না, এরূপ ভীরুতার কার্য্য কখনও করিবে না। সীতাপতি! অন্য উপায় উদ্ভাবন করুন, নচেৎ চেষ্টা ত্যাগ করুন।

সীতাপতি। অন্য উপায় নাই।

শিবজী। তবে সময় দিন, শিবজীর এই প্রথম বিপদ নহে, উপায় উদ্ভাবনে শিবজী কখনও পরাঙ্মুখ হয় নাই।

সীতাপতি। সময় নাই! অদ্য রজনীতে প্রভু পলায়ন করুন, নতুবা কল্য আপনার পলায়ন নিষিদ্ধ।

শিবজী। আপনি কোন্ যোগবলে এরূপ জানিলেন জানি না, কিন্তু আপনার কথা যদি যথার্থই হয়, তথাপি শিবজীর অন্য উত্তর নাই। শিবজী আশ্রিত প্রতিপালিত লোককে বিপদে রাখিয়া আত্মপরিত্রাণ করিবে না। গোস্বামিন! এ ক্ষত্রিয়ের ধর্ম নহে।

সীতাপতি। প্রভু! বিশ্বাসঘাতকের শাস্তিদান করা ক্ষত্রিয়ের ধর্ম্ম, আরংজীবকে শাস্তিদান করুন। সেই দূর মহারাষ্ট্রদেশে প্রত্যাবর্ত্তন করুন, তথা হইতে সাগরতরঙ্গের ন্যায় সমরতরঙ্গ প্রবাহিত করুন। অচিরে আরংজীবের সুখস্বপ্ন ভঙ্গ হইবে, অচিরে এই পাপপূর্ণ সাম্রাজ্য অতল জলে মগ্ন হইবে।

শিবজী। সীতাপতি! যিনি ব্রহ্মাণ্ডের রাজা তিনি বিশ্বাসঘাতকতার শাস্তি দিবেন, আমার কথা অবধারণা করুন, তাহার অধিক বিলম্ব নাই। শিবজী আশ্রিতকে ত্যাগ করিবে না।

সীতাপতি। প্রভু! এখনও এ প্রতিজ্ঞা ত্যাগ করুন, এখনও বিবেচনা করিয়া আদেশ করুন, কল্য বিবেচনার সময় থাকিবে না, কল্য আপনি বন্দী!

শিবজী। তাহাই হউক! শিবজী আশ্রিতকে ত্যাগ করিবে না, শিবজীর এ প্রতিজ্ঞা অবিচলিত।

সীতাপতি নীরব হইয়া রহিলেন। শিবজী চাহিয়া দেখিলেন তাঁহার নয়নে জলবিন্দু।

তখন সস্নেহে সীতাপতির হস্ত ধরিয়া বলিলেন,—গোস্বামিন্! দোষ গ্রহণ করিবেন না, আপনার যত্ন, আপনার চেষ্টা, আপনার ভালবাসা আমি জীবন থাকিতে ভুলিব না। রায়গড়ে আপনার বীরপরামর্শ ও দিল্লীতে আমার উদ্ধারার্থ আপনার এতদূর উদ্‌যোগ চিরদিন আমার হৃদয়ে অঙ্কিত থাকিবে! আপনি আমার সহিত অবস্থান করুন, আপনার পরামর্শে শীঘ্র সকলেরই উদ্ধার সাধন করিব।

সীতাপতি। প্রভু! আপনার মিষ্টবাক্যে যথোচিত পুরস্কৃত হইলাম, জগদীশ্বর জানেন আপনার সঙ্গে থাকা ভিন্ন আমার আর অন্য অভিলাষ নাই। কিন্তু আমার ব্রত অলঙ্ঘনীয়, ব্রতসাধনের জন্য নানা স্থানে নানা কার্য্যে যাইতে হয়, এখানে অবস্থিতি অসম্ভব।

শিবজী। এ কি অসাধারণ ব্রত জানি না, সীতাপতি! এ কি কঠোর ব্রত ধারণ করিয়াছেন?

সীতাপতি। সমস্ত এক্ষণে কিরূপে বিস্তার করিয়া বলিব, সাধনের একটী অঙ্গ এই যে, দিবসে রাজদর্শন নিষিদ্ধ!

শিবজী। ভাল, এ ব্রত কি উদ্দেশ্যে ধারণ করিয়াছেন?

ক্ষণেক চিন্তা করিয়া সীতাপতি বলিলেন,—আমার ললাটে একটী অমঙ্গল লিখিত আছে, আমার ইষ্টদেবতা, যাঁহাকে আমি বাল্যকাল হইতে পূজা করিয়াছি, যাঁহার নাম জপ করিয়া জীবন ধারণ করিয়াছি, বিধির নির্ব্বন্ধে তিনি আমার উপর বিমুখ। সেই অমঙ্গল খণ্ডনার্থ ব্রত ধারণ করিয়াছি।

শিবজী। এ অমঙ্গল কে গণনা করিয়া আপনাকে জানাইল—কেই বা আপনাকে অমঙ্গল খণ্ডনার্থ এ বিষম ব্রত ধারণ করিতে বলিল?

সীতাপতি। কার্য্যবশতঃ আমি স্বয়ংই এটী জানিতে পারিলাম, ঈশানী-মন্দিরে একজন আমাকে এই ব্রত ধারণ করিবার আদেশ করিয়াছেন। যদি সফল হই, সমস্ত আপনার নিকট নিবেদন করিব, যদি অকৃতার্থ হই, তবে এ অকিঞ্চিৎকর জীবন ত্যাগ করিব। যাঁহার পূজার্থ জীবন ধারণ করিতেছি, তিনি বিমুখ হইলে এ জীবনে আবশ্যক কি?

শিবজী। সীতাপতি! যাহা বলিলেন যথার্থ। যাঁহার জন্য প্রাণপণ করি, যাঁহার জন্য আত্মসমর্পণ করি, তাঁহার অসন্তোষ অপেক্ষা জগতে মর্ম্মভেদী দুঃখ আর নাই।

সীতাপতি। প্রভু! আপনি কি এ যাতনা কখন ভোগ করিয়াছেন?

শিবজী। জগদীশ্বর আমাকে মার্জ্জনা করুন, আমি একজন নির্দ্দোষী বীরপুরুষকে এই যাতনা দিয়াছি। সে বালকের কথা মনে হইলে এখনও আমার সময়ে সময়ে হৃদয়ে বেদনা হয়।

সীতাপতি। সে হতভাগার নাম কি?

শিবজী বলিলেন,—রঘুনাথজী হাবিলদার!

ঘরের দীপ সহসা নির্ব্বাণ হইল।

শিবজী প্রদীপ জ্বালিবার উদ্যোগ করিতেছিলেন, এমন সময় সীতাপতি বলিলেন,—দীপ অনাবশ্যক, বলুন, শ্রবণ করিতেছি।

শিবজী। আর কি বলিব! তিন বৎসর অতীত হইয়াছে, সেই বালকবেশী বীরপুরুষ আমার নিকট আইসে ও সৈনিকের কার্য্যে প্রবৃত্ত হয়। তাহার বদনমণ্ডল উদার, সীতাপতি! আপনারই ন্যায় তাহার উন্নত ললাট ও উজ্জ্বল নয়ন ছিল। বালকের বয়স আপনা অপেক্ষা অল্প। আপনার ন্যায় তাহার বুদ্ধির প্রখরতা ছিল না, কিন্তু সেই উন্নত হৃদয়ে আপনার ন্যায়ই দুর্দ্দমনীয় বীরত্ব ও সাহস সর্ব্বদা বিরাজ করিত! আপনার বলিষ্ঠ উন্নত দেহ যখন দেখি, আপনার পরিষ্কার কণ্ঠস্বর যখন শুনি, আপনার বীরোচিত বিক্রম যখন আলোচনা করি, সেই বালকের কথা সর্ব্বদাই হৃদয়ে জাগরিত হয়।

সীতাপতি। তাহার পর?

শিবজী। সেই বালককে যেদিন প্রথম দেখিলাম, সেই দিন প্রকৃত বীর বলিয়া চিনিলাম, সেইদিন আমার নিজের একখানি অসি তাহাকে দান করিলাম, রঘুনাথ সে

অসির অবমাননা করে নাই। বিপদের সময় সর্ব্বদা আমার ছায়ার ন্যায় আমার নিকটে থাকিত, যুদ্ধের সময় দুর্দ্দমনীয় তেজে শত্রুরেখা ভেদ করিয়া অগ্রসর হইত। এখন বোধ হয় তাহার সেই বীর আকৃতি, সেই গুচ্ছ গুচ্ছ কৃষ্ণ কেশ, সেই উজ্জ্বল নয়ন আমি দেখিতে পাইতেছি!

সীতাপতি। তাহার পর?

শিবজী। সেই বালক এক যুদ্ধে আমার জীবন রক্ষা করিয়াছিল, অন্য এক যুদ্ধে তাহারই বিক্রমে দুর্গজয় হইয়াছিল, অনেক যুদ্ধে সে আপন অসাধারণ পরাক্রম প্রকাশ করিয়াছিল!

সীতাপতি। তাহার পর?

শিবজী। আর জিজ্ঞাসা করেন কি জন্য? আমি একদিন ভ্রমে পতিত হইয়া সেই চিরবিশ্বাসী অনুচরকে অবমাননা করিয়া কার্য্য হইতে দূর করিয়া দিলাম। শেষ পর্য্যন্তও রঘুনাথ একটীও কর্কশ কথা উচ্চারণ করে নাই, যাইবার সময়ও আমার দিকে মস্তক নত করিয়া চলিয়া গেল।

শিবজীর কণ্ঠরুদ্ধ হইল, নয়ন দিয়া অশ্রু বহিয়া পড়িতে লাগিল। অনেকক্ষণ কেহ কথা কহিতে পারিলেন না। অনেকক্ষণ পরে সীতাপতি বলিলেন,—তাহাতে আক্ষেপের কারণ কি? দোষীর দণ্ডই রাজধর্ম্ম।

শিবজী। দোষী? রঘুনাথের উন্নত চরিত্রে দোষ স্পর্শে না, আমি কি কুক্ষণে ভ্রান্ত হইলাম জানি না। রঘুনাথের যুদ্ধস্থানে আসিতে বিলম্ব হইয়াছিল, আমি তাহাকে বিদ্রোহী মনে করিলাম! মহানুভব জয়সিংহ পরে এ বিষয়ে অনুসন্ধান করিয়া জানিয়াছেন যে তাঁহার একজন পুরোহিতের নিকট রঘুনাথ যুদ্ধপূর্ব্বে আশীর্ব্বাদ লইতে গিয়াছিল, সেইজন্যই বিলম্ব হইয়াছিল। নির্দ্দোষীকে আমি অবমাননা করিয়াছিলাম, শুনিয়াছি সেই অবমাননায় রঘুনাথ প্রাণত্যাগ করিয়াছে। যুদ্ধে সে আমার প্রাণরক্ষা করিয়াছিল, আমি তাহার প্রাণবিনাশ করিয়াছি।

শিবজীর কথা সমাপ্ত হইল, তাঁহার বাকশক্তি রুদ্ধ হইল, তিনি অনেকক্ষণ নীরব হইয়া রহিলেন।

অনেকক্ষণ পরে ডাকিলেন,—সীতাপতি!

কোনও উত্তর পাইলেন না। কিঞ্চিৎ বিস্মিত হইয়া প্রদীপ জ্বালিলেন, দেখিলেন, সীতাপতি ঘরের মধ্যে নাই।

## ষড়্‌বিংশ পরিচ্ছেদঃ আরংজীব

সর্ব্বশাস্ত্র পড়ি বেটা হলি হতমূর্খ।
বল্লে কথা বুঝিস্‌ নাহি এই বড় দুঃখ॥

—কৃত্তিবাস ওঝা।

পরদিন প্রায় একপ্রহর বেলার সময় শিবজীর নিদ্রাভঙ্গ হইল, তিনি জাগরিত হইয়াই রাজপথে একটী গোল যোগ শুনিলেন। উঠিয়া গবাক্ষ দিয়া নিম্নদিকে চাহিলেন, যাহা দেখিলেন তাহাতে চকিত ও স্তম্ভিত হইলেন।

দেখিলেন, বাটীর পশ্চাতে দুই পার্শ্বে ও সম্মুখদ্বারে অস্ত্রহস্তে প্রহরিগণ দণ্ডায়মান রহিয়াছে। বিশেষ পরিচয় না পাইলে প্রহরিগণ বাহিরের লোককে গৃহে প্রবেশ করিতে দিতেছে না, গৃহের লোককে বাহিরে যাইতে দিতেছে না। দেখিয়া সীতাপাতর কথা স্মরণ হইল,—কল্য শিবজী পলাইতে পারিতেন, অদ্য তিনি আরংজীবের বন্দী!

তখন শিবজী বিশেষ অনুসন্ধান করিতে লাগিলেন। জানিলেন যে তিনি সম্রাটের নিকট স্বদেশে যাইবার প্রার্থনা করিয়া অবধি আরংজীবের মনে সন্দেহের উদ্রেক হইয়াছিল এবং সেই সন্দেহপ্রযুক্ত সম্রাট নগরের কোতোয়ালকে আদেশ করিয়াছিলেন যে শিবজীর বাটীর চতুর্দ্দিকে দিবারাত্র প্রহরী থাকিবে, শিবজী বাটী হইতে কোথাও যাইলে সেই লোক সঙ্গে সঙ্গে যাইবে, সঙ্গে সঙ্গে ফিরিয়া আসিবে। শিবজী তখন বুঝিতে পারিলেন যে, সীতাপতি গোস্বামী আরংজীবের এই আদেশের কথা জানিতে পারিয়া পূর্ব্বেই শিবজীর পলায়নের সমস্ত আয়োজন করিয়াছিলেন, এবং রজনী দ্বিপ্রহরেব সময় সংবাদ দিতে আসিয়াছিলেন। শিবজী মনে মনে সীতাপতিকে সহস্র ধন্যবাদ দিতে লাগিলেন।

আরংজীবের কপটাচারিতা এতদিনে স্পষ্ট প্রতীয়মান হইল। সম্রাট প্রথমে শিবজীকে বহু সমাদর পূর্ব্বক পত্র লিখিয়া দিল্লীতে আহ্বান করিলেন, শিবজী আসিলে তাঁহাকে রাজ সভায় অবমাননা করিলেন, পরে রাজসভায় যাইতে নিষেধ করিলেন, তৎপরে দেশে প্রত্যাগমন করিতে নিষেধ করিলেন, তৎপরে প্রকৃত বন্দী করিলেন। কোন কোন সর্প গোমহিষাদি ভক্ষণ করিবার পূর্ব্বে যেরূপ আপন দীর্ঘ শরীর ভক্ষ্যের চতুর্দ্দিকে জড়াইয়া তাহাকে সম্পূর্ণরূপে বশীভূত করে, পরে ক্রমে চুষিতে চুষিতে ধীরে ধীরে উদরস্থ করে, ক্রূর আরংজীবও সেইরূপ কপটতাজালে শিবজীকে ক্রমে সম্পূর্ণ অধীন করিয়া পরে ধীরে ধীরে বিনাশ করিবার সঙ্কল্প করিয়াছিলেন। মানসচক্ষে অতীত ও বর্ত্তমান সমুদায় ঘটনা মুহূর্ত্তমধ্যে দৃষ্টি করিয়া শিবজী শত্রুর নিগূঢ় উদ্দেশ্য বুঝিতে পারিলেন, বুঝিয়া রোষে গর্জ্জিয়া উঠিলেন। দ্রুত পদবিক্ষেপে সেই গৃহে ভ্রমণ করিতে লাগিলেন, তাঁহার অধরোষ্ঠের উপর দন্ত স্থাপিত রহিয়াছে, নয়ন হইতে অগ্নিস্ফুলিঙ্গ বাহির হইতেছে, অনেকক্ষণ পর অর্দ্ধস্ফুট স্বরে বলিলেন,—আরংজীব! শিবজীকে এখনও জান না, চতুরতায় আপনাকে অদ্বিতীয় মনে কর, কিন্তু শিবজীও সে বিদ্যায় বালক নহে। এই ঋণ একদিন পরিশোধ করিব, সেদিন দাক্ষিণাত্য হইতে হিন্দুস্থান পর্য্যন্ত সমরাগ্নি প্রজ্জ্বলিত হইবে!

অনেকক্ষণ চিন্তা করিয়া শিবজী বিশ্বস্ত মন্ত্রী রঘুনাথপন্থকে ডাকাইলেন। প্রাচীন ন্যায়শাস্ত্রী উপস্থিত হইলেন, নিঃশব্দে সম্মুখে উপবেশন করিলেন। শিবজী বলিলেন,— পণ্ডিতপ্রবর! আপনি আরংজীবের খেলা দেখিতেছেন, এই খেলা আমাদেরও খেলিতে হইবে, আপনার প্রসাদে শিবজী এ খেলায় অপরিপক নহে। অদ্য আমরা বন্দী হইব, আমি কল্য রজনীতে ইহার সংবাদ পাইয়াছিলাম! কিন্তু অনুচরবর্গকে পূর্ব্বে পরিত্রাণ না করিয়া আমার আত্মপরিত্রাণের ইচ্ছা নাই, সেই বিষয়ে আপনার উপদেশ কি?

ন্যায়শাস্ত্রী অনেকক্ষণ চিন্তা করিয়া বলিলেন,—আপনার অনুচরদিগের স্বদেশগমনের জন্য সম্রাটের নিকট অনুমতি প্রার্থনা করুন। এক্ষণে আপনাকে বন্দী করিয়াছেন,

আপনার অনুচর-সংখ্যা যত হ্রাস হয় তাহাতে সম্রাট আহ্লাদিত ভিন্ন দুঃখিত হইবেন না। আমি বিবেচনা করি, অনুমতি চাহিলেই পাইবেন।

শিবজী। মন্ত্রিবর, আপনার পরামর্শই শ্রেয়ঃ, আমারও বোধ হয় ধূর্ত্ত আরংজীব এ বিষয়ে আপত্তি করিবে না।

সেই মর্ম্মে একখানি আবেদনপত্র প্রস্তুত হইল। শিবজী যাহা মনে করিয়াছিলেন, তাহাই ঘটিল, শিবজীর অনুচর সকল দিল্লী হইতে প্রস্থান করিবে শুনিয়া সম্রাট আহ্লাদিত হইয়া তাহাদিগের যাইবার জন্য এক একখানি অনুমতিপত্র দান করিলেন। শিবজী কয়েকদিন মধ্যে সেই সমস্ত অনুমতিপত্র প্রাপ্ত হইলেন। মনে মনে বলিলেন,—মূর্খ! শিবজীকে বন্দী রাখিবে? এখন একজন অনুচরের বেশ ধরিয়া ইহার মধ্যে একখানি অনুমতিপত্র লইয়া দিল্লী ত্যাগ করিলে কি করিতে পার? যাহা হউক, অনুচরবর্গ এখন নিরাপদে যাউক, শিবজী আপনার জন্য উপায় উদ্ভাবন করিতে সক্ষম।

পাঠক! যিনি অসাধারণ চতুরতা, বুদ্ধি-কৌশল ও রণনৈপুণ্যে ভ্রাতৃগণকে পরাস্ত করিয়া, বৃদ্ধ পিতাকে বন্দী করিয়া, দিল্লীর ময়ূর-সিংহাসনে আরোহণ করিয়াছিলেন, যিনি কাশ্মীর হইতে বঙ্গদেশ পর্য্যন্ত সমস্ত আর্য্যাবর্ত্তের অধিপতি হইয়াও পুনরায় দাক্ষিণাত্যদেশ জয় পূর্ব্বক সমগ্র ভারতেব একাধীশ্বর হইবার মহাসঙ্কল্প করিয়াছিলেন, যিনি অসামান্য চতুরতা দ্বারা মহাবীর সুচতুর শিবজীকেও বন্দী করিয়াছিলেন, চল একবার সেই কপটাচারী অদূরদর্শী আরংজীবের প্রাসাদাভ্যন্তরে প্রবেশ করিয়া তাঁহার মনের ভাবগুলি নিরীক্ষণ করি।

রাজকার্য্য সমাধা হইয়াছে, আরংজীব "গোসলখানা" নামক একটী ঘরে উপবেশন করিয়া আছেন। সেটী মন্ত্রীদিগের সহিত গুপ্ত পরামর্শের স্থল, কিন্তু অদ্য আরংজীব একাকী বসিয়া চিন্তা করিতেছেন। কখন তাঁহার ললাটে গভীর চিন্তার রেখা দেখা যাইতেছে, কখন বা উজ্জ্বল নয়নে রোষ বা অভিমান বা দৃঢ়প্রতিজ্ঞার লক্ষণ দৃষ্ট হইতেছে, কখন বা মন্ত্রণাসফলতা-জনিত সন্তোষে তাঁহার ওষ্ঠ-প্রান্ত হাস্যরেখায় অঙ্কিত হইতেছে। সম্রাট কি করিতেছেন? আপন বুদ্ধিবলে সমস্ত হিন্দুস্থানের একাধীশ্বর হইয়াছেন, সেই কথা স্মরণ করিতেছেন? হিন্দুধর্ম্মের আরও অবমাননা অথবা রাজপুত বা মহারাষ্ট্রীয়দিগকে আরও পদদলিত করিবার সঙ্কল্প করিতেছেন? শিবজীকে বন্দী করিয়া মনে মনে উল্লসিত হইতেছেন? জানি না সম্রাটের কি চিন্তা, তাঁহার সভার মধ্যে, ভারতবর্ষের মধ্যে কোনও মন্ত্রীকে সন্দিগ্ধমনা আরংজীব কখন সম্পূর্ণ বিশ্বাস করিতেন না, মনের ভাব বলিতেন না। নিজের বুদ্ধিপ্রাখর্য্যে সকলকে পুত্তলিকার ন্যায় চালাইবেন, সমগ্র দেশ সুন্দর শাসন করিবেন, আরংজীবেব এই উদ্দেশ্য। বাসুকি যেরূপ নিজের মস্তকে এই জগৎ ধারণ করিতেছেন, বিশ্রাম চাহেন না, কাহারও সহায়তা চাহেন না, আরংজীব নিজের অসাধারণ মানসিক বলে সাম্রাজ্যের শাসনকার্য্য একাকী বহন করিবার মানস করিয়াছিলেন, কাহারও পরামর্শ চাহিতেছেন না।

অনেকক্ষণ উপবেশন করিয়াছিলেন, এরূপ সময় একজন সৈনিক তসলীম করিয়া বলিল,—সম্রাটের জয় হউক! জাহাঁপনা! দানেশমন্দ্ নামক আপনার সভাসদ আপনার সাক্ষাৎ-অভিলাষী, দ্বারদেশে দণ্ডায়মান আছেন। সম্রাট, দানেশমন্দ্‌কে

আসিতে আজ্ঞা দিলেন, চিন্তারেখাগুলি ললাট হইতে অপসৃত করিলেন, মুখে সুন্দর হাস্য ধারণ করিলেন।

দানেশমন্দ্ আরংজীবের মন্ত্রী ছিলেন না, রাজকার্য্যে পরামর্শ দিতে সাহস করিতেন না, তবে তিনি পারস্য ও আরবী ভাষায় অসাধারণ পণ্ডিত, সুতরাং সম্রাট তাঁহাকে অতিশয় সম্মান করিতেন, কখন কখন কোন কোন কথায় বাক্যচ্ছলে পরামর্শ জিজ্ঞাসা করিতেন। উদারচেতা দানেশমন্দ্ প্রায়ই উদার সরল পরামর্শ দিতেন, এমন কি আরংজীবের জ্যেষ্ঠ দারা যখন বন্দী হয়েন, দানেশমন্দ্ তাঁহার প্রাণরক্ষার পরামর্শই দিয়াছিলেন। এবম্বিধ পরামর্শ, কুটিল আরংজীবের মনোগত হইত না; আরংজীব তাঁহাকে অল্পবুদ্ধি ও অদূরদর্শী বলিয়া মনে করিতেন, তথাপি তাঁহার বিদ্যা, ধন ও পদমর্য্যাদার জন্য সম্যক আদর করিতেন। সরলস্বভাব বৃদ্ধ দানেশমন্দ্ সম্রাটকে অভিবাদন করিয়া উপবেশন করিলেন।

দানেশমন্দ্। এ সময়ে জাহাঁপনার সহিত সাক্ষাৎ করিতে আসা দাসের ধৃষ্টতা, কেননা এ সময় সম্রাট রাজকার্য্যের পর বিশ্রাম করেন। তবে যে আসিয়াছি, কেবল আপনি অনুগ্রহ করেন এই নিমিত্ত। পারস্যকবি সুন্দর লিখিয়াছেন, 'সূর্য্যের দিকে জগতের সকল প্রাণী সকল সময়ে চাহিয়া দেখে, সূর্য্য কি তাহাতে বিরক্ত বা কিরণদানে বিরত হয়েন'?

সম্রাট সহাস্যবদনে বলিলেন,—দানেশমন্দ্! অন্যের সম্বন্ধে যাহাই হউক, আপনি সর্ব্বসময়েই সমাদরের পাত্র।

ক্ষণেক এইরূপ মিষ্টালাপ হইলে পর দানেশমন্দ্ অন্য কথা আনিলেন; বলিলেন,—জাহাঁপনা! "আলমগীর" নাম সার্থক করিবেন! সমস্ত হিন্দুস্থান আপনার পদতলে রহিয়াছে, এক্ষণে দাক্ষিণাত্য জয় করিতেও বড় বিলম্ব নাই।

ঈষৎ হাস্য করিয়া আরংজীব বলিলেন,—কেন, সে বিষয়ে আমার কি উদ্যোগ দেখিলেন?

দানেশমন্দ্। দক্ষিণদেশের প্রধান শত্রু আপনার পদতলে।

আরংজীব। শিবজীর কথা বলিতেছেন? হাঁ, ইন্দুর কলে পড়িয়াছে।

তৎক্ষণাৎ আপন মন্ত্রণা গোপনার্থে বলিলেন,—দানেশমন্দ্! আপনি আমাদের উদ্দেশ্য অবশ্যই জানেন, দেশের প্রধান প্রধান ব্যক্তিকে সর্ব্বদাই সম্মান করা আমার উদ্দেশ্য। শিবজী ধূর্ত্ত ও বিদ্রোহী হউক, যোদ্ধা বটে, তাহাকে সম্মানার্থই দিল্লীতে আনিয়াছিলাম। রাজসভায় সমুচিত সম্মান করিয়া তাহাকে বিদায় দেওয়াই আমাদের উদ্দেশ্য ছিল, কিন্তু সে এরূপ মূর্খ যে রাজসভায় অসদাচরণ করিয়াছিল। আমি তাহাকে বন্দী করিতে বা তাহার প্রাণ লইতে নিতান্ত অনিচ্ছুক, সুতরাং অন্য শাস্তি না দিয়া কেবল রাজসভায় আসিতে নিষেধ করিয়াছিলাম। এখন শুনিতেছি যে দিল্লীর মধ্যেই সে অনেক সন্ন্যাসী ও বিদ্রোহীর সহিত পরামর্শ করে, সুতরাং কোনও রূপ অনিষ্ট করিতে না পারে এই জন্যই কোতোয়ালকে দৃষ্টি রাখিতে কহিয়াছি। কয়েকদিন পর সম্মানপূর্ব্বক বিদায় দিব।

দানেশমন্দ্। সম্রাটের এ আদেশ শুনিয়া আহ্লাদিত হইলাম।

আরংজীব। কেন?

উদারচেতা দানেশমন্দ্ বলিলেন,—সম্রাটকে পরামর্শ দিই আমার কি সাধ্য, কিন্তু জাহাঁপনা! যদি শিবজীর প্রতি দয়ালু আচরণ না করিতেন, যদি তাহাকে চিরকালের জন্য বন্দী করিতেন, তাহা হইলে মন্দ লোকে নানারূপ অখ্যাতি করিত, বলিত যে শিবজীকে আহ্বান করিয়া রুদ্ধ করা ন্যায়সঙ্গত নয়।

আরংজীব ঈষৎ কোপ সঙ্গোপন করিয়া সেইরূপ হাস্যবদনে বলিলেন,—দানেশমন্দ্! মন্দলোকের কথায় দিল্লীশ্বরের ক্ষতিবৃদ্ধি নাই, তবে সুবিচার ও দয়া সিংহাসনের শোভন, সুবিচার করিয়া শিবজীর দোষের জন্য তাহাকে সতর্ক করিয়া দিব, পরে দয়া প্রকাশে তাহাকে সসম্মান বিদায় দিব।

দানেশমন্দ্। এরূপ সদাচরণেই জাহাঁপনার প্রপিতামহ আকবরশাহ্ দেশ শাসন করিয়াছিলেন, এরূপ সদাচরণে আপনারও খ্যাতি ও ক্ষমতা দিন দিন বৃদ্ধি পাইবে।

আরংজীব। সে কিরূপ?

দানেশমন্দ্। সম্রাটের অগোচর কিছুই নাই। দেখুন, আকবরশাহ্ যখন দিল্লীর সিংহাসনে আরোহণ করেন, তখন সমস্ত সাম্রাজ্য শত্রুসঙ্কুল ছিল, রাজস্থানে, বিহারে, দাক্ষিণাত্যে, সর্ব্বস্থানেই বিদ্রোহী ছিল, দিল্লীর সন্নিকট স্থানও শত্রুশূন্য ছিল না। তাঁহার মৃত্যুকালে সমস্ত সাম্রাজ্য নিঃশত্রু ও নির্ব্বিরোধ হইয়াছিল, যাহারা পূর্ব্বে পরম শত্রু ছিল, সেই রাজপুতেরাই বাদশাহের অধীনতা স্বীকার করিয়া কাবুল হইতে বঙ্গদেশ পর্য্যন্ত দিল্লীশ্বরের বিজয়পতাকা উড্ডীন করে। জয়সাধন কিরূপে হইয়াছিল? কেবল বাহুবলে? কেবল সাহসে? তৈমুরের বংশে কাহারও সাহস বা বাহুবলের অভাব নাই, তবে আর কেহ এরূপ জয়সাধন করিতে পারেন নাই কি জন্য? না, জাহাঁপনা! কেবল সদাচরণেই এরূপ জয় হইয়াছিল। তিনি শত্রুদিগের প্রতি সদাচরণ করিতেন, অধীন হিন্দুদিগকে বিশ্বাস করিতেন, হিন্দুরাও এবম্বিধ সম্রাটের বিশ্বাসভাজন হইবার চেষ্টা করিত। মানসিংহ, টোডরমল্ল, বীরবল প্রভৃতি হিন্দুগণই মুসলমান সাম্রাজ্যের স্তম্ভস্বরূপ হইয়াছিলেন। উত্তম ব্যক্তিকেও অবিশ্বাস করিলে সে ক্রমে অধম হইয়া যায়, অধম কাফেরের প্রতিও সদাচরণ ও বিশ্বাস করিলে তাহারা ক্রমে বিশ্বাসযোগ্য হয়, মানবের এই প্রকৃতি, শাস্ত্রের এই লিখন। আমাদের দক্ষিণদেশের যুদ্ধে শিবজী অনেক সহায়তা করিয়াছেন, জাহাঁপনা! তাঁহাকে সম্মান করিলে তিনি যতদিন জীবিত থাকিবেন, দক্ষিণদেশে মোগল সাম্রাজ্যের স্তম্ভস্বরূপ থাকিবেন!

দানেশমন্দ্ কি জন্য সম্রাটের সহিত সাক্ষাৎ করিতে আসিয়াছিলেন, পাঠক বোধ হয় এক্ষণে বুঝিয়াছেন। দিল্লীশ্বর শিবজীকে আহ্বান করিয়া বন্দী করায় জ্ঞানী ও সদাচারী মুসলমান সভাসদ মাত্রই লজ্জিত হইয়াছিলেন। দানেশমন্দ্কে সম্রাট সমাদর করিতেন, তিনি কোনরূপে কথাচ্ছলে সম্রাটের কুপ্রবৃত্তি ও মন্দ উদ্দেশ্য তাঁহাকে দেখাইয়া দিবার জন্য উৎসুক হইয়াছিলেন। শিবজীর প্রতি ভদ্রাচরণ করিয়া সম্রাট তাঁহাকে স্বদেশে যাইতে দেন, দানেশমন্দ্ এই উদ্দেশ্যে আসিয়াছিলেন। দানেশমন্দ্ জানিতেন না যে হস্ত দ্বারা প্রকাণ্ড ভূধরকে বিচারিত করা সম্ভব, কিন্তু পরামর্শ দ্বারা আরংজীবের দৃঢ়প্রতিজ্ঞা ও গভীর উদ্দেশ্যগুলি বিচলিত করা যায় না।

দানেশমন্দের উদার সারগর্ভ কথাগুলি কুটিল আরংজীবের নিকট অতিশয় নির্বোধের কথার ন্যায় বোধ হইল। তিনি ঈষৎ হাস্য করিয়া বলিলেন,—হাঁ, দানেশমন্দ্‌ যেরূপ শাস্ত্রবিশারদ, মানবহৃদয়ও সেইরূপ পাঠ করিয়াছেন দেখিতেছি। দক্ষিণদিকে শিবজী স্তম্ভ স্থাপিত করিবে, রাজস্থানে ত বিদ্রোহিগণ স্তম্ভস্থাপন পূর্ব্বেই করিয়াছে। কাশ্মীর পুনরায় স্বাধীন করিয়া দিব ও বঙ্গদেশে পাঠানাদিগকে পুনরায় সমাদর পূর্ব্বক আহ্বান করিব। এই চতুঃস্তম্ভের উপর মোগল-সাম্রাজ্য সুন্দর ও সদৃঢ়রূপে স্থাপিত হইবে!

দানেশমন্দের মুখমণ্ডল রক্তবর্ণ হইল, তিনি ধীরে ধীরে বলিলেন,—সম্রাটের পিতা দাসকে অনুগ্রহ করিতেন, সম্রাটও যথেষ্ট অনুগ্রহ করেন, সেইজন্য কখন কখন মনের কথা বলি, নচেৎ জাহাঁপনাকে পরামর্শ দিই, এরূপ বিদ্যাবুদ্ধি নাই।

আরংজীব দানেশমন্দ্‌কে নির্ব্বোধ সরল ব্যক্তি জানিয়াও তাঁহার সেই সরলতার জন্য তাঁহাকে ভালবাসিতেন, তাঁহাকে কষ্ট দিয়াছেন দেখিয়া বলিলেন,—দানেশমন্দ্‌! আমার কথায় দোষ গ্রহণ করিও না। আকবরশাহ বুদ্ধিমান ছিলেন সন্দেহ নাই, কিন্তু কাফের ও মুসলমানকে সমান চক্ষে দেখিয়া তিনি কি ধর্ম্মসঙ্গত আচরণ করিয়াছিলেন? আর একটী কথা জিজ্ঞাসা করি,—আমাদের সামান্য দৈনিক কার্য্য সম্পাদনকালেও দেখিতে পাই যে আপনি করিলে যেরূপ হয়, পরের হস্তে সেরূপ হয় না। এরূপ বিস্তীর্ণ সাম্রাজ্য-শাসন-কার্য্যও সেইরূপ পরের উপর বিশ্বাস না করিয়া স্বয়ং সম্পাদন করিলে কি ভাল হয় না? নিজ বাহুবলে যদি সমগ্র ভারতবর্ষ শাসন করিতে সমর্থ হই, কিজন্য ঘৃণিত কাফেরদিগের সহায়তা গ্রহণ করিব? আরংজীব বাল্যকালাবধি নিজ অসির উপর নির্ভর করিয়াছে, নিজ অসি দ্বারা সিংহাসনের পথ পরিষ্কার করিয়াছে, নিজ অসি দ্বারা দেশ শাসন করিবে, কাহারও সহায়তা চাহিবে না, কাহাকেও বিশ্বাস করিবে না।

দানেশমন্দ্‌। জাহাঁপনা! স্বহস্তে দৈনিক কার্য্য নির্ব্বাহ করা যায়, কিন্তু এরূপ সাম্রাজ্য শাসন কি সহায়তা ভিন্ন সম্পাদিত হয়? বঙ্গদেশ, দক্ষিণদেশ প্রভৃতি স্থানে কি সর্ব্বসময়ে আপনি বর্ত্তমান থাকিতে পারেন? অন্য কাহাকেও নিযুক্ত না করিলে কার্য্য কিরূপে সম্পাদিত হইবে?

আরংজীব। অবশ্য ভৃত্য নিযুক্ত করিব, কিন্তু তাহারা চিরকাল ভৃত্যের ন্যায় থাকিবে, যেন প্রভু হইতে না চাহে! অদ্য আমি যাহাকে অধিক ক্ষমতা দিব, কল্য সে সেই ক্ষমতা আমার বিরুদ্ধে ব্যবহার করিতে পারে; অদ্য যাহাকে অধিক বিশ্বাস করিব, কল্য সে বিশ্বাসঘাতকতা করিতে পারে। এ অবস্থায় ক্ষমতা ও বিশ্বাস অন্যে ন্যস্ত না করিয়া আপনাতে রাখাই ভাল। দানেশমন্দ্‌, তুমি যখন অশ্বে আরোহণ কর, অশ্বকে বলগা ও গুণের দ্বারা সম্পূর্ণ বশীভূত কর, যেদিকে ফিরাও সেই দিকে যাইতে বাধ্য হয়। সম্রাটেরও সেইরূপ শাসন করা উচিত, কাহাকেও বিশ্বাস করিও না কাহারও হস্তে ক্ষমতা ন্যস্ত করিও না। সমস্ত ক্ষমতা নিজ হস্তে রাখিবে, কর্ম্মচারী ও সেনাপতিদিগকে সম্পূর্ণরূপে বশীভূত করিয়া তাহাদিগের নিকট কার্য্য গ্রহণ করিবে।

দানেশমন্দ্‌। প্রভু! মনুষ্য ত অশ্ব নহে, তাহাদিগের মহত্ত্ব আছে, নিজ নিজ সম্মানজ্ঞান আছে।

আরংজীব। মনুষ্য অশ্ব নহে তাহা জানি, সেই জন্যই অশ্বকে বলগা দ্বারা চালাই, মনুষ্যকে উন্নতির আশা ও শাস্তির ভয়ের দ্বারা চালাই। যে উত্তম কার্য্য করিবে তাহাকে পুরস্কার দিব, যে অধম কার্য্য করিবে তাহাকে শাস্তি দিব। পুরস্কার-আশা ও শাস্তি-ভয়ে সকলে কার্য্য করিবে, ক্ষমতা, বিশ্বাস, মন্ত্রণা আরংজীব নিজ হৃদয়ে ও নিজ বাহুবলে ন্যস্ত রাখিবে।

দানেশমন্দ্‌। প্রভু! পুরস্কার-আশা ও শাস্তি-ভয় ভিন্ন মনুষ্যহৃদয়ে ত অন্য ভাবও আছে। মনুষ্যের মহত্ত্ব আছে, উচ্চাভিলাষ আছে, নিজ সম্মানজ্ঞান আছে। যে শাস্তি ভয়ে কার্য্য করে, সে কোনরূপে কেবল কার্য্য সমাপ্ত করিয়া নিরস্ত থাকে, কিন্তু যাহাকে আপনি সম্মান করেন, সমাদর করেন, ক্ষমতা দিয়া বিশ্বাস করেন, সে আপনাকে সেই সমাদর ও বিশ্বাসের উপযোগী প্রমাণ করিবার জন্য প্রভুকার্য্যে নিজের ধন, মান, প্রাণ পর্য্যন্ত দান করিয়াছে, এরূপ উদাহরণও শাস্ত্রে দেখা যায়।

আরংজীব। দানেশমন্দ্‌! আমি তোমার ন্যায় শাস্ত্রজ্ঞ নহি! কবিতায় যাহা লিখে তাহা বিশ্বাস করি না। মানবপ্রকৃতি আমার শাস্ত্র। মানবের মহত্ত্ব আমি অল্প দেখিয়াছি, শঠতা, কপটতা, বিশ্বাসঘাতকতা অনেক দেখিয়াছি, সেই শাস্ত্র পাঠ করিয়া আমি নিজহস্তে ক্ষমতা রাখিতে শিখিয়াছি। সেই জন্য কাফেরদিগের উপর জিজিয়া কর স্থাপন করিব, বিদ্রোহোন্মুখ রাজপুতদিগের উপর কঠোর শাসন করিব, মহারাষ্ট্রদেশ নিঃশত্রু করিব, বিজয়পুর ও গলখন্দ জয় করিব, হিমালয় হইতে সমুদ্র পর্য্যন্ত একাকী শাসন করিব। কাহারও সহায়তা লইব না, আলমগীর নিজের নাম সার্থক করিবে।

উৎসাহে সম্রাটের নয়ন উজ্জ্বল হইয়াছিল। তিনি মনের গভীর অভীষ্ট কখন কাহারও নিকট প্রকাশ করিতেন না, অদ্য কথায় কথায় অনেকটা হঠাৎ প্রকাশ করিয়া ফেলিয়াছিলেন। এতদ্ভিন্ন তিনি দানেশমন্দের উদার চরিত্র জানিতেন, তাঁহার নিকট দুই একটী কথা কহিলে কোনও হানি নাই জানিতেন।

ক্ষণেক পর ঈষৎ হাস্য করিয়া আরংজীব বলিলেন,—সরলস্বভাব বন্ধু! অদ্য আমার অভীষ্ট ও মন্ত্রণা কিছু কিছু বুঝিতে পারিলে?

তীক্ষ্ণবুদ্ধি আরংজীব যদি আপনার গভীর মন্ত্রণা কিয়ংদশ ত্যাগ করিয়া সেই দিন সরল দানেশমন্দের সরল পরামর্শ গ্রহণ করিতেন, তাহা হইলে ভারতবর্ষে মুসলমান সাম্রাজ্য বোধ হয় এত শীঘ্র ধ্বংস প্রাপ্ত হইত না!

এইরূপ কথোপকথন করিতেছিলেন এমন সময়ে সৈনিক পুনরায় আসিয়া সংবাদ দিল,—রামসিংহ জাহাঁপনার সহিত সাক্ষাৎ অভিলাষী, দ্বারদেশে দণ্ডায়মান আছেন।

সম্রাট আদেশ করিলেন,—আসিতে দাও।

ক্ষণেক পর রাজা জয়সিংহের পুত্র রাজসদনে উপস্থিত হইলেন।

রামসিংহ। সম্রাটকে এরূপ সময়ে সাক্ষাৎ করা মাদৃশ ব্যক্তির পক্ষে অবিধেয়, কিন্তু পিতার নিকট হইতে অতিশয় গুরু সংবাদ আসিয়াছে, প্রভুকে জানাইতে আসিলাম।

আরংজীব। আপনার পিতার নিকট হইতে আমরাও অন্য পত্র পাইয়াছি ও সমস্ত সংবাদ অবগত আছি।

রামসিংহ। তবে সম্রাট অবগত আছেন যে পিতা সমস্ত শত্রু পরাজিত করিয়া শত্রুদেশ বিদীর্ণ করিয়া রাজধানী বিজয়পুর আক্রমণ করিয়াছিলেন, কিন্তু নিজের সৈন্যের অল্পতাবশতঃ সে নগর এ পর্য্যন্ত হস্তগত করিতে পারেন নাই, বিশেষতঃ গলখন্দের সুলতান বিজয়পুরের সাহায্যার্থ নেকনামখাঁ নামক সেনাপতিকে বহুসংখ্যক সৈন্য সমেত প্রেরণ করিয়াছেন।

আরংজীব। সমস্ত অবগত হইয়াছি।

রামসিংহ। চতুর্দ্দিকে শত্রুবেষ্টিত হইয়া পিতা সম্রাটের আদেশে এখনও যুদ্ধ করিতেছেন, কিন্তু এ যুদ্ধে জয় অসম্ভব, প্রভুর নিকট আর অল্প সংখ্যক সৈন্যের জন্য প্রার্থনা করিয়াছেন।

আরংজীব। আপনার পিতা বীরাগ্রগণ্য! তিনি নিজের সৈন্যে বিজয়পুর হস্তগত করিতে পারিবেন না?

রামসিংহ। মনুষ্যের যাহা সাধ্য, পিতা তাহা করিবেন। শিবজী পূর্ব্বে পরাস্ত হয়েন নাই, পিতা তাঁহাকে পরাস্ত করিয়াছেন; বিজয়পুর পূর্ব্বে আক্রান্ত হয় নাই, পিতা সেই নগর আক্রমণ করিয়াছেন; এখন আপনার নিকট অল্পমাত্র সৈন্য-সহায়তা প্রার্থনা করিতেছেন। তাহা হইলেই সমস্ত কার্য্য শেষ হয়, দক্ষিণ দেশে মোগল-সাম্রাজ্য বিস্তৃত ও দৃঢ়ীভূত হয়।

এরূপ অবস্থায় অন্য কোন সম্রাট্ সেই সহায়তা প্রেরণ করিয়া দাক্ষিণাত্যদেশ বিজয়-কার্য্য সাধন করিতেন। আরংজীব আপনাকে বহুদূরদর্শী ও তীক্ষ্ণবুদ্ধি মনে করিতেন, তিনি সে সহায়তা প্রেরণ করিলেন না। বলিলেন,—রামসিংহ! আপনার পিতা আমাদের সুহৃদপ্রবর, তাঁহার বিপদের কথা শুনিয়া যৎপরোনাস্তি শোকাকুল হইলাম। তাঁহাকে পত্র লিখিবেন যে তিনি নিজের অসাধারণ বাহুবলে জয়সাধন করিবেন, সম্রাট দিবানিশি এইরূপ আকাঙ্ক্ষা করেন। কিন্তু এখন দিল্লীতে সেনাসংখ্যা অতি অল্প, আমি সহায়তা প্রেরণ করিতে অক্ষম।

রামসিংহ কাতরস্বরে বলিলেন,—জাহাঁপনা! পিতা দিল্লীশ্বরের পুরাতন দাস, আপনার কালে, আপনার পিতার কালে অসংখ্যক যুদ্ধে যুঝিয়াছেন, অনেক কার্য্যসাধন করিয়াছেন, দিল্লীশ্বরের কার্য্যসাধন ভিন্ন তাঁহার জীবনের অন্য উদ্দেশ্য নাই। এই ঘোর বিপদে আপনি কিঞ্চিৎ সাহায্য দান না করিলে তিনি বোধ হয় সসৈন্যে নিধন প্রাপ্ত হইবেন।

বালক জানিত না যে তাহার কাতরস্বরে ও অশ্রুজলে আরংজীবের গভীর উদ্দেশ্য, গূঢ় মন্ত্রণা বিচলিত হয় না!

সে উদ্দেশ্য, সে মন্ত্রণা কি? রাজা জয়সিংহ অতিশয় ক্ষমতাশালী প্রতাপান্বিত সেনাপতি, তাঁহার অসংখ্য সৈন্য, বিস্তীর্ণ যশ, অনন্ত প্রতাপ! আজীবন তিনি নিষ্কলঙ্কে দিল্লীশ্বরের কার্য্য করিয়াছেন বটে, কিন্তু এত ক্ষমতা কোনও সেনাপতির বিধেয় নহে, সম্রাট জয়সিংহকে এতদূর বিশ্বাস করিতে পারেন না। এ যুদ্ধে যদি জয়সিংহ সার্থকতা

লাভ করিতে না পারিয়া অবমানিত হয়েন, তবে সে প্রতাপ ও যশের কিঞ্চিৎ হ্রাস হইবে। যদি সসৈন্যে বিজয়পুর সম্মুখে নষ্ট হয়েন, দিল্লীশ্বরের হৃদয়ের একটী কণ্টকোদ্ধার হইবে। উর্ণনাভের জালের ন্যায় আরংজীবের উদ্দেশ্যগুলি বহুবিস্তীর্ণ ও অব্যর্থ, অদ্য জয়সিংহ-কীট তাহাতে পড়িয়াছেন, উদ্ধার নাই।

জয়সিংহ বহুকালাবধি দিল্লীশ্বরের কার্য্যে জীবন পণ করিয়াছেন বটে, সেজন্য কি সূক্ষ্ম মন্ত্রণাজাল অদ্য ব্যর্থ হইবে?

জয়সিংহের উদারচিত্ত পুত্র সম্মুখে দণ্ডায়মান হইয়া রোদন করিতেছেন বটে, বালকের রোদনের জন্য কি দূরদর্শী সম্রাট উদ্দেশ্য ত্যাগ করিবেন?

দয়া মায়া প্রভৃতি সুকুমার মনোবৃত্তিসমূহে আরংজীব বিশ্বাস করিতেন না, নিজ হৃদয়েও স্থান দিতেন না। আত্মপথ পরিষ্কারার্থ অদ্য একটী পতঙ্গ সরাইয়া ফেলিলেন, কল্য একজন সহোদর ভ্রাতাকে হনন করিলেন, উভয় কার্য্য একই রূপ ধীর নিরুদ্বেগ হৃদয়ে করিতেন। একদিন পিতা, ভ্রাতা, ভ্রাতুষ্পুত্র, আত্মীয়বর্গ সেই উন্নতিপথে পড়িয়াছিলেন, ধীরে ধীরে তাঁহাদিগকে সরাইয়া দিয়াছিলেন। পিতাকে মায়াবশতঃ জীবিত রাখেন নাই, জ্যেষ্ঠভ্রাতা দারাকে ক্রোধবশতঃ হত্যা করেন নাই, সে সমস্ত বালকোচিত মনোবৃত্তি তাঁহার ছিল না। পিতা জীবিত থাকিলে ভবিষ্যতে বিপদের সম্ভাবনা নাই, আপন উদ্দেশ্যসাধনে কোনও প্রতিবন্ধক হইবে না, তিনি জীবিত থাকুন। জ্যেষ্ঠভ্রাতা জীবিত থাকিলে উদ্দেশ্য সাধনে প্রতিবন্ধক হইতে পারে! জল্লাদ! তাঁহাকে সরাইয়া সম্রাট আলমগীরের পথ পরিষ্কার করিয়া দাও!

মন্ত্রণাসাধনের জন্য অদ্য আবশ্যক যে জয়সিংহ সসৈন্যে হত হইবেন। তিনি ভাল কি মন্দ, বিশ্বাসী কি বিদ্রোহী, অনুসন্ধানে আবশ্যক নাই, তিনি সসৈন্য মরিবেন! এই পরিচ্ছেদ বিবৃত সময়ের পর কয়েক মাসের মধ্যেই দিল্লীতে সংবাদ আসিল, অবমানিত, অকৃতার্থ জয়সিংহ প্রাণত্যাগ করিয়াছেন! তখনকার ইতিহাস-লেখক কেহ কেহ সন্দেহ করিয়াছেন, সম্রাটের আদেশে বিষ প্রয়োগে জয়সিংহের মৃত্যু হয়।

অনেকক্ষণ পর দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া রামসিংহ বলিলেন,—প্রভু! আমার একটী যাচ্ঞা আছে।

আরংজীব। নিবেদন করুন।

রামসিংহ। শিবজী যখন দিল্লী আগমন করিয়াছিলেন, পিতা তাঁহাকে বাক্য দান করিয়াছিলেন যে দিল্লীতে শিবজীর কোন আপদ ঘটিবে না।

আরংজীব। আপনার পিতা সে কথা আমাদের অবগত করাইয়াছেন।

রামসিংহ। রাজপুতদিগের মধ্যে বাক্য দান করিয়া তাহা লঙ্ঘন হইলে অতিশয় নিন্দার বিষয়। পিতার প্রার্থনা ও দাসের প্রার্থনা যে শিবজীর যে কোনও দোষ হইয়া থাকে, প্রভু ক্ষমা করিয়া তাঁহাকে বিদায় দিন।

আরংজীব ক্রোধ সংবরণ করিয়া ধীরে ধীরে বলিলেন,—সম্রাটের যাহা উচিত কার্য্য সম্রাট তাহা করিবেন, সে বিষয়ে আপনি চিন্তিত হইবেন না।

শিবজী নামে দ্বিতীয় একটী কীট সম্রাটের সেই বিস্তীর্ণ মন্ত্রণাজালে পতিত হইয়াছেন, দানেশমন্দ ও রামসিংহ তাঁহাকে উদ্ধার করিতে পারিলেন না!

জয়সিংহের যে দোষ, শিবজীরও সেই দোষ। শিবজীও সন্ধিস্থাপনাবধি প্রাণপণে দিল্লীর কার্য্য করিয়াছেন, নিজ সৈন্য দ্বারা অনেক দুর্গ দিল্লীর অধীনে আনিয়াছিলেন, কিন্তু তাঁহারও বিপুল ক্ষমতা। আরংজীব কোনও ভৃত্যের উপর বিপুল ক্ষমতা ন্যস্ত করি ত পারেন না, কাহাকেও বিশ্বাস করেন না।

যাহাদিগকে অবিশ্বাস করা যায়, তাহারা ক্রমে অবিশ্বাসের যোগ্য হয়। আরংজীবের জীবিতকালের মধ্যেই মহারাষ্ট্রীয়েরা ও রাজপুতেরা দিল্লীর বিরুদ্ধে যে ভীষণ যুদ্ধানল প্রজ্বলিত করিল মোগল সাম্রাজ্য তাহাতে দগ্ধ হইয়া গেল।

## সপ্তবিংশ পরিচ্ছেদ : পীড়া

দূরে গেল জটাজুটা

—মধুসূদন দত্ত

শিবজীর অতিশয় সঙ্কটজনক এক পীড়া হইয়াছে, সমগ্র দিল্লী নগরে এ সংবাদ প্রচারিত হইল। দিবানিশি শিবজীর গৃহের গবাক্ষ ও দ্বার রুদ্ধ, দিবানিশি চিকিৎসক আসিতেছেন। এ ভীষণ রোগের উপশম সন্দেহস্থল, অদ্য যেরূপ রোগবৃদ্ধি হইয়াছে কল্য পর্য্যন্ত জীবিত থাকা অসম্ভব। কখন কখন বা সংবাদ রাষ্ট্র হইতেছে যে শিবজী আর নাই। রাজপথ দিয়া বহুসংখ্যক লোক গমনাগমন করিত ও সেই রুদ্ধ গবাক্ষের দিকে অঙ্গুলি নির্দ্দেশ করিত। অশ্বারোহী সৈনিক ও সেনাপতিগণ ক্ষণেক অশ্ব থামাইয়া প্রহরীদিগের নিকট শিবজীর সংবাদ জিজ্ঞাসা করিতেন। শিবিকারোহী রাজা বা মনসবদার শিবজীর গৃহের সম্মুখে আসিয়া একবার উঠিয়া সেই দিকে দৃষ্টিপাত করিতেন। শিবজী কিরূপ আছেন, তিনি উদ্ধার পাইবেন কি না, তিনি কল্য পর্যন্ত জীবিত থাকিবেন কি না, এইরূপ নানা কথা নগরবাসী সকলেই বাজারে, পথে, ঘাটে, সর্ব্ব সময়ে আন্দোলন করিত। আরংজীব সর্ব্বদাই শিবজীর রোগের সমাচার জিজ্ঞাসা করিয়া পাঠাইতেন, তথাপি গৃহের চতুর্দিকে যে প্রহরী সন্নিবেশিত ছিল তাহা পূর্ব্বমত রাখিলেন। লোকের নিকট শিবজীর রোগের বিষয়ে আক্ষেপ প্রকাশ করিতেন, মনে মনে ভাবিতেন, যদি এই রোগেই শিবজীর মৃত্যু হয়, তাহা হইলে আমার বিশেষ কোন নিন্দা না হইয়াই অনায়াসে কণ্টকোদ্ধার হইবে।

সন্ধ্যাকাল সমাগত, এরূপ সময়ে একজন প্রাচীন সম্ভ্রান্ত মুসলমান হাকিম শিবজীর গৃহদ্বারের নিকট অবতীর্ণ হইলেন। প্রহরিগণ জিজ্ঞাসা করিল,—কি উদ্দেশ্যে শিবজীর সাক্ষাৎ প্রার্থনা করেন? হাকিম উত্তর করিলেন,—সম্রাটের আদেশ অনুসারে রোগীর চিকিৎসা করিতে আসিয়াছি। সসম্মানে প্রহরিগণ পথ ছাড়িয়া দিল।

শিবজী শয্যায় শয়ন করিয়া আছেন, তাঁহার ভৃত্য সংবাদ দিল যে সম্রাট একজন হাকিম পাঠাইয়া দিয়াছেন। তীক্ষ্ণবুদ্ধি শিবজী তৎক্ষণাৎ বিবেচনা করিলেন, কোনরূপ বিষপ্রয়োগের জন্য সম্রাট এ কাণ্ড করিতেছেন। তিনি ভৃত্যকে আদেশ করিলেন,—হাকিমকে আমার সেলাম জানাইও ও বলিও হিন্দু কবিরাজে আমার চিকিৎসা

করিতেছে, আমি হিন্দু, অন্যরূপ চিকিৎসা ইচ্ছা করি না। সম্রাটের এই অনুগ্রহের জন্য আমার কোটি কোটি ধন্যবাদ জানাইবে।

ভৃত্য এই আদেশ লইয়া ঘর হইতে বহির্গত হইবার পূর্ব্বেই হাকিম অনাহূত হইয়া ঘরে প্রবেশ করিলেন। শিবজীর হৃদয়ে ক্রোধসঞ্চার হইল, কিন্তু তাহা সঙ্গোপন করি·া তিনি অতি ক্ষীণ মৃদুস্বরে হাকিমকে অভ্যর্থনা করিলেন ও শয্যাপার্শ্বে বসিতে আদেশ দিলেন। হাকিম উপবেশন কবিলেন।

আকৃতি দেখিলে হাকিমের প্রতি কোন প্রকার সন্দেহ হইতে পারে না। বয়স অনেক হইযাছে, অতি শুক্ল শ্মশ্রু লম্বিত হইযা উরঃস্থল আবৃত কবিয়াছে, মস্তোকপরি প্রকাণ্ড উষ্ণীষ, হাকিমেব স্বব ধীর ও গম্ভীর।

হাকিম বলিলেন,—মহাশয! ভৃত্যকে আদেশ করিযাছিলেন, তাহা শুনিয়াছি, আপনি আমাব চিকিৎসা ইচ্ছা করেন না। তথাপি মানবজীবন রক্ষা কবা আমাদেব ধর্ম্ম, আমি স্বধর্ম্মসাধন করিব।

শিবজী মনে মনে আরও ক্রুদ্ধ হইলেন, ভাবিলেন এ বিপদ কোথা হইতে আসিল? কিছু বলিলেন না।

হাকিম। আপনাব পীড়া কি?

কাতবস্বরে শিবজী বলিলেন,—জানি না এ কি ভীষণ পীড়া! শরীর সর্ব্বদাই অগ্নিবৎ জ্বলিতেছে, হৃদয়ে বেদনা, সর্ব্বস্থানে বেদনা।

হাকিম গম্ভীর স্ববে বলিলেন,—পীডা অপেক্ষা জিঘাংসায় শবীব অধিক জ্বলে, হৃদয়ের বেদনা অনেক সময় মানসিক ক্লেশসঞ্জাত। আপনার কি সেই পীড়া?

বিস্মিত ও ভীত হইয়া শিবজী এই অপরূপ হাকিমের দিকে চাহিলেন, মুখ সেইরূপ গম্ভীর, কোন ভাববৈলক্ষণ্য লক্ষিত হইল না। শিবজী নিরুত্তর হইয়া রহিলেন। হাকিম তাঁহার হস্ত ও শরীর দেখিতে চাহিলেন। শিবজী আরও ভীত হইলেন, অগত্যা হস্ত ও শরীর দেখাইলেন।

অনেকক্ষণ অতিশয় মনোনিবেশপূর্ব্বক দৃষ্টি করিয়া হাকিম উত্তর করিলেন,—আপনার বচন যেরূপ ক্ষীণ, নাড়ী সেরূপ ক্ষীণ নহে, ধমনীতে শোণিত সজোরে সঞ্চালিত হইতেছে, পেশীগুলি পূর্ব্ববৎ দৃঢ়বদ্ধ। আপনার এ সমস্ত কি প্রবঞ্চনা মাত্র?

পুনরায় বিস্মিত হইয়া শিবজী এই অপূর্ব্ব চিকিৎসকের দিকে চাহিলেন, চিকিৎসকের মুখমণ্ডল গম্ভীর ও অকম্পিত, কোনও কপট ভাব লক্ষিত হইল না। শিবজীর শরীরে ক্রমে উষ্ণ শোণিত সঞ্চালিত হইতে লাগিল, কিন্তু ক্রোধ সম্বরণ করিয়া পুনরায় ক্ষীণস্বরে বলিলেন,—আপনি যেরূপ আদেশ করিতেছেন, অন্যান্য চিকিৎসকগণও সেইরূপ বলেন। এ মহৎ পীড়া বাহ্যলক্ষণশূন্য, কিন্তু দিনে দিনে তিল তিল করিয়া আমার জীবন নাশ করিতেছে।

হাকিম ক্ষণেক চিন্তা করিয়া বলিলেন,—"আলফ্‌লায়লা ও লায়লুন" নামক আমাদের চিকিৎসাশাস্ত্র আছে, তাহাতে এক সহস্র এক পীড়ার বিষয় নির্দ্দেশ আছে, তাহার মধ্যে কয়েকটী বাহ্যলক্ষণশূন্য পীড়ার চিকিৎসার কথা লিখিত আছে। একটীর চিকিৎসা "বকুস্তনে আসিরী ঈশারাৎ কর্দ্দ।" কয়েদিগণ কাজ না করিবার জন্য যে

পীড়ার ভাণ করে, তাহার চিকিৎসা শিরশ্ছেদন। আর একটী পীড়ার নাম "দিগরান দোজথ্ এখতিয়ার কুনন্দ।" যুবকগণ এই পীড়ার ভাণ করিয়া নরক-পথগামী হয়, তাহার ঔষধি পাদুকা প্রহার। তৃতীয় এক প্রকার বাহ্যলক্ষণশূন্য পীড়া আছে, তাহার নাম "আয়েবহা বরগেরেফতা জেরেবগল।" প্রবঞ্চকগণ নিজ প্রবঞ্চনা গোপনার্থ এই পীড়ার ভাণ করে। তাহারও ঔষধি নির্দ্দেশ আছে, আমি সেই ঔষধি আপনাকে দিতেছি।

শিবজী এ সমস্ত শাস্ত্রকথা বিশেষ বুঝিতে পারিলেন না, কিন্তু হাকিম তীক্ষ্ণবুদ্ধি ও চতুর, শিবজীর মনের ভাব বুঝিয়াছেন, তাহা শিবজী বুঝিতে পারিলেন। ইতিকর্ত্তব্য-বিমূঢ় হইয়া জিজ্ঞাসা করিলেন,—সে ঔষধ কি ?

হাকিম উত্তর করিলেন,—সে একটী উৎকৃষ্ট ঔষধিও বটে, উৎকট বিষও বটে। 'রব্ব্ল আলমিনা'র নাম লইয়া তাহাই আপনাকে দিব, যদি রোগ যথার্থ হয় অব্যর্থ ঔষধিতে তৎক্ষণাৎ পীড়া আরোগ্য হইবে, যদি প্রতাবণা হয় অব্যর্থ বিষে তৎক্ষণাৎ প্রাণনাশ হইবে।

শিবজীর হৃৎকম্প হইল, ললাট হইতে স্বেদবিন্দু পড়িতে লাগিল! ঔষধিসেবনে অস্বীকৃত হইলে তাঁহার প্রতারণা প্রচারিত হইবে, সেবন করিলে নিশ্চয় মৃত্যু!

হাকিম ঔষধি প্রস্তুত করিয়া আনিলেন, শিবজী বলিলেন,—মুসলমানের স্পৃষ্ট পানীয় আমি পান করিব না।

শিবজী সজোরে হস্ত-সঞ্চালনে পাত্র দূরে নিক্ষেপ করিলেন। হাকিম কিছুমাত্র রুষ্ট হইলেন না, ধীরে ধীরে বলিলেন,—এরূপ সজোরে হস্ত-সঞ্চালন ক্ষীণতার লক্ষণ নহে।

শিবজী অনেকক্ষণ অতিকষ্টে ক্রোধ সম্বরণ করিয়াছিলেন, আর পারিলেন না। সহসা উঠিয়া বসিলেন,—"রোগীকে উপহাস করিবার এই শাস্তি"—এই বলিয়া এক চপেটাঘাত করিলেন ও হাকিমের শুরুশ্মশ্রু সজোরে আকর্ষণ করিলেন।

বিস্মিত হইয়া দেখিলেন, সেই মিথ্যা শ্মশ্রু সমস্ত খসিয়া আসিল, চপেটাঘাতে উষ্ণীষ দূরে নিক্ষিপ্ত হইল, তাঁহার বাল্যসুহৃদ তন্নজী মালশ্রী খিল্ খিল্ করিয়া হাস্য করিয়া উঠিল।

তন্নজী অনেকক্ষণ পরে হাস্য সম্বরণ করিয়া ঘরের দ্বার রুদ্ধ করিলেন। পরে শিবজীর নিকটে আসিয়া উপবেশন করিয়া বলিলেন,—প্রভু কি সর্ব্বদাই চিকিৎসককে এইরূপ পারিতোষিক দিয়া থাকেন? তাহা হইলে রোগীর মৃত্যুর পূর্ব্বে দেশের চিকিৎসক নিঃশেষিত হইবে! বজ্রসম চপেটাঘাতে এখনও মস্তক ঘূর্ণিত হইতেছে!

শিবজী সহাস্যে বলিলেন,—বন্ধু, ব্যাঘ্রের সহিত খেলা করিলে কখন কখন আহত হইতে হয়! যাহা হউক, তোমাকে দেখিয়া কতদূর আহ্লাদিত হইলাম বলিতে পারি না, এ কয়দিনই তোমাকে প্রত্যাশা করিতেছিলাম। এখন সংবাদ কি বল।

তন্নজী। প্রভুর সমস্ত আদেশ সম্পাদিত করিয়াছি, একে একে নিবেদন করিতেছি। সম্রাট যে অনুমতিপত্র দিয়াছিলেন, তদ্বারা আপনার অনুচরবর্গ সকলেই নিরাপদে দিল্লী হইতে নিক্রান্ত হইয়াছে।

শিবজী। সেজন্য জগদীশ্বরকে ধন্যবাদ প্রদান করি। এখন আমার মন শান্ত হইল, আমি আপনার পলায়নের জন্য তত ভাবি না। গগনবিহারী পক্ষী সামান্য পিঞ্জরে বদ্ধ হইয়া থাকে না।

তন্নর্জী। সেই সমস্ত অনুচর দিল্লী হইতে নিষ্ক্রান্ত হইয়া গোস্বামীর বেশ ধরিয়া মথুরা ও বৃন্দাবনে অবস্থিতি করিতেছে, মথুরায় অনেক দেবালয়ের পুরোহিতগণও প্রত্যহ আপনাকে প্রতীক্ষা করিতেছে। আমি দিল্লী হইতে মথুরার পথ বিশেষরূপে দৃষ্টি করিয়াছি, যে যে স্থানে লোক সন্নিবেশিত করিবার আদেশ করিয়াছিলেন তাহাও করিয়াছি।

শিবজী। চিরবন্ধু! তুমি যেরূপ কার্য্যদক্ষ অবশ্যই আমরা নিরাপদে স্বদেশে যাইতে পারিব।

তন্নজী। দিল্লীর প্রাচীরের বাহিরে আপনি যেরূপ একটী তীব্রগতি অশ্ব রাখিতে বলিয়াছিলেন তাহাই রাখিয়াছি। যেদিন স্থির করিবেন সেই দিনে সমস্ত প্রস্তুত থাকিবে।

শিবজী। ভাল।

তন্নজী। রাজা জয়সিংহের পুত্র রামসিংহের নিকট গিয়াছিলাম, তাঁহার পিতা আপনাকে যে বাক্যদান করিয়াছিলেন, তাহা স্মরণ করাইয়া দিয়াছিলাম। রামসিংহ পিতার ন্যায় সত্যপ্রিয় ও উদারচেতা, শুনিয়াছি স্বয়ং সম্রাটের নিকট যাইয়া আপনার জন্য সাশ্রুনয়নে আবেদন করিয়াছিলেন।

শিবজী। সম্রাট কি বলিলেন?

তন্নজী। বলিলেন, সম্রাটের যাহা কর্ত্তব্য তাহা করিবেন।

শিবজী। বিশ্বাসঘাতক! কপটাচারী! এখনও একদিন শিবজী ইহার প্রতিশোধ দিবে।

তন্নজী। রামসিংহ সে বিষয়ে নিষ্ফলপ্রযত্ন হইয়াছেন বটে, কিন্তু যুবক সরোষে আমার নিকট বলিলেন যে রাজপুতের বাক্য অন্যথা হয় না। অর্থ দ্বারা, সৈন্য দ্বারা, যেরূপে পারেন, তিনি আপনার সহায়তা করিবেন, তাহাতে যদি তাঁহার প্রাণ যায় তাহাতে স্বীকৃত আছেন।

শিবজী। পিতার উপযুক্ত পুত্র! কিন্তু আমি তাঁহাকে বিপদগ্রস্ত করিতে চাহি না। আমি পলায়নের যে উপায় উদ্ভাবন করিয়াছি তাহা তুমি তাঁহাকে জানাইয়াছ?

তন্নজী। জানাইয়াছি, তিনি জানিয়া অতিশয় সন্তুষ্ট হইলেন, এবং আপনার সম্পূর্ণ সহায়তা করিতে স্বীকৃত হইয়াছেন।

শিবজী। ভাল।

তন্নজী। এতদ্ভিন্ন দানেশমন্দ্ প্রভৃতি যাবতীয় আরংজীবের সভাসদকে মিষ্ট কথায়, বা অর্থদ্বারা আপনার পক্ষবর্ত্তী করিয়াছি। দিল্লীতে হিন্দু কি মুসলমান এরূপ বড়লোক কেহ নাই, যিনি আপনার পক্ষবর্ত্তী নহেন। কিন্তু আরংজীব কাহারও পরামর্শ গ্রাহ্য করেন না।

শিবজী। তবে সমস্ত প্রস্তুত! আমি আরোগ্য লাভ করিতে পারি?

সহাস্যে তন্নজী বলিলেন,—আমার ন্যায় বিজ্ঞ হাকিম যখন আপনার পীড়ার চিকিৎসা আরম্ভ করিয়াছে, তখন পীড়া কি থাকিতে পারে? কিন্তু আপনার পানের জন্য সুন্দর মিষ্ট শরবৎ প্রস্তুত করিয়াছিলাম, সমস্তটা নষ্ট করিলেন?

শিবজী আর একপাত্র প্রস্তুত করিতে বলিলেন। তন্নজী সেই পাত্র লইয়া পুনরায় শরবৎ প্রস্তুত করিলেন, শিবজী তাহা পান করিয়া সহাস্যে বলিলেন,—চিকিৎসক! আপনার ঔষধ যেরূপ মিষ্ট সেইরূপ ফলদায়ী, আমার পীড়া একেবারে আরাম হইয়াছে!

শিবজীকে সস্নেহ আলিঙ্গন করিয়া পুনরায় উষ্ণীষ ও শ্মশ্রু ধারণ করিয়া তন্নজী গৃহ হইতে নিষ্ক্রান্ত হইলেন।

দ্বারদেশে প্রহরী জিজ্ঞাসা করিল,—পীড়া কিরূপ দেখিলেন?

হাকিম উত্তর করিলেন,—পীড়া অতিশয় সঙ্কটজনক, কিন্তু আমার অব্যর্থ ঔষধিতে অনেক উপশম হইয়াছে। বোধ করি অল্পদিনের মধ্যেই শিবজী এ ক্লেশ হইতে সম্পূর্ণ আরোগ্যলাভ করিবেন।

হাকিম শিবিকাযোগে চলিয়া গেলেন। একজন প্রহরী অন্যকে বলিল,—হাকিম বড় ভাল, এত বৈদ্যে যে পীড়া আরাম করিতে পারিল না, হাকিম একদিনে তাহা আরাম করিলেন কিরূপে?

দ্বিতীয় প্রহরী উত্তর করিল,—হবে না কেন, এ যে রাজবাটীর হাকিম।

## অষ্টবিংশ পরিচ্ছেদ : আরোগ্য

এত শুনি উত্তর ক্ষণেক স্তব্ধ হয়ে।
কহিতে লাগিল পুনঃ প্রণাম করিয়ে॥
হে বীর, কমলচক্ষে কর পরিহার।
অজ্ঞানের অপরাধ ক্ষমিবা আমার॥

—কাশীরাম দাস।

উপরি উক্ত ঘটনার কয়েকদিন পর নগরে সংবাদ প্রচারিত হইল যে, শিবজীর পীড়ার কিছু উপশম হইয়াছে। নগরে পুনরায় ধুমধাম পড়িয়া গেল, সকলেই সেই কথা কহিতে লাগিল। হিন্দুমাত্রেই এ কথা শুনিয়া পরম আনন্দ অনুভব করিল, মহদাশয় মুসলমানগণ এই সংবাদ পাইয়া সুখী হইলেন। পথে, ঘাটে, দোকানে, মসজীদে, সকলেই এই কথা কহিতে লাগিল। আরংজীব এ সংবাদ শুনিয়া যথোচিত সন্তোষ প্রকাশ করিলেন।

নগরে ধুমধাম পড়িয়া গেল। শিবজী ব্রাহ্মণদিগকে রাশি রাশি মুদ্রা দান করিতে লাগিলেন, দেবালয়ে পূজা পাঠাইতে লাগিলেন, চিকিৎসক সকলকে অর্থদানে সন্তুষ্ট করিলেন। বাজারে আর মিষ্টান্ন রহিল না, শিবজী রাশি রাশি মিষ্টান্ন ক্রয় করিয়া দিল্লীর সমস্ত বড়লোকের বাটীতে পাঠাইতে লাগিলেন। পরিচিত সমস্ত লোকের নিকট ভেট পাঠাইতে লাগিলেন, এমন কি প্রতি মসজীদে ও ফকীরগণের সেবার্থ প্রচুর পরিমাণে মিষ্টান্ন পাঠাইতে লাগিলেন। সম্রাটের মনে যাহাই থাকুক, অন্য সকলেই

শিবজীর এই বদান্যতা ও সদাচরণে সন্তুষ্ট হইয়া তাঁহার প্রশংসা করিতে লাগিলেন। "দিল্লীকা লাড্ডু"র ছড়াছড়ি হইতে লাগিল, তাহাতে আর কেহ পস্তিয়াছিলেন কিনা বলিতে পারি না, কিন্তু আরংজীব অতি শীঘ্রই পস্তিয়াছিলেন!

শিবজী কেবল মিষ্টান্ন প্রেরণ করিয়া সন্তুষ্ট হইতেন না, মিষ্টান্ন ক্রয় করাইয়া নিজের গৃহে আনিতেন ও অতি প্রকাণ্ড প্রকাণ্ড আধার সমস্ত নির্ম্মাণ করাইয়া স্বয়ং মিষ্টান্ন সাজাইয়া প্রেরণ করিতেন। সে আধার কথন কথন তিন চারি হাত দীর্ঘ হইত, আট কি দশ জন লোক বহিয়া লইয়া যাইত। কয়েকদিন এইরূপে মিষ্টান্ন বিতরিত হইতে লাগিল।

একদিন সন্ধ্যার সময় এইরূপ দুইটী প্রকাণ্ড মিষ্টান্নের আধার শিবজীর গৃহ হইতে বাহির হইল। প্রহরিগণ জিজ্ঞাসা করিল,—এ কাহার বাটীতে যাইবে? বাহকেরা উত্তর করিল,—রাজা জয়সিংহ-সদনে।

প্রহরিগণ। তোমাদের প্রভু আর কত দিন মিষ্টান্ন পাঠাইবেন?

বাহকেরা। অদ্যই শেষ।

মিষ্টানের ভার লইয়া বাহকগণ চলিয়া গেল।

কতক পথ যাইয়া বাহকেরা একটী অতি সঙ্গোপন স্থানে সন্ধ্যার অন্ধকারে সেই দুইটী আধার নামাইল। বাহকগণ চারিদিকে চাহিয়া দেখিল, জনমাত্র নাই, কেবল সন্ধ্যার বায়ু রহিয়া রহিয়া বহিয়া যাইতেছে। বাহকেরা একটী ইঙ্গিত করিল, একটী আধার হইতে শিবজী, অপরটি হইতে শম্ভুজী বাহির হইলেন। উভয়ে জগদীশ্বরকে ধন্যবাদ দিলেন।

বিলম্ব না করিয়া উভয়ে ছদ্মবেশে দিল্লীর প্রাচীরাভিমুখে যাইলেন। সন্ধ্যার সময় লোক অতি অল্প, তথাপি রাজপথে দুই একজন লোক যখন নিকট দিয়া যায়, শম্ভুজীর হৃদয় ভয়ে ও উদ্বেগে কম্পিত হইয়া উঠে। শিবজীর চিরজীবন এইরূপ বিপদপূর্ণ, তাঁহার পক্ষে এ বিপদ কিছু নূতন নহে, তথাপি তাঁহারও হৃদয় উদ্বেগশূন্য ছিল না।

উভয়ে কম্পিতহৃদয়ে প্রাচীর পার হইলেন। একজন প্রহরী জিজ্ঞাসা করিল,—কে যায়?

শিবজী উত্তর করিলেন,—গোস্বামী। হরের্নাম হরের্নাম হরের্নামৈব কেবলম্।

প্রহরী। কোথায় যাইতেছ?

শিবজী। মথুরা তীর্থস্থানে। কলৌ নাস্ত্যেব নাস্ত্যেব গতিরন্যথা।

উভয়ে প্রাচীর পার হইলেন।

প্রাচীরের বাহিরেও অনেক ধনাঢ্য ও উচ্চপদাভিষিক্ত লোক বাস করিতেন। সে সকল দুই পার্শ্বে রাখিয়া শিবজী ও শম্ভুজী ত্বরায় পথ অতিবাহন করিতে লাগিলেন।

দূরে একটী বৃক্ষতলে একটী অশ্ব বদ্ধ রহিয়াছে দেখিলেন। অতি সতর্কভাবে সেইদিকে যাইলেন, দেখিলেন, তন্নজী-বর্ণিত অশ্বই বটে। জিজ্ঞাসা করিলেন,—ভাই অশ্বরক্ষক! তোমরা নাম কি?

রক্ষক। জানকীনাথ।

শিবজী। কোথায় যাইবে?

রক্ষক। মথুরা।

শিবজী বলিলেন,—হাঁ, এই অশ্ব বটে।

শিবজী অশ্বে আরোহণ করিলেন, পশ্চাতে শম্ভুজীকে উঠাইয়া লইলেন, মথুরার দিকে চলিলেন। অশ্বরক্ষক পশ্চাৎ পশ্চাৎ পদব্রজে চলিতে লাগিল।

অন্ধকার নিশীথে পল্লী বা প্রান্তর দিয়া নির্ব্বাক হইয়া শিবজী পলায়ন করিতেছেন। আকাশে নক্ষত্রগুলি মিটু মিটু করিতেছে, অল্প অল্প মেঘ এক একবার গগন আচ্ছাদিত করিতেছে, বর্ষাকালে পূর্ণকলেবরা যমুনা প্রবলবেগে বহিয়া যাইতেছে, পথঘাট কর্দ্দম বা জলপূর্ণ। শিবজী উদ্বেগপূর্ণ হৃদয়ে পলায়ন করিতেছেন।

দূর হইতে অশ্বের পদশব্দ শ্রুত হইল। শিবজী লুকাইবার চেষ্টা করিলেন, কিন্তু সে স্থানে বৃক্ষ বা কুটীর নাই, অগত্যা পূর্ব্ববৎ গমন করিতে লাগিলেন।

তিনজন অশ্বারোহী বেগে দিল্লী অভিমুখে আসিতেছেন, তাঁহাদিগের কোষে অসি। দূর হইতে শিবজীর অশ্ব দেখিতে পাইয়া তাঁহারা সেইদিকে অশ্ব প্রধাবিত করিলেন। শিবজীর হৃদয় উদ্বেগে দুরু-দুরু করিতে লাগিল। নিকটে আসিয়া একজন অশ্বারোহী জিজ্ঞাসা করিলেন,—কে যায়?

শিবজী। গোস্বামী।

অশ্বারোহী। কোথা হইতে আসিতেছ?

শিবজী। দিল্লীনগর হইতে।

অশ্বারোহী। আমরা দিল্লীনগরীতে যাইব, কিন্তু পথ হারাইয়াছি, আমাদের সঙ্গে আসিয়া পথ দেখাইয়া দেও, পরে তুমি মথুরায় যাইও।

শিবজীর মস্তকে যেন বজ্রাঘাত হইল। দিল্লী যাইতে অস্বীকার করিলে সৈনিকেরা বলপ্রকাশ করিবে, বিবাদের সময় সহসা শিবজীকে চিনিলেও চিনিতে পারে, কেন না দিল্লীতে এরূপ সৈনিক ছিল না যে শিবজীকে দেখে নাই। আর দিল্লীতে পুনর্গমন করিলে সহস্র বিপদ! ইতিকর্ত্তব্যবিমূঢ় হইয়া চিন্তা করিতে লাগিলেন।

একজন অশ্বারোহী সম্মুখে আসিয়া শিবজীর সহিত কথা কহিয়াছিল, অপর দুইজন অস্পষ্টস্বরে পরামর্শ করিতেছিল। কি পরামর্শ?

একজন বলিল,—এ স্বর আমি জানি, আমি দক্ষিণ দেশে শায়েস্তাখাঁর অধীনে অনেক দিন যুদ্ধ করিয়াছি, আমি নিশ্চয় বলিতেছি পথিক গোস্বামী নহে।

অপরজন বলিল—তবে কে?

প্রথম। আমি সন্দেহ করি, এ স্বয়ং শিবজী, দুইজন মনুষ্যের কণ্ঠস্বর ঠিক একরূপ হয় না।

দ্বিতীয়। দূর মূর্খ! শিবজী দিল্লীতে বন্দী হইয়াছে।

প্রথম। সেইরূপ আমরাও মনে করিয়াছিলাম যে শিবজী সিংহগড় দুর্গে আছে, সহসা একদিন রজনীযোগে পুনা ধ্বংস করিয়া গিয়াছিল!

দ্বিতীয়। ভাল, মস্তকের বস্ত্র তুলিয়া দেখিলেই সকল সন্দেহ দূর হইবে।

সহসা একজন অশ্বারোহী আসিয়া শিবজীর উষ্ণীষ দূরে নিক্ষেপ করিলেন। [ শিবজী তাঁহাকে চিনিলেন, তিনি শায়েস্তাখাঁর অধীনস্থ একজন প্রধান সেনানী।

যদি হস্তে কোনরূপ অস্ত্র থাকিত, শিবজী একাকী তিনজনকে হত করিবার চেষ্টা করিতেন। রিক্তহস্তেও একজনকে মুষ্টি আঘাতে অচেতন করিলেন, এমন সময় আর দুইজন অসিহস্তে নিকটে আসিয়া শিবজীকে ভূতলশায়ী করিল।

শিবজী ইষ্ট দেবতাকে স্মরণ করিলেন। আবার বন্দী হইলেন, বিদেশে, বন্ধুশূন্য হইয়া আরংজীব কর্তৃক হত হইবেন, এই চিন্তা করিতেছিলেন। শম্ভুজীর দিকে নয়ন পড়িল, চক্ষু জলে আপ্লুত হইল।

সহসা একটী শব্দ হইল, শিবজী দেখিলেন, একজন অশ্বারোহী তীরবিদ্ধ হইয়া ভূতলশায়ী হইলেন। আর একটী তীর, আর একটি তীর ; শিবজীর তিনজন শত্রুই ভূতলশায়ী ! তিন জনই গতজীবন !

শিবজী পরমেশ্বরকে ধন্যবাদ দিয়া উঠিয়া দেখিলেন, পশ্চাৎ হইতে সেই অশ্বরক্ষক জানকীনাথ তীর নিক্ষেপ করিতেছিল। বিস্মিত হইয়া জানকীনাথকে নিকটে ডাকিয়া জীবন রক্ষার জন্য শত ধন্যবাদ দিতে লাগিলেন। সে নিকটে আসিলে শিবজী আরও বিস্মিত হইয়া দেখিলেন, সে অশ্বরক্ষক নহে, অশ্বরক্ষকবেশে সীতাপতি গোস্বামী !

তখন সহস্রবার গোস্বামীর নিকট ক্ষমা প্রার্থনা করিয়া বলিলেন,—সীতাপতি ! আপনি ভিন্ন শিবজীর বিপদের সময় প্রকৃত বন্ধু আর কে আছে ? আপনাকে অশ্বরক্ষক মনে করিয়া তুচ্ছ করিয়াছিলাম, ক্ষমা করুন। আপনার এ কার্য্যের জন্য আমি কি উপযুক্ত পুরস্কার দিতে পারি ?

সীতাপতি শিবজীর সম্মুখে জানু গাড়িয়া করযোড়ে বলিলেন,—রাজন্ ! ছদ্মবেশ ক্ষমা করুন, আমি অশ্বরক্ষকও নহি, গোস্বামীও নহি, আমি আপনার পুরাতন ভৃত্য রঘুনাথজী হাবিলদার। জ্ঞান হইয়া অবধি আপনার সেবা করিয়াছি, আজীবনকাল আপনার সেবা করিব, ইহা ভিন্ন অন্য কামনা নাই, অন্য পুরস্কার চাহি না। প্রভুর কাছে যদি না জানিয়া কখন কোন দোষ করিয়া থাকি, প্রভু নিরাশ্রয়ের আশ্রয়, দোষ ক্ষমা করুন।

শিবজী চকিত হইয়া সেই বালক রঘুনাথের দিকে চাহিলেন, হৃদয়ের উদ্বেগ সম্বরণ করিতে পারিলেন না। সজলনয়নে রঘুনাথকে বক্ষে ধারণ করিয়া বলিলেন,—রঘুনাথ ! রঘুনাথ ! তোমার নিকট শিবজী শত অপরাধে অপরাধী, কিন্তু এই মহৎ আচরণে আমাকে যথেষ্ট দণ্ড দিয়াছ। তোমাকে সন্দেহ করিয়াছিলাম, তোমাকে অবমাননা করিয়াছিলাম, স্মরণ করিয়া হৃদয় বিদীর্ণ হইতেছে। শিবজী যতদিন জীবিত থাকিবে তোমার গুণ বিস্মৃত হইবে না, প্রণয় ও যত্নে যদি সে মহৎ ঋণ পরিশোধ করা যায়, তবে পরিশোধ করিবার চেষ্টা করিবে।

শান্ত নিস্তব্ধ রজনীতে উভয়ে পরস্পরের আলিঙ্গনসুখে বিমুগ্ধ হইলেন। রঘুনাথের ব্রত অদ্য শেষ হইল, শিবজীর হৃদয়বেদনা অদ্য দূর হইল, বালকের ন্যায় উভয়ে অজস্র অশ্রু বর্ষণ করিতে লাগিলেন।

## উনত্রিংশ পরিচ্ছেদ ঃ প্রাসাদে

কি দারুণ বুকের ব্যথা।
সে দেশে যাইব যে দেশে না শুনি
পাপ পিরিতের কথা ॥
সই। কে বলে পিরিতি ভাল।
হাসিতে হাসিতে পিরিতি করিয়া
কাঁদিয়া জনম গেল ॥
কুলবতী হইয়া কুলে দাঁড়াইয়া
যে ধনি পিরিতি করে।
তুষের অনল যেন সাজাইয়া
এমতি পুড়িয়া মরে ॥
হায় বিনোদিনী, এ দুঃখে দুঃখিনী
প্রেমে ছল-ছল আঁখি।
চণ্ডিদাস কহে, সে গতি হইয়া,
পরাণ সংশয় দেখি ॥
—চণ্ডীদাস।

নিশীথে সীতাপতি গোস্বামীর নিকট বিদায় লইয়া রাজপুতবালা গৃহে আসিলেন, কিন্তু গৃহে আসিয়া সরযূ দেখিলেন হৃদয় শূন্য! যে স্বদেশীয় যোদ্ধাকে প্রথম দর্শন করিয়াই সরযূ চকিত ও আনন্দিত হইয়াছিলেন, যাঁহাকে কয়েকমাস অবধি সরযূ হৃদয়েশ্বর বলিয়া বরণ করিয়াছিলেন, যাঁহাকে বৃদ্ধ জনার্দ্দন বিবাহের বাক্যদান করিয়াছিলেন, সে রঘুনাথের অদর্শনে আজি সরযূর হৃদয় শূন্য!

সে দিন গেল, সপ্তাহ গত হইল, মাস অতিবাহিত হইল, সরযূ হৃদয়ের ধন আর ফিরিয়া পাইলেন না। অন্ধকার নিশীথে কখন কখন বালিকা একাকী গবাক্ষপার্শ্বে উপবেশন করিয়া সন্ধ্যা হইতে দ্বিপ্রহর পর্য্যন্ত, দ্বিপ্রহর হইতে প্রাতঃকাল পর্য্যন্ত চিন্তা করিতেন। দিবসে প্রাতঃকাল হইতে সন্ধ্যা পর্য্যন্ত নীরবে সেই গবাক্ষ দিয়া পথপানে চাহিয়া থাকিতেন, সে পথ দিয়া রঘুনাথ আর আসিলেন না!

কখন বা অপরাহ্নে একাকী সরযূ আম্রকাননে ভ্রমণ করিতেন, ভ্রমণ করিতে করিতে কত কথা হৃদয়ে জাগরিত হইত! তোরণ দুর্গের কথা, কণ্ঠমালার কথা, রায়গড়ে আগমনের কথা, বিদায়ের কথা। নীরবে সরযূর গণ্ডস্থল দিয়া এক এক বিন্দু অশ্রু বহিত। কখন কখন রজনীতে সহসা হৃদয়ের দ্বার উদ্ঘাটিত হইত, ভাদ্রমাসের নদীর ন্যায় শোক পারাবার উথলিয়া উঠিত। তখন কেহ দেখিবার নাই, সরযূ প্রাণ ভরিয়া কাঁদিতেন, শ্রাবণ মাসের ধারার ন্যায় নয়ন হইতে অজস্র বারিধারা বহিতে থাকিত। রজনী প্রভাত হইত, প্রাতঃকালের রক্তিমাচ্ছটা পূর্ব্বদিকে দেখা দিত। বালিকা তখনও শোকে বিবশা হইয়া লুণ্ঠিত থাকিত।

প্রাতঃকালে পুষ্পচয়ন করিতে উদ্যানে যাইতেন, প্রফুল্ল পুষ্পগুলি একে একে চয়ন করিতেন, হৃদয়ে স্থাপন করিতেন, আর কি চিন্তা করিতেন কে বলিবে? চিন্তা করিতে

করিতে পুনরায় পুষ্পের দিকে চাহিতেন, পুষ্পদলগত প্রাতঃ-শিশির-বিন্দুর সহিত দুই একটী পরিষ্কার স্বচ্ছ অশ্রুবিন্দু মিশাইয়া যাইত! সায়ংকালে বীণা হস্তে করিয়া কখন কখন গীত গাইতেন, তাহার সে শোকের গীত শুনিয়া শ্রোতৃদিগের নয়নেও জল আসিত। এরূপ চিন্তায় ক্রমে সরযূর শরীর শুষ্ক হইতে লাগিল, মুখমণ্ডল পাণ্ডুবর্ণ ধারণ করিল, নয়ন কালিমাবেষ্টিত হইল। সরলস্বভাব জনার্দ্দন এখনও সরযূর হৃদয়ের কথা কিছু জানেন না, কিন্তু সরযূর শরীরের অবস্থা দেখিয়া যৎপরোনাস্তি চিন্তিত হইলেন, কারণ অনুসন্ধান করিতে লাগিলেন।

নারীর নিকট নারীর মনের কথা গুপ্ত থাকে না, সরযূ অনেক যত্নে শোক সঙ্গোপন করিলেও তাঁহার সখী ও দাসীগণ তাঁহার গুপ্তকথা কিছু অনুমান করিয়াছিল। তাহারা কথাচ্ছলে বৃদ্ধ জনার্দ্দনকে বলিল,—সরযূর বয়স হইয়াছে, বিবাহ স্থির করুন। সরযূর কানে এ কথা উঠিল। সরযূ বলিয়া পাঠাইলেন,—পিতাকে বলিও, আমার বিবাহে রুচি নাই, চিরকাল অবিবাহিতা থাকিয়া তাঁহারই পদসেবা করিব।

জনার্দ্দন সে কথা মানিলেন না, বিবাহের পাত্র স্থির করিতে লাগিলেন। রাজ-পুরোহিত দ্বারা পালিতা ভদ্র ক্ষত্রিয় কন্যার পাত্রের অভাব ছিল না, অবশেষে রাজা জয়সিংহের একজন প্রধান সেনানীর সহিত বিবাহ স্থির হইল। সরযূর কানে এ কথা উঠিল, সরযূ শিহরিয়া উঠিলেন। লজ্জার মাথা খাইয়া পিতাকে বলিয়া পাঠাইলেন,—পিতাকে বলিও, তিনি অন্য একজন সেনানীকে বাক্যদান করিয়াছিলেন, তিনিই আমার বাগ্দত্ত পতি। অন্য কাহারও সহিত বিবাহ হইলে ব্যভিচার দোষ ঘটিবে।

জনার্দ্দন এ-কথা শুনিয়া রুষ্ট হইলেন, সরযূকে তিরস্কার করিলেন, আবার নিজের ঘরে গিয়া মনের দুঃখে কাঁদিলেন। অবশেষে কন্যার আপত্তি গ্রাহ্য না করিয়া বিবাহের দিন স্থির করিলেন, রাজা জয়সিংহকে জানাইলেন। সরযূর কানে এ-কথা উঠিল। সরযূ তখন নিজে পিতার পদে লুণ্ঠিত হইয়া উচ্চৈঃস্বরে রোদন করিয়া বলিলেন,—পিতা, ক্ষমা করুন, এ বিষয়ে ক্ষান্ত হউন, নচেৎ আপনার চিরপালিতা এই অভাগিনী কন্যাকে জন্মের মত হারাইবেন। জনার্দ্দন কন্যাকে বুকে করিয়া কাঁদিতে লাগিলেন।

কিন্তু কন্যার কথা কে গ্রাহ্য করে, পাঁচজন ভদ্রলোক যেরূপ পরামর্শ দেয়, সমাজে থাকিলে সেইরূপ কাজ করিতে হয়। বিবাহের দিন নিকটে আসিতে লাগিল, জনার্দ্দন অনেক বুঝাইলেন, অনেক কাঁদিলেন, অনেক তিরস্কার করিলেন। অবশেষে আর সহ্য করিতে না পারিয়া বিবাহের পূর্ব্বদিন সরযূকে বলিলেন,—পাপীয়সি, তোমার জন্য কি আমি এই বৃদ্ধ বয়সে অবমানিত হইব? তুই তোর পিতার নিষ্কলঙ্ক কুলে কলঙ্ক দিবি?

ধীরে ধীরে অশ্রুপূর্ণ নয়নে সরযূ উত্তর করিলেন,—পিতঃ! আমি অবোধ, যদি আপনার নিকট কখন কোনও দোষ করিয়া থাকি, মার্জ্জনা করুন। কিন্তু জগদীশ্বর আমার সহায় হউন, আমা হইতে আপনার অবমাননা হইবে না।

এ কথার অর্থ তখন জনার্দ্দন বুঝিলেন না, এ কথার অর্থ তাহার পরদিন বৃদ্ধ বুঝিতে পারিলেন। বিবাহের দিন কন্যাকে কেহ আর দেখিতে পাইল না।

## ত্রিংশ পরিচ্ছেদ : কুটীরে

দুঃখে সুখে খুল্লনা শরৎকাল ভাবে।
আশ্বিনে আসিবেন প্রভু দেবীর উৎসবে॥
কার্ত্তিক মাসেতে হইল হিমের প্রকাশ।
গৃহে নাহি প্রাণনাথ করি বনবাস॥

—মুকুন্দরাম চক্রবর্ত্তী

শরৎকালের প্রাতের কমনীয় আলোকে বেগবতী নারানদী বহিয়া যাইতেছে, সূর্য্যকিরণে জলের হিল্লোল হাস্য করিতে করিতে যাইতেছে। সেই সুন্দর নদীর উভয় পার্শ্বে সুন্দর শস্যক্ষেত্র বহুদূর পর্য্যন্ত বিস্তৃত রহিয়াছে, কৃষকের পূজায় যেন সন্তুষ্ট হইয়া মেদিনী সে হরিৎ পরিচ্ছদে হাস্য করিতেছে। উত্তর ও পূর্ব্বদিকে সেইরূপ শ্যামবর্ণ ক্ষেত্র অথবা সুদূরে দুই একটী গ্রাম দৃষ্ট হইতেছে, দক্ষিণ ও পশ্চিমে পর্ব্বতরাশির পর পর্ব্বতরাশি বালসূর্য্যকিরণে অপরূপ শোভা ধারণ করিতেছে।

সেই নদীকূলে শ্যামলক্ষেত্রবেষ্টিত একটী সুন্দর গ্রাম সন্নিবেশিত ছিল। গ্রামের একপ্রান্তে একটী কৃষকের কুটীরের নিকট একটী বালিকা নদীকূলে খেলা করিতেছে, নিকটে একজন দাসী দণ্ডায়মান রহিয়াছে। কৃষকপত্নী গৃহকার্য্যে ব্যস্ত রহিয়াছে।

গৃহ দেখিলে কৃষককে সম্ভ্রান্ত বলিয়াই বোধ হয়। প্রাঙ্গণে দুই একটী গোলাঘর রহিয়াছে, পার্শ্বে চারি পাঁচটী গরু বাঁধা রহিয়াছে, বাটীর ভিতর তিন চারিখানি ঘর, বাহিরে একখানি বড় ঘর। দেখিলেই বোধ হয়, গৃহস্বামী কৃষক হইলেও গ্রামের মধ্যে একজন মাতব্বর লোক, ব্যবসা ও মহাজনী কার্য্যও কিছু কিছু করিয়া থাকে।

বালিকা সপ্তমবর্ষীয়া ও শ্যামবর্ণা, চঞ্চল, প্রফুল্ল ও উজ্জ্বলনয়না। একবার নদীকূলে দৌড়াদৌড়ি করিতেছে, একবার মাতা যে ঘরে রন্ধন করিতেছে তথায় দৌড়াইয়া যাইতেছে, এক একবার বা দাসীর নিকট আসিয়া তাহার হস্ত ধরিয়া কোন কথা কহিতেছে।

বালিকা বলিল,—দিদি আয় না কালকের মত ঘাটে যাই, কাপড় দিয়া মাছ ধরিব।

দাসী। না দিদি, মা বারণ করিয়াছেন, ঘাটে যেও না।

বালিকা। মা টের পাবে না।

দাসী। না, ছি, মা যা বারণ করেন তা করিতে নাই, মার কথা কি অন্যথা করে?

বালিকা। আচ্ছা দিদি, মা কি তোরও মা হয়?

দাসী। হয় বৈ কি।

বালিকা। না, সত্য করিয়া বল।

দাসী। সত্যই মা হয়।

বালিকা। না দিদি, তুই যে রাজপুতের মেয়ে, আমরা ত রাজপুত নই।

দাসী বালিকাকে চুম্বন করিল। বলিল,—তবে জিজ্ঞাসা কর কেন?

বালিকা। জিজ্ঞাসা করি, তবে তুই মাকে মা বলিস কেন?

দাসী। যিনি আমাকে খাইতে পরিতে দিতেছেন, যিনি আমাকে থাকিবার স্থান দিয়াছেন, যিনি আমাকে মেয়ের মত লালন-পালন করেন তাঁকে মা বলিব না ত কি বলিব? এ জগতে আমার অন্য স্থান নাই, মা আমাকে জগতে স্থান দিয়াছেন।

বালিকা। ছি দিদি, তোর চক্ষে জল কেন, তুই কথায় কথায় কাঁদিস কেন দিদি?

দাসী। না দিদি, কাঁদিব কেন?

বালিকা। তোর চক্ষে জল দেখিলে আমার চক্ষে জল আসে।

দাসী বালিকাকে পুনরায় চুম্বন করিয়া বলিল,—তুমি যে আমাকে ভালবাস।

বালিকা। আর তুই আমাকে ভালবাসিস?

দাসী। বাসি বৈ কি।

বালিকা। বরাবর ভালবাসবি, কখনও আমাকে ভুলবিনি?

দাসী। না। আর তুমি দিদি, তুমি আমাকে ভালবাসবে, কখনও ভুলিবে না?

বালিকা। না।

দাসী। হাঁ, তুমি আমাকে একদিন ভুলিবে।

বালিকা। কবে?

দাসী। যবে তোমার বর আসিবে।

বালিকা। সে কবে?

দাসী। আর তুই এক বৎসরের মধ্যেই।

বালিকা। না দিদি, কখনও তোকে ভুলিব না, ববের চেয়ে তোকে অধিক ভালবাসব। আর তুই দিদি, তোর যখন বর আসবে, তখন আমাকে ভুলবিনি?

দাসীর চক্ষে পুনরায় জল আসিল, সে বলিল,—না, কখনও ভুলিব না!

বালিকা। বরের চেয়ে আমাকে অধিক ভালবাসবি?

দাসী হাস্য করিয়া বলিল,—সমান সমান।

বালিকা। তোর বর কবে আসবে দিদি?

দাসী। ভগবান জানেন। ছাড়, রান্নার বেলা হইয়াছে, আমি যাই।

পাঠককে বলা আবশ্যক যে, অনাথিনী সরযূবালা জগতে আর স্থান না পাইয়া একজন কৃষকের বাটীতে দাসীবৃত্তি স্বীকার করিয়াছিলেন। কৃষকের কিছু সম্পত্তি ছিল, মহাজনী ছিল, নাম গোকর্ণনাথ। গোকর্ণের অন্তঃকরণ সরল ও স্নেহযুক্ত, নিরাশ্রয় রাজপুত-কন্যাকে নিজের বাটীতে আশ্রয় দিতে স্বীকার করিলেন। গোকর্ণের গৃহিণীও স্বামীর উপযুক্ত, নিরাশ্রয় ভদ্র রাজপুত-কন্যাকে দেখিয়া অবধি নিজের কন্যার ন্যায় লালন-পালন করিতেন। সরযূও কৃতজ্ঞ হইয়া গোকর্ণ ও তাঁহার স্ত্রীর যথোচিত সমাদর করিতেন, নিজে দুইবেলা অন্ন প্রস্তুত করিতেন, বালিকার তত্ত্বাবধারণ করিতেন, সুতরাং কৃষক ও কৃষকপত্নীর কার্য্যের অনেক লাঘব হইল, তাঁহারাও দিন দিন সরযূর উপর প্রসন্ন হইতে লাগিলেন।

রঘুনাথের অবর্ত্তমানে যদি সরযূর কোথাও সুখের সম্ভাবনা থাকিত, তবে উদারস্বভাব গোকর্ণনাথ ও তাঁহার সরলা গৃহিণীর বাটীতে থাকিয়া সরযূ পরম সুখলাভ করিতে পারিতেন। গোকর্ণের বয়ঃক্রম ৪৫ বৎসর হইবে, কিন্তু চিরকাল নিয়মিত পরিশ্রম

করিতেন বলিয়া এখনও শরীর সুবদ্ধ ও বলিষ্ঠ। গোকর্ণের একটী পুত্র শিবজীর সৈনিক, বহুদিন অবধি বাটী ত্যাগ করিয়াছে। শেষে যে একটী কন্যা হইয়াছিল, পিতামাতা উভয়েই তাহাকে ভালবাসিতেন। প্রাতঃকালে গোকর্ণ কৃষিকার্য্যে বা অন্য কার্য্যে বাহির হইয়া যাইতেন, সরযূ গৃহের সমস্ত কার্য্য নির্ব্বাহ করিতেন। গৃহিণী অনেক সময় বলিতেন,—বাছা, তুমি ভদ্রলোকের মেয়ে, এরূপ পরিশ্রম করিলে তোমার শরীর থাকিবে কেন? তোমার করিতে হইবে না, আমিই করিব। সরযূ সস্নেহে উত্তর করিতেন,—মা, তুমি আমাকে যেরূপ যত্ন কর, তোমার কাজ করিতে পরিশ্রম হয় না, আমি জন্ম জন্ম তোমার সেবা করিব, তুমি আমাকে এইরূপ স্নেহ করিও। স্নেহবাক্যে সরলস্বভাব বৃদ্ধা গৃহিণীর নয়নে জল আসিত, চক্ষুর জল মুছিয়া বলিতেন,—সরযূ! বাছা তোর মত মেয়ে আমি কখনও দেখি নাই। যদি তোর মত আমাদের জাতের একটী মেয়ে পাই, তবে আমার ছেলের সঙ্গে বিবাহ দিই। পুত্র অনেকদিন গৃহত্যাগ করিয়াছে, সে-কথা স্মরণ করিয়া প্রাচীনা ক্ষণেক রোদন করিলেন।

এইরূপে কয়েক মাস অতিবাহিত হইল। একদিন সায়ংকালে গোকর্ণনাথ গৃহিণীর নিকট বসিয়া আছেন, একপ্রান্তে সরযূ বালিকাকে ক্রোড়ে করিয়া বসিয়া রহিয়াছেন, এরূপ সময়ে গোকর্ণ বলিলেন,—গৃহিণী শান্ত হও, আজ সুসংবাদ আছে।

গৃহিণী। আহা তোমার মুখে ফুল-চন্দন পড়ুক, বাছা ভীমজীর কোন সংবাদ পাইয়াছ?

গোকর্ণ। শীঘ্রই পাইব। পুত্র শিবজীর সহিত দিল্লী গিয়াছিল, অদ্য শুনিলাম শিবজী দুষ্ট বাদশাহের হস্ত হইতে পলাইয়াছেন, দেশে আসিতেছেন। আমাদের ভীমজী অবশ্য তাঁহার সঙ্গে আসিবে।

গৃহিণী। আহা ভগবান তাহাই করুন, প্রায় এক বৎসর হইল বাছাকে না দেখিয়া যে মন কি অবস্থায় আছে তা ভগবানই জানেন।

গোকর্ণ। ভীমজী অবশ্যই আসিবে, সে রঘুনাথজী হাবিলদারের অধীনে কার্য্য করিত, রঘুনাথজীরও সংবাদ পাইয়াছি।

সরযূর হৃদয় নৃত্য করিয়া উঠিল, উদ্বেগে শ্বাস রুদ্ধ করিয়া তিনি গোকর্ণের কথা শুনিতে লাগিলেন। গোকর্ণ বলিতে লাগিলেন,—যেদিন রঘুনাথকে বিদ্রোহী বলিয়া শিবজী দূর করিয়া দেন সেদিন পুত্র আমাদের কি বলিয়াছিল মনে আছে?

গৃহিণী। আমি মেয়েমানুষ, আমার কি অত মনে থাকে?

গোকর্ণ। পুত্র বলিয়াছিল,—পিতা, আমি হাবিলদারকে চিনি, তাঁহার ন্যায় বীর শিবজীর সৈন্যে আর নাই। কি ভ্রমে পতিত হইয়া রাজা তাঁহার অবমাননা করিলেন, পশ্চাৎ জানিবেন, তখন তিনি রঘুনাথের গুণ জানিতে পারিবেন। পুত্রের কথা এতদ্দিনে সত্য হইল।

সরযূর হৃদয় উল্লাসে, উদ্বেগে দুরু-দুরু করিতে লাগিল, তাঁহার মস্তক হইতে স্বেদবিন্দু বহির্গত হইতে লাগিল।

গোকর্ণনাথ বলিতে লাগিলেন,—রঘুনাথজী ছদ্মবেশে রাজার সঙ্গে সঙ্গে দিল্লী গিয়াছিলেন, আপন বুদ্ধিকৌশলে রাজাকে উদ্ধার করিয়াছেন, সম্পূর্ণরূপে আপন

নির্দ্দোষিতা প্রমাণ করিয়াছেন। শুনিয়াছি, শিবজী রঘুনাথের নিকট আপন দোষের ক্ষমা চাহিয়াছেন, রঘুনাথকে ভ্রাতা বলিয়া আলিঙ্গন করিয়াছেন, হাবিলদারের পদ হইতে একেবারে পাঁচহাজারী করিয়া দিয়াছেন। সহরে অন্য কথা নাই, হাটে-বাজারে অন্য কথা নাই, গ্রামে অন্য কথা নাই, কেবল রঘুনাথের বীরত্ব-কথা শুনিয়া সকলে জয় জয় নাদে ধন্যবাদ দিতেছে।

আনন্দে, উল্লাসে সরযূ উচ্চৈঃস্বরে ক্রন্দন করিয়া মূর্চ্ছিত হইয়া ভূমিতে পতিত হইলেন।

## একত্রিংশ পরিচ্ছেদ ঃ স্বপ্নদর্শন

বঁধু কি আর বলিব আমি।
মরণে জীবনে, জনমে জনমে, প্রাণনাথ হও তুমি॥
তোমার চরণে আমার পরাণে বাঁধিল প্রেমের ফাঁসি।
সব সমর্পিয়া একমন হইয়া নিশ্চয় হইলাম দাসী॥
ভাবিয়া দেখিলাম এ তিন ভুবনে আর কেহ মোর আছে।
রাধা বলি কেহ সুধাইতে নাই, দাঁড়াব কাহার কাছে॥
একুলে ওকুলে গোকুলে দুকুলে, আপনা বলিব কায়।
শীতল বলিয়া শরণ লইলাম ও দু'টি কমল পায়॥

—চণ্ডীদাস।

সেই দিন অবধি সরযূর আকৃতি ফিরিল! বহুদিন পর আশা, আনন্দ ও উল্লাস আবার সেই হৃদয়ে স্থান পাইল। নয়ন দুইটী আবার হাসিল, ওষ্ঠ দুইটী আবার প্রস্ফুটিত পুষ্পের ন্যায় পরিমল ধারণ করিল, ললাট ও সুন্দর গণ্ডস্থলে আবার লাবণ্য ফুটিল, রেশম-বিনিন্দিত কেশগুলি আবার সেই সুন্দর, মধুময় লাবণ্যময় মুখখানিকে লইয়া খেলা করিতে লাগিল। প্রাতঃকালের সুন্দর সমীরণের সহিত দূরবৃক্ষ হইতে কোকিলরব আসিলে সরযূ উল্লসিত-হৃদয়ে সেই রব শুনিতেন; অপরাহ্ণে গৃহকার্য্য সমাপন করিয়া নদীকূলে দণ্ডায়মান হইয়া নয়ন দুইটী সূর্য্য-উত্তাপ হইতে হস্তদ্বারা আবরণ করিয়া নদীর অপর পার্শ্বে বহুদূর পর্য্যন্ত চাহিয়া থাকিতেন। আবার সন্ধ্যার সময় দূরে বংশীধ্বনি হইলে চকিত মৃগের ন্যায় সহসা চমকিয়া উঠিতেন।

গোকর্ণের কন্যা পর্য্যন্ত সরযূর এই পরিবর্ত্তন দেখিতে পাইল। একদিন সন্ধ্যার সময় নদীর ঘাটে যাইবার সময় বন্যা জিজ্ঞাসা করিল,—দিদি, দিন দিন তোর রূপ কেমন ফুটে বেরুচ্ছে।

সরযূ। কে বলিল?

বালিকা। বলিবে কে? আমি বুঝি দেখিতে পাই না?

সরযূ। না, ও তোমার দেখিবার ভুল।

বালিকা। হাঁ, ভুল বৈ কি? আর আগে মাথায় কিছু থাকিত না, এখন মধ্যে মধ্যে চুলের ভিতর ফুল গোঁজা হয়, তা বুঝি দেখতে পাই না?

সরযূ। দূর।

বালিকা। আর লুকাইয়া লুকাইয়া গলায় একটী কণ্ঠমালা পরা হয়, তাহাতে দুইটী করিয়া মুক্তা, একটী করিয়া পলা, তা বুঝি আমি দেখিতে পাই না?

সরযূ। দূর।

বালিকা। আর নদীর তীরে অনেকক্ষণ ধরিয়া সুন্দর মুখখানি জলে দেখা হয়, তা বুঝি আমি দেখি না?

সরযূ। মিথ্যা কথা বলিও না।

বালিকা। আর গাছতলায় লুকাইয়া মধ্যে মধ্যে কুহুস্বরে গান করা হয়, তা বুঝি আমি শুনি না?

সরযূ এবার আসিয়া বালিকার মুখ চাপিয়া ধরিল।

বালিকা হাসিতে হাসিতে বলিল,—আমি এ সব কথা মাকে বলিয়া দিব।

সরযূ। না দিদি, তোমার পায়ে পড়ি, বলিও না।

বালিকা। তবে একটা কথা জিজ্ঞাসা করি, বলিবে?

সরযূ। বলিব।

বালিকা। এর অর্থ কি? এ পুষ্প, এ কণ্ঠমালা, এ গীত কাহার জন্য? তোর চক্ষু দুইটী যে সদাই হাসিতেছে, তোর ওষ্ঠ দু'টী যে রক্তে ফেটে পড়িতেছে, তোর সমস্ত শরীর যে লাবণ্যে ঢল্ ঢল্ করিতেছে, এ কাহার জন্য।

সরযূ। তোমার মা তোমার খোঁপা বাঁধিয়া দেন, গহনা পরাইয়া দেন, সে কাহার জন্য?

বালিকা এবার একটু লজ্জিত হইল, বলিল,—মা বলিয়াছে, আগামী বৎসর আমার বিবাহ হইবে, আমার বর আসিবে।

সরযূ। আমারও বর আসিবে।

বালিকা। সত্য?

সরযূর সহিত বালিকার কথা হইতেছিল এরূপ সময় একজন দীর্ঘকায় সন্ন্যাসী "হর হর মহাদেও" শব্দ উচ্চারণ করিয়া নদীতীরে উপনীত হইলেন, সন্ধ্যার স্তিমিত আলোকে তাঁহার বিভূতি-ভূষিত দীর্ঘ শরীর বড় সুন্দর দেখাইল। বালিকা ভয়ে পলায়ন করিল, সরযূ তীক্ষ্ণদৃষ্টি করিয়া দেখিলেন, সন্ন্যাসী সীতাপতি গোস্বামী।

সরযূর হৃদয় সহসা কম্পিত হইল, মনের আবেগে সমস্ত শরীর কাঁপিতে লাগিল। কিন্তু সরযূ সে আবেগ সংযম করিয়া লজ্জা বা ভয় ত্যাগ করিয়া ধীরে ধীরে সন্ন্যাসীর নিকট যাইয়া প্রণাম করিয়া স্থিরস্বরে বলিলেন,—প্রভু আপনি যে অভাগিনীকে একদিন জনার্দ্দনের প্রাসাদে দেখিয়াছিলেন, তাহাকে অদ্য এই কুটীরে দাসীকার্য্যে নিযুক্ত দেখিতেছেন। পিতা কলঙ্কিনী বলিয়া আমাকে দূরীকৃত করিয়াছেন, কিন্তু ভগবান জানেন আমি বাগ্দত্ত পতির অনুচারিণী, ইহা ভিন্ন আমার অন্য দোষ নাই।

সন্ন্যাসীর নয়ন জলে পূর্ণ হইল, ধীরে ধীরে বলিলেন,—রঘুনাথের জন্য এত কষ্ট সহ্য করিয়াছ?

সরযূ। নারী যতদিন পতির নাম জপিতে পারে, ততদিন কষ্টকে কষ্ট বলিয়া বোধ করে না।

সন্ন্যাসীর বক্ষঃস্থল স্ফীত হইতে লাগিল।

সরযূ আবার বলিলেন,—প্রভুর সহিত কি সেই দেবপুরুষের সাক্ষাৎ হইয়াছিল?

গোস্বামী। হইয়াছিল।

সরযূ। প্রভু তাঁহাকে দাসীর কথা জানাইয়াছিলেন?

গোস্বামী। জানাইয়াছিলাম।

সরযূ। কি জানাইয়াছিলেন?

গোস্বামী! আপনার একটী বাক্য, একটী অক্ষরও বিস্মৃত হই নাই। আমি তাঁহাকে বলিয়াছিলাম,—সরযূ রাজপুতবালা, জীবন অপেক্ষা যশ অধিক জ্ঞান করে। সরযূ যতদিন জীবিত থাকিবে, রঘুনাথকে কলঙ্কশূন্য বীর বলিয়া তাঁহারই যশোগীত গাইবে।

সরযূ। ভাল।

গোস্বামী। আমি তাঁহাকে আরও বলিয়াছিলাম, যদি কর্ত্তব্য-সাধনে তাঁহার প্রাণবিয়োগ হয়, সরযূ তাঁহার যশোগীত গাইতে গাইতে উল্লাসে নিজ প্রাণ বিসর্জ্জন দিবে।

সরযূ। ভাল।

গোস্বামী। আমি তাঁহাকে আরও বলিয়াছিলাম, যে সরয তাঁহার উন্নত উদ্দেশ্য প্রতিরোধ করিবে না। রঘুনাথ অসিহস্তে যশের পথ পরিষ্কার করুন, যিনি জগতের আদিপুরুষ তিনি তাঁহার সহায় হইবেন।

উদ্বেগ-গদগদস্বরে সরযূ জিজ্ঞাসা করিলেন,—তিনি কি উত্তর প্রদান করিয়াছেন?

জলন্ত স্বরে গোস্বামী উত্তর করিলেন,—রঘুনাথ উত্তর দান করেন নাই, কেবল আপনার কথাগুলি হৃদয়ে ধারণ করিয়া অসাধ্য সাধন করিয়াছেন, অসিহস্তে যশের পথ পরিষ্কার করিয়াছেন।

সেই সন্ধ্যার অন্ধকারে গোস্বামীর নয়ন ধক্ ধক্ করিয়া জ্বলিতেছিল, সেই নদীতীরে ও বৃক্ষমধ্যে গোস্বামীর জ্বলন্ত বাক্যগুলি বার বার প্রতিধ্বনিত হইতে লাগিল।

"যিনি জগতের আদিপুরুষ তাঁহাকে প্রণাম করি।"—এই বলিয়া সরযূবালা আকাশের দিকে লক্ষ্য করিয়া যোড় করে প্রণাম করিলেন। গোস্বামীও জগতের আদিপুরুষকে লক্ষ্য করিয়া প্রণাম করিলেন।

অনেকক্ষণ উভয়ে নিস্তব্ধ হইয়া রহিলেন, সুশীতল সমীরণে উভয়ের শরীর শীতল হইল, নয়নের জল শুকাইয়া গেল।

অনেকক্ষণ পর গোস্বামী কহিলেন,—দেবতার প্রসাদে কার্য্যসিদ্ধি করিবার পর রঘুনাথ একটি কথা আমার দ্বারা আপনার নিকট বলিয়া পাঠাইয়াছেন।

সরযূ উৎকণ্ঠিত হইয়া জিজ্ঞাসা করিলেন,—সে কি?

গোস্বামী। তিনি জিজ্ঞাসা করিয়াছেন, এতদিন সরযূ তাঁহার দাসকে মনে রাখিবেন? আমি যাইলে সরযূ আমাকে চিনিতে পারিবেন?

সরযূ। এ জীবনে কি আমি তাঁহাকে ভুলিতে পারি?

গোস্বামী। আপনার ভালবাসা তিনি জানেন, তথাপি নারীর মন সর্ব্বদাই চপল, কি জানি যদি ভুলিয়া গিয়া থাকেন।

গোস্বামীর চপলতা ও ঈষৎ হাস্য দেখিয়া সরযূ কিঞ্চিৎ বিরক্ত হইলেন, কহিলেন,—নারীর মন চপল তাহা আমি জানিতাম না।

গোস্বামী। আমিও জানিতাম না, কিন্তু অদ্য দেখিতেছি।

সরযূ। কিসে দেখিলেন ?

গোস্বামী। যিনি আমার বাগ্দত্তা বধূ, তিনি আমাকে অদ্য ভুলিয়াছেন, দেখিয়াও আমাকে চিনিতে পারেন নাই।

সরযূ। সে কোন্ হতভাগিনী ?

গোস্বামী। তিনি সেই ভাগ্যবতী যাঁহাকে তোরণদুর্গে জনার্দ্দনের গৃহের ছাদে প্রথম দর্শন করিয়া আমি মন প্রাণ হারাইয়াছিলাম! তিনি সেই ভাগ্যবতী যাঁহার কণ্ঠে একদিন মুক্তামালা পরাইয়া দিয়া আমি জীবন চরিতার্থ জ্ঞান করিয়াছিলাম! তিনি সেই ভাগ্যবতী, যিনি তোরণদুর্গে ও জয়সিংহের শিবিরে, যুদ্ধের সময় ও সন্ধির সময়, সর্ব্বদাই আমার নয়নের মণির ন্যায় ছিলেন! তিনি সেই ভাগ্যবতী যাঁহার দর্শন আমার নয়নে সূর্য্যালোক, যাঁহার শব্দ আমার কর্ণে সঙ্গীত, যাঁহার স্পর্শ আমার শরীরে চন্দন-প্রলেপ, যাঁহার প্রীতি আমার জীবনের জীবন! তিনি সেই ভাগ্যবতী যাঁহার নাম স্মরণ করিয়া, যাঁহার জলন্ত উৎসাহবাক্য হৃদয়ে ধারণ করিয়া, আমি দিল্লী যাত্রা করিয়াছিলাম, যশের পথ পরিষ্কার করিয়াছি, অনন্ত বিপদ-সাগর উত্তীর্ণ হইয়াছি। বহুদিন পর, বহু বিপদ পার হইয়া, অদ্য সেই ভাগ্যবতীর চরণোপান্তে উপস্থিত হইয়াছি, তিনি কি আজ আমাকে চিনিতে পারিবেন ?

সেই কোকিল-বিনিন্দিত স্বর সরযূর হৃদয় মন্থন করিল, তারকালোকে ছদ্মবেশধারী সেই দীর্ঘকায় পুরুষশ্রেষ্ঠকে সরযূ চিনিতে পারিলেন। সরযূ হৃদয়ের আবেগ আর সম্বরণ করিতে পারিলেন না, তাঁহার মস্তক ঘুরিতেছিল, নয়ন মুদিত হইয়াছিল। "রঘুনাথ! ক্ষমা কর।"—এই মাত্র কহিয়া সরযূ রঘুনাথের দিকে হস্তপ্রসারণ করিলেন। পতনোন্মুখ প্রিয় দেহ রঘুনাথ নিজ অঙ্গে ধারণ করিলেন, সেই উদ্বেগপূর্ণ হৃদয় আপন হৃদয়ে স্থাপন করিলেন।

ক্ষণেক পর চৈতন্য লাভ করিয়া সরযূ নয়ন উন্মীলিত করিলেন, কি দেখিলেন? হৃদয়নাথ অভাগিনীকে হৃদয়ে ধারণ করিয়াছেন, চিরপ্রার্থিত পতি আজ সরযূবালাকে গাঢ় আলিঙ্গন করিয়াছেন!

বহুদিন পর আজ সরযূর তপ্ত হৃদয় রঘুনাথের প্রশান্ত হৃদয় স্পর্শে শীতল হইল, সরযূর ঘনশ্বাস রঘুনাথের নিশ্বাসে মিশ্রিত হইল, সরযূর কম্পিত রক্তবর্ণ ওষ্ঠদ্বয় জীবনের মধ্যে প্রথমবার রঘুনাথের ওষ্ঠস্পর্শ করিল।

সে সংস্পর্শে বালিকা শিহরিয়া উঠিল! সেই প্রিয় প্রগাঢ় আলিঙ্গনে, সেই বারংবার ঘন চুম্বনে বালিকা কাঁপিতে লাগিল।

এ কি প্রকৃত, না স্বপ্ন ?

বায়ুতাড়িত পত্রের ন্যায় কাঁপিতে কাঁপিতে সরযূ মনে মনে বলিলেন,—জগদীশ্বর! এ যদি স্বপ্ন হয়, যেন এ সুখনিদ্রা হইতে কখনও না জাগরিত হই।

## দ্বাত্রিংশ পরিচ্ছেদ ? জীবন নির্ব্বাণ

হাসিয়া বলেন ভীষ্ম শুনহ রাজন্!
যথা ধর্ম্ম তথা জয় অবশ্য ঘটন ॥
ধর্ম্ম অনুসারে জয় ঈশ্বর বচন।
—কাশীরাম দাস।

মহারাষ্ট্রদেশে মহাসমারোহ আরম্ভ হইল! শিবজী প্রত্যাবর্ত্তন করিয়াছেন, পুনরায় আরংজীবের সহিত যুদ্ধ করিবেন, ম্লেচ্ছদিগকে দেশ হইতে দূর করিয়া দিবেন, হিন্দুরাজ্য সংস্থাপন করিবেন! নগরে, গ্রামে, পথে, ঘাটে এই জনরব হইতে লাগিল।

একদা রাজা জয়সিংহ বিজয়পুর নগর আক্রমণ করিয়াও সে স্থান হস্তগত করিতে পারিলেন না। তিনি বার বার দিল্লীর সম্রাটের নিকট সহায়তার জন্য যে আবেদন করিয়াছিলেন তাহাও বিফল হইল, অবশেষে তিনি স্পষ্ট বুঝিলেন যে, তাঁহার সৈন্যসমেত বিনাশ ভিন্ন আরংজীবের অন্য কোনও উদ্দেশ্য নাই। তখন তিনি বিজয়পুর পরিত্যাগ করিয়া আরঙ্গাবাদের দিকে প্রত্যাবর্ত্তন করিলেন।

শেষ পর্য্যন্ত আরংজীবের বিশ্বস্ত অনুচরের ন্যায় কার্য্য করিলেন। আরংজীব তাঁহার প্রতি অভদ্র আচরণ করিয়াছেন বলিয়া মুহূর্ত্তের জন্যও সম্রাটের কার্য্যে ঔদাস্য প্রকাশ করিলেন না। যখন নিশ্চয় দেখিলেন মহারাষ্ট্রদেশ ত্যাগ করিয়া যাইতে হইবে, তখন পর্য্যন্ত যতদূর সাধ্য সম্রাটের ক্ষমতা রক্ষার চেষ্টা করিলেন। লৌহগড়, সিংহগড়, পুরন্দর প্রভৃতি স্থানে সম্রাটের সেনা সন্নিবেশিত করিলেন, তদ্ভিন্ন যে যে দুর্গ অধিকারে রাখিবার সম্ভাবনা ছিল না, সে সমস্ত একেবারে চূর্ণ করিয়া দিলেন, যেন আর শত্রুরা ব্যবহার করিতে না পারে।

কিন্তু এ জগতে এরূপ বিশ্বস্ত কার্য্যের পুরস্কার নাই। জয়সিংহ অকৃতকার্য্য হইয়াছেন শুনিয়া আরংজীব যৎপরোনাস্তি সন্তুষ্ট হইলেন, আরও অবমানিত করিবার জন্য তাঁহাকে দক্ষিণদেশের সেনাপতিত্ব হইতে অপসৃত করিয়া দিল্লীতে তলব করিলেন, যশোবন্ত সিংহকে তাঁহার স্থলে পাঠাইয়া দিলেন।

বৃদ্ধ সেনাপতি আজীবন সাধ্যমতে দিল্লীর কার্য্যসাধন করিয়াছিলেন; শেষদশায় এ অবমাননায় তাঁহার মহৎ অন্তঃকরণ বিদীর্ণ হইল, তিনি পথেই মৃত্যুশয্যায় শায়িত হইলেন!

অবমানিত, পীড়িত, বৃদ্ধ জয়সিংহ মৃত্যুশয্যায় শায়িত রহিয়াছেন, এরূপ সময় একজন দূত সংবাদ দিলেন,—মহারাজ, একজন মহারাষ্ট্রীয় সেনানী আপনার দর্শনাভিলাষী, তিনি আপনার চরণোপান্তে বসিয়া একদিন উপদেশ গ্রহণ করিয়াছিলেন, আর একবার উপদেশ পাইবার জন্য আসিয়াছেন।

রাজা উত্তর করিলেন,—সম্মানপূর্ব্বক লইয়া আইস। যে মহাপুরুষ আসিয়াছেন, আমি তাঁহাকে বিশেষরূপে জানি। তিনি আইসুন, আমি তাঁহাকে নির্ভয় দিতেছি।

ক্ষণেক পর একজন মহারাষ্ট্র ছদ্মবেশে সেই গৃহে প্রবেশ করিলেন। রাজা তাঁহার

দিকে না চাহিয়াই বলিলেন,—সুহৃদ্বর শিবজী! মৃত্যুর পূর্ব্বে আর একবার আপনার সহিত দেখা হইল, চরিতার্থ হইলাম। উঠিয়া অভ্যর্থনা করিবার ক্ষমতা নাই, দোষ গ্রহণ করিবেন না।

সজলনয়নে শিবজী বলিলেন,—পিতঃ! যখন শেষ আপনার নিকট বিদায় লইয়াছিলাম, তখন আপনাকে এত শীঘ্র এরূপ অবস্থায় দেখিব, কখনও মনে করি নাই।

জয়সিংহ। রাজন্! মনুষ্যদেহ ক্ষণভঙ্গুর, ইহাতে বিস্ময় কি? শিবজী, আমাদের শেষ যখন সাক্ষাৎ হইয়াছিল, আপনি মোগল সাম্রাজ্যের গৌরব দেখিয়াছিলেন; এখন কি দেখিতেছেন?

শিবজী। মহারাজ সেই সাম্রাজ্যের প্রধান স্তম্ভস্বরূপ ছিলেন, আপনাকে যখন এ অবস্থায় দেখিতেছি, তখন মোগল-সাম্রাজ্যের আর আশা নাই।

জয়সিংহ। বৎস! তাহা নহে! রাজস্থানভূমি বীরপ্রসবিনী, জয়সিংহ মরিলে অন্য জয়সিংহ হইবে, জয়সিংহের ন্যায় শত যোদ্ধা এখনও বর্ত্তমান আছেন। মাদৃশ একজন লোকের মৃত্যুতে সাম্রাজ্যের ক্ষতিবৃদ্ধি নাই।

শিবজী। আপনার অমঙ্গল অপেক্ষা সাম্রাজ্যের আর অধিক কি অনিষ্ট হইতে পারে?

জয়সিংহ। শিবজী! একজন যোদ্ধা যাইলে অন্য যোদ্ধা হয়, কিন্তু পাতকে যে ক্ষয়সাধন করে, তাহার পুনঃসংস্কার হয় না। আমি পূর্ব্বেই বলিয়াছিলাম যথায় পাপ ও কপটাচারিতা, তথায় অবনতি ও মৃত্যু। এক্ষণে প্রত্যক্ষ তাহা অবলোকন করুন।

শিবজী। নিবেদন করুন।

জয়সিংহ। যখন আপনাকে আমি দিল্লী পাঠাইয়াছিলাম, তখন আপনার হৃদয়ও দিল্লীশ্বরের দিকে আকৃষ্ট হইয়াছিল, আপনার স্থির সঙ্কল্প ছিল, দিল্লীশ্বর যতদিন আপনাকে বিশ্বাস করিবেন, আপনি ততদিন বিশ্বাসঘাতকতা করিবেন না। আপনার প্রতি সদাচারণ করিলে সম্রাটের দক্ষিণদেশে একজন পরাক্রান্ত বন্ধু থাকিত, কপটাচারণ-বশতঃ সেই স্থানে একজন দুর্দ্দমনীয় শত্রু হইয়াছে।

শিবজী। মহারাজ! আপনার বুদ্ধি অসাধারণ ও বহুদূরদর্শী, জগতে সকলে যথার্থই জয়সিংহকে বিজ্ঞ বলিয়া জানে।

জয়সিংহ। আমি আরংজীবের পিতার সময় হইতে দিল্লীর কার্য্য করিয়াছি। বিপদে, যুদ্ধসময়ে, যতদূর সাধ্য, দিল্লীশ্বরের উপকার করিয়াছি। স্বজাতি বিজাতি বিবেচনা করি নাই, আত্মপর বিবেচনা করি নাই, যাঁহার কার্য্যে ব্রতী হইয়াছি, জীবন পণ করিয়া তাঁহার কার্য্যসাধন করিয়াছি। বৃদ্ধকালে সম্রাট আমার প্রতি প্রথমে অসদাচরণ করিলেন, পরে অবমাননা করিলেন। তথাপি ঈশ্বরেচ্ছায় আমার কার্য্যে বৈলক্ষণ্য ঘটে নাই, আমি যে সমস্ত সৈন্য প্রধান প্রধান দুর্গে রাখিয়া যাইলাম, শিবজী, তাহারা বিনাযুদ্ধে আপনাকে দুর্গ হস্তগত করিতে দিবে না। কিন্তু এ আচরণে আরংজীব স্বয়ং ক্ষতিগ্রস্ত হইলেন। অম্বরাধিপেরা দিল্লীশ্বরের চিরবিশ্বস্ত অনুচর ও সহায়, অম্বরের ভবিষ্যৎ রাজগণ দিল্লীর প্রধান শত্রু হইবে।

শিবজী। আপনি প্রকৃত কথাই বলিয়াছেন। আরংজীব আপন অসদাচরণে অম্বর ও মহারাষ্ট্র এই দুইটী দেশকে তাঁহার শত্রু করিয়াছে।

জয়সিংহ। দুইটী উদাহরণ দিলাম, মহারাষ্ট্রদেশ ও অম্বরদেশ। সমস্ত ভারতবর্ষ এইরূপ। শিবজী! আরংজীব সমস্ত ভারতবর্ষের বিশ্বস্ত অনুচরের অবমাননা করিতেছেন, মিত্রদিগকে শত্রু করিতেছেন। বারাণসী-মন্দির বিনষ্ট করিয়া তথায় মসজীদ নির্ম্মাণ করিয়াছেন, রাজস্থানে হিন্দুদিগের অবমাননা করিতেছেন, সর্ব্বদেশে হিন্দুদিগের উপর জিজিয়া কর স্থাপন করিতেছেন।

ক্ষণেক পর নয়ন মুদ্রিত করিয়া জয়সিংহ অতি গম্ভীর স্বরে পুনরায় কহিতে লাগিলেন, যেন মৃত্যুশয্যায় মহাত্মার দিব্য চক্ষু উন্মীলিত হইল, সেই চক্ষুতে ভবিষ্যৎ দেখিয়াই যেন রাজর্ষি কহিতে লাগিলেন,—শিবজী! আমি দেখিতেছি যে এই কপটাচারিতায় চারিদিকে যুদ্ধানল প্রজ্বলিত হইল, রাজস্থানে অনল জ্বলিল, মহারাষ্ট্রদেশে অনল জ্বলিল, পূর্ব্বদিকে অনল জ্বলিল! আরংজীব বিংশতি বৎসর যত্ন করিয়া সে অনল নির্ব্বাণ করিতে পারিলেন না; বৃদ্ধবয়সে পশ্চাত্তাপ করিয়া দিল্লীশ্বর প্রাণত্যাগ করিলেন! অনল আরও প্রবলবেগে জ্বলিতেছে, চারিদিক হইতে ধূ ধূ শব্দে অগ্রসর হইতেছে, সেই অনলে মোগলসাম্রাজ্য দগ্ধ হইয়া গেল! তাহার পর? তাহার পর মহারাষ্ট্র জাতির নক্ষত্র উন্নতিশীল, মহারাষ্ট্রীয়গণ! অগ্রসর হও, দিল্লীর শূন্য সিংহাসনে উপবেশন কর।

রাজার বচনরোধ হইল। চিকিৎসকেরা পার্শ্বে ছিলেন, তাঁহারা নানারূপ সন্দেহ করিতে লাগিলেন, গোপনে অস্পষ্টস্বরে রোগের প্রকৃত কারণ অনুভব করিতে লাগিলেন।

অনেকক্ষণ পর মৃদুস্বরে জয়সিংহ বলিলেন,—কপটাচারী আপনাকেই শাস্তিদান করে—সত্যমেব জয়তি।

শ্বাসরোধ হইল, শরীর হইতে প্রাণ বহির্গত হইল।

## ত্রয়স্ত্রিংশ পরিচ্ছেদ : মহারাষ্ট্র জীবন-প্রভাত

ধনুর্দ্ধর আছ যত, সাজ শীঘ্র করি
চতুরঙ্গে রণরঙ্গে ভুলিব এ জ্বালা—
এ বিষম জ্বালা যদি পারি রে ভুলিতে।

—মধুসূদন দত্ত।

রজনী একপ্রহর মাত্র আছে, এরূপ সময়ে শিবজী রাজপুত-শিবির ত্যাগ করিলেন। প্রাতঃকালের পূর্ব্বেই প্রধান প্রধান সেনানী ও অমাত্যদিগকে একত্র করিলেন, ক্ষণেক পরামর্শ করিলেন, পরে শিবিরের বাহিরে আসিয়া আপনার সমস্ত সৈন্য আহ্বান করিয়া বলিলেন, "বন্ধুগণ! প্রায় এক বৎসর হইল, আমরা আরংজীবের সহিত সন্ধিস্থাপন করিয়াছিলাম, আরংজীবের নিজের দোষে ও কপটাচারিতায় সে সন্ধি খণ্ডন হইয়াছে। অদ্য আমরা সে কপট আচরণের প্রতিশোধ দিব, মুসলমানদিগের সহিত পুনরায় যুদ্ধ করিব।

"যিনি আরংজীবের প্রধান সেনাপতি ছিলেন, ঈশানীদেবী যাঁহার সহিত যুদ্ধ নিষেধ করিয়াছিলেন, যাঁহার নিকট শিবজী বিনাযুদ্ধে পরাস্ত হইয়াছিলেন, কল্য নিশীথে সেই মহাত্মা রাজা জয়সিংহ আরংজীবের অসদাচরণে প্রাণ বিসর্জ্জন করিয়াছেন। সৈন্যগণ! দিল্লীতে আমার কারারোধ, হিন্দুপ্রবর জয়সিংহের মৃত্যু, এ সমস্ত এক্ষণে আমরা পরিশোধ করিব।

"মৃত্যুশয্যায় রাজা জয়সিংহের দিব্যচক্ষু উন্মীলিত হইয়াছিল, তিনি দেখিলেন, মোগলদিগের ভাগ্যনক্ষত্র অবনতিশীল, মহারাষ্ট্রদিগের ভাগ্যনক্ষত্র উন্নতিশীল, দিল্লীর সিংহাসন ত্বরায় শূন্য! বন্ধুগণ! অগ্রসর হও, পৃথুরায়ের সিংহাসন আমরা অধিকার করিব।

"পূর্ব্বদিকে রক্তিমাচ্ছটা দেখিতে পাইতেছ, ও প্রভাতের রক্তিমাচ্ছটা। কিন্তু উহা আমাদের পক্ষে সামান্য প্রভাত নহে; মহারাষ্ট্রগণ! অদ্য আমাদের জীবন-প্রভাত।"

সমস্ত সেনানী ও সৈন্যগণ এই মহৎ বাক্য শুনিয়া গর্জ্জিয়া উঠিল,—অদ্য আমাদের জীবন-প্রভাত।

## চতুস্ত্রিংশ পরিচ্ছেদ: বিচার

পাতকের প্রায়শ্চিত্ত হইল উচিত।

—কাশীরাম দাস।

সেই দিবস সন্ধ্যার সময় রঘুনাথ একাকী নদীতীরে পদচারণ করিতেছিলেন! আপনার পদোন্নতি, সরযুর সহিত পুনর্ম্মিলন, মুসলমানদিগের সহিত পুনরায় যুদ্ধ, হিন্দুদিগের ভাবী স্বাধীনতা, এরূপ নূতন নূতন বিষয়ের চিন্তায় তাঁহার হৃদয় উৎফুল্ল হইতেছিল। সহসা পশ্চাৎ হইতে একজন ডাকিলেন,—রঘুনাথ!

রঘুনাথ পশ্চাদ্দিকে চাহিয়া দেখিলেন চন্দ্ররাও জুমলাদার। রোষে তাঁহার শরীর কাঁপিতেছিল, কিন্তু ঈশানী-মন্দিরের প্রতিজ্ঞা তিনি বিস্মৃত হয়েন নাই!

চন্দ্ররাও বলিলেন,—রঘুনাথ! এ জগতে তোমার ও আমার উভয়ের স্থান নাই, একজন মরিব।

রঘুনাথ রোষ সম্বরণ করিয়া ধীরস্বরে বলিলেন,—চন্দ্ররাও! কপটাচারী মিত্রহন্তা চন্দ্ররাও! তোমার উপযুক্ত শাস্তি শিরশ্ছেদন, কিন্তু রঘুনাথ তোমাকে ক্ষমা করিলেন, জগদীশ্বরের নিকট ক্ষমা প্রার্থনা কর।

চন্দ্ররাও। বালকের ক্ষমা গ্রহণ করা আমার অভ্যাস নাই। তোমার আর অধিক জীবিত থাকিবার সময় নাই, মন দিয়া আমার কথাগুলি শুন। জন্ম অবধি তুমি আমার পরম শত্রু, আমি তোমার পরম শত্রু! বাল্যকালে তোমাকে আমি বিষ চক্ষুতে দেখিতাম, সহস্রবার প্রস্তরের উপর তোমার মস্তক আঘাত করিবার সঙ্কল্প মনে উদয় হইয়াছে! তাহা করি নাই, কিন্তু তোমার বিষয় নাশ করিয়াছি, তোমাকে দেশত্যাগী করিয়াছি, তোমাকে বিদ্রোহী বলিয়া অপমানিত ও দূরীকৃত করিয়াছি! চন্দ্ররাওয়ের ভীষণ জিঘাংসা তাহাতে

কিয়ৎপরিমাণে শান্ত হইয়াছিল। তোমার ভাগ্য মন্দ, পুনরায় উন্নতপদ লাভ করিয়া সৈন্যমধ্যে আসিয়াছ। চন্দ্ররাওয়ের স্থিরপ্রতিজ্ঞা জীবনে কখনও নিষ্ফল হয় নাই, এখনও হইবে না! অন্য উপায় ত্যাগ করিলাম, এই অসি দ্বারা তোমার হৃদয় বিদ্ধ করিব, হৃদয়ের শোণিত পান করিয়া এ ভীষণ পিপাসা নির্ব্বাণ করিব। ভীরু! অদ্য আমার হস্তে রক্ষা নাই।

রোষে রঘুনাথের নয়ন অগ্নিবৎ জ্বলিতেছিল, কম্পিতস্বরে বলিলেন,—পামর! সম্মুখ হইতে দূর হ, নচেৎ আমি পবিত্র প্রতিজ্ঞা বিস্মৃত হইব, তোর পাপের দণ্ড দিব।

চন্দ্ররাও। ভীরু! এখনও যুদ্ধে পরাঙ্মুখ? তবে আরও শোন। উজ্জয়িনীর যুদ্ধে যে তীরে তোর পিতার হৃদয় বিদীর্ণ হইয়াছিল, সে শত্রুনিক্ষিপ্ত নহে, চন্দ্ররাও তোর পিতৃহন্তা!

রঘুনাথ আর নয়নে কিছু দেখিতে পাইলেন না, কর্ণে শুনিতে পাইলেন না, রোষে অসি নিষ্কোষিত করিয়া চন্দ্ররাওকে আক্রমণ করিলেন। চন্দ্ররাও ক্ষীণহস্তে অসিধারণ করেন নাই, অনেকক্ষণ যুদ্ধ হইল, উভয়ের অসিতে উভয়ের ঢাল ক্ষত হইল, শরীরও ক্ষত বিক্ষত হইয়া গেল, বর্ষার ধারার ন্যায় উভয়ের শরীর দিয়া রক্ত বহিতে লাগিল। চন্দ্ররাও বলে ন্যূন নহেন, কিন্তু রঘুনাথ দিল্লীতে চমৎকার অসিযুদ্ধ শিক্ষা করিয়াছিলেন। অনেকক্ষণ যুদ্ধের পর তিনি চন্দ্ররাওকে পরাস্ত করিলেন, তাঁহাকে ভূমিতে পাতিত করিয়া তাঁহার বক্ষঃস্থলে জানু স্থাপন করিলেন, পরে বলিলেন,—পামর! অদ্য তোর পাপরাশির প্রায়শ্চিত্ত হইল, পিতার মৃত্যুর পরিশোধ হইল।

মৃত্যুর সময়েও চন্দ্ররাও নির্ভীক, তিনি বিকট হাস্য হাসিয়া বলিলেন,—আর তোর ভগিনী বিধবা হইল, সে চিন্তা করিয়া সুখে প্রাণবিসর্জ্জন করিব।

বিদ্যুতের ন্যায় সমস্ত কথা তখন রঘুনাথের মনে উপলব্ধি হইল! এই জন্য লক্ষ্মী স্বামীর নাম করেন নাই, এই জন্য চন্দ্ররাওয়ের অনিষ্ট না হয়, প্রার্থনা করিয়াছিলেন! পিতৃহন্তা রক্তপিশাচ চন্দ্ররাও বলপূর্ব্বক প্রাণের লক্ষ্মীকে বিবাহ করিয়াছে! রোষে রঘুনাথের নয়ন দিয়া অগ্নি বহির্গত হইতে লাগিল, কিন্তু তাঁহার উন্নত অসি চন্দ্ররাওয়ের হৃদয়ে স্থাপিত হইল না। তিনি ধীরে ধীরে চন্দ্ররাওকে ছাড়িয়া দিয়া দণ্ডায়মান হইলেন।

উভয় যোদ্ধা পরস্পরের দিকে স্থিরদৃষ্টি করিয়া রোষে প্রজ্জলিত হুতাশনের ন্যায় দণ্ডায়মান রহিয়াছেন। চন্দ্ররাও অসিযুদ্ধে পরাজিত হইয়া ধূলি ও কর্দ্দমে ধূসরিত হইয়া বিকট অসুরের ন্যায় আরক্ত নয়নে রঘুনাথের দিকে চাহিতে লাগিলেন। রঘুনাথ পিতার হত্যাকথা ও ভগিনীর অবমাননা কথা স্মরণ করিয়া রোষে, অভিমানে ও জিঘাংসায় বিদগ্ধচেতা, অথচ শাস্তিদানে অপারক হইয়া চিত্রার্পিত বৃত্রহন্তার ন্যায় দণ্ডায়মান রহিলেন। এমন সময় বৃক্ষের অন্তরাল হইতে সহসা একজন যোদ্ধা নিষ্ক্রান্ত হইলেন। উভয়ে দেখিলেন—শিবজী!

শিবজী কোন কথা কহিলেন না, কিছু জিজ্ঞাসা করিলেন না। আপনার সহচর চারিজন সৈন্যকে ইঙ্গিত করিলেন। সেই চারিজন সৈনিক নিস্তব্ধে চন্দ্ররাওয়ের নিকট আসিয়া তাঁহার হস্ত হইতে অসি ও চর্ম্ম কাড়িয়া লইয়া তাঁহার হস্তদ্বয় পশ্চাতে বদ্ধ

করিয়া বন্দী করিয়া লইয়া গেল। শিবজী অদৃশ্য হইলেন, রঘুনাথ চকিত হইয়া দণ্ডায়মান রহিলেন।

পরদিন প্রাতে চন্দ্ররাওয়ের বিচার। তিনি রঘুনাথের পিতাকে হনন করিয়াছিলেন, সে দোষের বিচার নহে; রঘুনাথকে কল্য অন্যায় আক্রমণ করিয়াছিলেন, সে দোষের বিচার নহে। রুদ্রমণ্ডল-দুর্গ আক্রমণের পূর্ব্বে শত্রু রহমৎখাঁকে চন্দ্ররাওই গুপ্ত সংবাদ দিয়াছিলেন, তাহার প্রমাণ পাওয়া গিয়াছে। অদ্য তাহারই বিচার।

পূর্ব্বে বলা হইয়াছে, আফগান সেনাপতি রহমৎখাঁ রুদ্রমণ্ডলে বন্দী হইলে পর শিবজী তাঁহাকে ভদ্রাচরণ পূর্ব্বক ছাড়িয়া দিয়াছিলেন, রহমৎখাঁ স্বাধীনতা প্রাপ্ত হইয়া আপন প্রভু বিজয়পুরের সুলতানের নিকট গমন করিয়াছিলেন। জয়সিংহ যখন বিজয়পুর আক্রমণ করেন তখন রহমৎখাঁ আপন নৈসর্গিক সাহসের সহিত যুদ্ধ করেন, একটী যুদ্ধে অতিশয় আহত হইয়া জয়সিংহের বন্দী হয়েন। জয়সিংহ তাঁহাকে আপন শিবিরে আনাইয়া অনেক যত্ন ও শুশ্রূষা করিয়াছিলেন, কিন্তু সে রোগ আরাম হইল না, তাহাতেই রহমৎখাঁর মৃত্যু হয়।

মৃত্যুর পূর্ব্বদিন জয়সিংহ রহমৎখাঁকে জিজ্ঞাসা করিলেন,—খাঁসাহেব! আপনার আর অধিক পরমায়ু নাই, আমার সমস্ত যত্ন ও চিকিৎসা বৃথা হইল। এক্ষণে যদি আপনার কোন আপত্তি না থাকে তবে একটী কথা জিজ্ঞাসা করি।

রহমৎখাঁ বলিলেন,—আমার মরণের জন্য আক্ষেপ নাই, কিন্তু আপনি শত্রু হইয়া আমার প্রতি যেরূপ সদাচরণ করিযাছেন তাহার পরিশোধ করিতে পারিলাম না, এই আক্ষেপ রহিল। কি জিজ্ঞাসা করিবেন করুন, আপনার নিকট আমার অবক্তব্য কিছুই নাই।

জয়সিংহ। রুদ্রমণ্ডল আক্রমণের পূর্ব্বে একজন শিবজীর সেনানী আপনাকে সংবাদ দিয়াছিল। সে কে আমরা জানি না, আমার বোধ হয় একজন অন্যায়রূপে দণ্ডিত হইয়াছে।

রহমৎ। আমি জীবিত থাকিতে সে নাম প্রকাশ করিব না বলিয়া প্রতিজ্ঞা করিয়াছিলাম। রাজপুত! আপনার ভদ্রাচরণে আমি অতিশয় সম্মানিত হইয়াছি, কিন্তু পাঠান প্রতিজ্ঞা লঙ্ঘন করিতে অশক্ত।

জয়সিংহ। যোদ্ধা! আপনার প্রতিজ্ঞা ভঙ্গ করিতে আমি বলিতেছি না, কিন্তু যদি কোন নিদর্শন থাকে, তাহা আমাকে দিতে আপত্তি আছে?

রহমৎ। প্রতিজ্ঞা করুন, সে নিদর্শন আমার মৃত্যুর পূর্ব্বে পাঠ করিবেন না?

জয়সিংহ তাহাই প্রতিজ্ঞা করিলেন, তখন রহমৎ খাঁ তাঁহাকে কতকগুলি কাগজ দিলেন। রহমতের মৃত্যুর পর রাজা জয়সিংহ সেই সমস্ত পত্রাদি পাঠ করিয়া দেখিলেন, বিদ্রোহী চন্দ্ররাও।

চন্দ্ররাও রহমৎখাঁকে স্বহস্তলিখিত পত্র পাঠাইয়াছিলেন, তাহা রাজা পড়িলেন, সে সম্বন্ধে অন্যান্য যে যে কাগজ ছিল তাহাও পাঠ করিলেন, চন্দ্ররাও পাঠানদিগের নিকট যে পারিতোষিক পাইয়াছিলেন তাহার প্রাপ্তিস্বীকার পর্য্যন্ত রাজা জয়সিংহ দেখিলেন। জয়সিংহের মৃত্যুর দিনে তাঁহার মন্ত্রী সেই সমস্ত কাগজ শিবজীকে দিয়াছিলেন।

বিচারকার্য্যে অধিক সময় আবশ্যক হইল না। শিবজীর চিরবিশ্বস্ত মন্ত্রী রঘুনাথ ন্যায়শাস্ত্রী একে একে সেই পত্রগুলি পাঠ করিতে লাগিলেন, যখন পাঠ সমাধা হইল তখন রোষে সমস্ত সেনানীগণ গর্জ্জন করিয়া উঠিলেন। চন্দ্ররাও বিদ্রোহী, স্বয়ং শত্রুদিগকে সংবাদ দিয়া পারিতোষিক গ্রহণ করিয়াছিলেন, সেই দোষে নির্দ্দোষী নিষ্কলঙ্ক বীর রঘুনাথের প্রাণদণ্ডের প্রয়াস পাইয়াছিলেন, এ কথা সকলে জানিতে পারিয়া রোষে হুঙ্কার করিয়া উঠিলেন!

তখন শিবজী বলিলেন,—পাপাচারী বিদ্রোহী, তোর মৃত্যু সন্নিকট, তোর কিছু বলিবার আছে?

মৃত্যুসময়েও চন্দ্ররাও নির্ভীক, তাঁহার দুর্দ্দমনীয় দর্প ও অভিমান এখনও পূর্ব্ববৎ। বলিলেন,—আমি আর কি বলিব? আপনার বিচারক্ষমতা প্রসিদ্ধ! একদিন এই দোষে রঘুনাথকে দণ্ড দিয়াছিলেন, অদ্য আমাকে দণ্ড দিতেছেন, আমার মৃত্যুর পর আর একদিন আর একজনকে দণ্ড দিবেন, তখন জানিবেন চন্দ্ররাও এ বিষয়ের বিন্দুবিসর্গও জানে না, এ সমস্ত প্রমাণ জাল।

এই বিদ্রূপে শিবজী মর্ম্মান্তিক ক্রুদ্ধ হইয়া আদেশ করিলেন,—জল্লাদ, চন্দ্ররাওয়ের দুই হস্ত ছেদন কর, তাহা হইলে আর ঘুস লইতে পারিবে না। তাহার পর তপ্ত লৌহ দ্বারা ললাটে 'বিশ্বাসঘাতক' অঙ্কিত করিয়া দাও, তাহা হইলে আর কেহ বিশ্বাস করিবে না।

জল্লাদ এই নৃশংস আদেশ পালন করিতে যাইতেছিল, এরূপ সময় রঘুনাথ দণ্ডায়মান হইয়া কহিলেন,—মহারাজ! আমার একটী নিবেদন আছে।

শিবজী। রঘুনাথ! এ বিষয়ে তোমার নিবেদন আমরা অবশ্য শুনিব, কেন না এই পামর তোমারই প্রাণনাশের যত্ন করিয়াছিল; তাহার কি প্রতিহিংসা লইতে ইচ্ছা কর, নিবেদন কর।

রঘুনাথ। মহারাজের অঙ্গীকার অলঙ্ঘ্য, আমি এই প্রতিহিংসা যাজ্ঞা করি যে চন্দ্ররাওয়ের কেশাগ্রও কেহ স্পর্শ না করে;—অনুগ্রহ প্রকাশ করিয়া বিনা দণ্ডে মুক্তি দেন।

সভাস্থ সকলে বিস্মিত ও স্তব্ধ!

শিবজী ক্রোধ সম্বরণ করিয়া কহিলেন,—তোমার প্রতি যে অত্যাচার করিয়াছিল, তোমার অনুরোধে সেজন্য চন্দ্ররাওকে ক্ষমা করিলাম। রাজবিদ্রোহাচরণের শাস্তি দিবার অধিকারী রাজা। সে শাস্তির আদেশ করিয়াছি, জল্লাদ, আপন কার্য্য কর।

রঘুনাথ। মহারাজের বিচার অনিন্দনীয়, কিন্তু দাস প্রভুর নিকট ভিক্ষা চাহিতেছে, চন্দ্ররাওকে বিনা দণ্ডে মুক্তিদান করুন।

শিবজী। এ ভিক্ষাদানে আমি অসমর্থ, রঘুনাথ তোমাকে এবার ক্ষমা করিলাম, অন্যকে এতদূর ক্ষমা করিতাম না। শিবজীর আদেশের উপর কথা কহিও না।

রঘুনাথ। প্রভু দুই একটী যুদ্ধে এ দাস প্রভুর কার্য্য করিতে সমর্থ হইয়াছিল, প্রভুও দাসকে অভিলষিত পুরস্কার দিতে স্বীকৃত হইয়াছিলেন। অদ্য সেই পুরস্কার চাহিতেছি, চন্দ্ররাওকে বিনা দণ্ডে মুক্ত করুন।

রোষে শিবজীর নয়ন হইতে অগ্নিকণা বাহির হইতেছিল ; গর্জ্জন করিয়া বলিলেন,—রঘুনাথ! রঘুনাথ! কখন কখন আমাদের উপকার করিয়াছিলে বলিয়া অদ্য আমাদিগের বিচার অন্যথা করিতে চাহ? রাজ-আদেশ অন্যথা হয় না; তুমিও আপনার বীরত্বের কথা আপনি বলিতে ক্ষান্ত হও।

এ তিরস্কার বাক্যে রঘুনাথের মুখ আরক্ত হইয়া উঠিল। তিনি ধীরে ধীরে কম্পিতস্বরে উত্তর করিলেন,—প্রভু! পুরস্কার চাওয়া দাসের অভ্যাস নাই। অদ্য জীবনের মধ্যে প্রথমবার পুরস্কার চাহিয়াছি, প্রভু যদি এ পুরস্কার দানে অসম্মত হয়েন এ দাস দ্বিতীয়বার চাহিবে না। দাসের কেবল এই মাত্র ভিক্ষা, প্রভু সদয় হইয়া তাহাকে বিদায় দিন, রঘুনাথ সৈনিকের ব্রত ত্যাগ করিবে, পুনরায় গোস্বামী হইয়া দেশে দেশে ভিক্ষা করিতে থাকিবে।

শিবজী ক্ষণেক নিস্তব্ধ ও নিস্পন্দ হইয়া রহিলেন। তখন একজন অমাত্য নিকটে আসিয়া কানে কানে জানাইল, চন্দ্ররাও রঘুনাথের ভগিনীপতি, সেই জন্য রঘুনাথ ভগিনীপতির প্রাণ-ভিক্ষা করিতেছেন।

তখন বিস্ময়পূর্ণ হইয়া শিবজী চন্দ্ররাওকে খালাস দিবার আদেশ করিলেন। শেষে বজ্রনাদে বলিলেন,—যাও চন্দ্ররাও, শিবজীর রাজ্য হইতে বহিস্কৃত হও। অন্য দেশে যাও, অন্য আত্মীয় কুটুম্বকে বধ কর, অন্য মিত্রের সর্ব্বনাশ সাধন কর, শত্রুর নিকটে উৎকোচ গ্রহণ, ষড়যন্ত্র ও বিদ্রোহাচরণ করিতে করিতে পাপজীবনের অবশিষ্ট ভাগ সমাপ্ত কর।

চন্দ্ররাও ভীরু নহেন। ধীরে ধীরে ক্রোধ-জর্জ্জরিত শরীরে রঘুনাথের নিকট যাইয়া বলিলেন,—বালক! তোর দয়া আমি চাহি না, তোর দেওয়া জীবন আমি তুচ্ছ করি। পরক্ষণেই আপন ছুরিকা নিজ বক্ষঃস্থলে স্থাপন করিয়া অভিমানী ভীষণ-প্রতিজ্ঞ চন্দ্ররাও জুমলদার আপনার চিরনিষ্কৃতি সাধন করিলেন। জীবনশূন্য দেহ সভাস্থলে পতিত হইল!

## পঞ্চত্রিংশ পরিচ্ছেদ : ভ্রাতা ভগিনী

সুত পরিবার,
কেবা বল কার,
যেমত বৃক্ষের ছায়া।
জলবিম্ব প্রায়,
সকল মিছাময়,
কেবল ভবের মায়া॥

—কৃত্তিবাস ওঝা।

আমাদের আখ্যায়িকা শেষ হইয়াছে; এক্ষণে উপন্যাস-লিখিত ব্যক্তিদিগের বিষয় দুই একটী কথা বলিয়া বিদায় লইব।

বৃদ্ধ জনার্দ্দন পালিত কন্যাকে হারাইয়া বাতুলের ন্যায় হইয়াছিলেন, পুনরায় সরযূকে

কথন কথা সহিতে হইত, ননদদিগের লাঞ্ছনা, সময়ে সময়ে দাসীদিগেরও গঞ্জনা। কিন্তু গা-ময় গহনা পরিলে বোধ হয় অনেক কষ্ট সয়, মুক্তাহার ও জড়োয়া দেখিলে বোধ হয় হৃদয়জাত অনেক দুঃখের হ্রাস হয়। এ শাস্ত্রে আমরা বড় বিজ্ঞ নহি, সুবর্ণ রৌপ্যের গুণ পরীক্ষা করিয়া দেখা হয় নাই, জড়োয়া চক্ষুতে বড় দেখি নাই, সুতরাং তাহার মূল্যও জানি না। হীরকের জ্যোতিতে মনের মালিন্য ও অন্ধকার কতদূর দূর হয়, বিজ্ঞবর পণ্ডিত ও পণ্ডিতাগণ নির্দ্ধারণ করুন। আমরা কেবল এই পর্য্যন্ত বলিতে পারি যে হেমচন্দ্র অনেকক্ষণ অবধি উমাতারার সহিত বাক্যালাপ করিতে করিতে এবং অনেকবার উমাতারার সেই সুবর্ণমণ্ডিত মুখের দিকে চাহিতে চাহিতে একটু সন্দিগ্ধমনা হইলেন। তাঁহার বোধ হইল যেন, সেই হীরকমণ্ডিত সুন্দর ললাটে এই বয়সেই এক একবার চিন্তার ছায়া দৃষ্ট হইতেছে, যেন সেই হাস্যবিস্ফারিত নয়নের প্রান্তে সময়ে সময়ে চিন্তার ছায়া দৃষ্ট হইতেছে। এটী কি প্রকৃতই চিন্তার ছায়া, না সেই সমাদানের আলোক এক একবার বায়ুতে স্তিমিত হইতেছে, তাহার ছায়া? না ভবিষ্যৎ জীবন যৌবনের ললাটে আপন ছায়া অঙ্কিত করিতেছে?

## ষষ্ঠ পরিচ্ছেদ ঃ বিষয় কর্ম্মের কথা

আহারাদি সমাপ্ত হইলে হেমচন্দ্র বাহির বাটীতে আসিলেন, দেখিলেন, তারিণীবাবু তখন একাকী বসিয়া আছেন। প্রদীপের স্তিমিত আলোকে একখানি কাগজ পড়িতেছেন, সেখানি দৈনিক বা সাপ্তাহিক বা মাসিক পত্র নহে, সে একটী পুরাতন তমসুক। তারিণীবাবুর কপালে বয়সের দুই একটী রেখা অঙ্কিত হইয়াছে, শরীর স্থূল, বর্ণ শ্যাম, চক্ষু দুটী ছোট ছোট কিন্তু উজ্জ্বল, মস্তকে টাক পড়িতেছে, সম্মুখের কয়েক গাছি চুল পাকিয়াছে। তারিণীবাবুর আকারে বা আচরণে কিছু মাত্র বাহ্যাড়ম্বর বা অর্থের দর্প ছিল না, যাঁহারা বিষয় সৃষ্টি করেন, তাঁহাদের সেগুলি বড় থাকে না, যাঁহারা ভোগ করেন বা উড়াইয়া দেন, তাঁহাদেরই সেগুলি ঘটিয়া থাকে। হেমচন্দ্রকে দেখিয়া তারিণীবাবু কাগজখানি রাখিলেন, ধীরে ধীরে চশমাটী খুলিয়া রাখিলেন, পরে নম্র ও ধীর বচনে বলিলেন, "এস বাবা, বসো।" হেমচন্দ্র উপবেশন করিলেন।

মিষ্টালাপ ও অন্যান্য কথার পর হেমচন্দ্র বিষয়ের কথা উত্থাপন করিলেন, তারিণীবাবু কিছুমাত্র বিচলিত না হইয়া তাহা শুনিলেন এবং ধীরে ধীরে উত্তর দিতে লাগিলেন।

হেম। অনেক দিন পরে আপনি বাড়ী এসেছেন, আপনাকে দেখে ও কথাবার্ত্তা শুনে বড় সুখী হলেম, যদি অনুমতি করেন তবে একটু বিষয় কর্ম্মের কথা বলতে ইচ্ছে করি।

তারিণী। হাঁ, তা বল না, তার আবার অনুমতি কি বাবা, যা বলতে হয় বল, আমি শুনছি।

হেম। আমার শ্বশুর মহাশয় যে সামান্য একটু জমী চাষ করাতেন, তারই কথা বলছি।

তারিণী। বল।

হেম। সে জমীটুকু আমার শ্বশুর মহাশয় আজীবন দখল করতেন ও চাষ করাতেন, তাঁর পূর্ব্বে তাঁর পিতা আজীবন চাষ করাতেন, তা অবশ্যই আপনি জানেন।

তারিণী। জানি বৈ কি। হরিদাসের পিতার পূর্ব্বে তাঁর পিতা সেই জমী চাষ করাতেন, তিনি আমারও পিতামহ, হরিদাসেরও পিতামহ। তখন আমরা বালক ছিলেম, কিন্তু সেকথা বেশ মনে আছে। পিতামহের কাল হলে আমার পিতাই সমস্ত জমী চাষ করাতেন, হরিদাসের পিতা জ্যেষ্ঠ ছিলেন, কিন্তু তাঁর বিষয়-বুদ্ধি বড় ছিল না, এই জন্য আমার পিতাই সমস্ত সম্পত্তি এজমালিতে তত্ত্বাবধান করতেন। পরে আমার জ্যেঠা, হরিদাসের পিতা, পৃথক হয়ে গেলে তাঁর জীবন যাপনের জন্য আমার পিতা তাঁকে কএক বিঘা জমী চাষ করতে দিয়াছিলেন মাত্র। হরিদাসও আজীবন সেই জমীটুকু চাষ করে এসেছে মাত্র, কিন্তু আমাদিগের সম্পত্তি এজমালি। এ সকল কথা বোধ হয় তুমি জান না, কেমন করেই বা জানবে, তুমি সে দিনের ছেলে আর ছেলেবেলা ত গ্রামে বড় থাকতে না, বর্দ্ধমানে ও কল্‌কেতায় লেখাপড়া করতে।

হেমচন্দ্র এই কথা শুনিয়া বিস্মিত হইলেন, সম্পত্তি এজমালি তাহা এই নূতন শুনিলেন! তারিণীবাবুর এই নূতন সুন্দর তর্কটী শুনিয়া তাঁহার একটু হাসি পাইল, কিন্তু অদ্য তিনি তর্ক খণ্ডন করিতে আইসেন নাই, আপোস করিতে আসিয়াছেন; সুতরাং হাসি সম্বরণ করিয়া ধীরে ধীরে বলিলেন, 'পূর্ব্বের কথা আপনি আমাপেক্ষা অনেক অধিক জানেন তাহার সন্দেহ নাই। আমি এই মাত্র বল্‌ছিলেম যে শ্বশুর মহাশয় যে জমী আজীবন কাল পৃথক রূপে চাষ করে এসেছেন, তা হতে তাঁর অনাথা কন্যা কিছু প্রত্যাশা করতে পাবে কি?

তারিণী। আহা! বাছা বিন্দু এই বয়সেই পিতামাতা হারা হয়ে অনাথা হয়েছে তাহা ভাব্‌লে বুক ফেটে যায়! আহা! আজ যদি হরিদাস থাকৃত, এমন সোণার চাঁদ মেয়েকে নিয়ে, এমন সচ্চরিত্র সোণার জামাইকে নিয়ে ঘর করতে পারত, তাহলে কি এত গণ্ডগোল হত, এত খরচ করে আমাকে তার কর্ষিত-জমীটুকু রক্ষা করতে হত? তবে ভগবানের ইচ্ছা। হরিদাস গেছে, আমাকে একলাই সমস্ত ভার বহন করতে হল; এজমালি জমীর যে অংশটুকু সে চাষ করাত্তো, তা পুনরায় অন্যান্য জমীর সঙ্গে আমাকেই তত্ত্বাবধান করতে হচ্ছে। তাতে আমার লাভ বিশেষ নেই, সেই জমীটুকুর রক্ষার জন্য তার মূল্য অপেক্ষা অধিক ব্যয় করতে হয়েছে। কিন্তু কি করি, পৈতৃক সম্পত্তি, পরের হাতে যায়, জমীদার অন্যকে দেয়, তা ত আর চক্ষে দেখা যায় না।

হেম। তবে শ্বশুর মহাশয়ের জমী হতে কি তাঁর কন্যা কিছুই প্রত্যাশা করতে পারবে না?

তারিণী। প্রত্যাশা আবার কি বল; আমরা বুড়োহুড়ো লোক, তোমরা কালেজের ছেলে, তোমাদের সব কথা একটু ভেঙ্গে না বল্‌লে কি বুঝে উঠতে পারি? বিন্দু আমাদের ঘরের ছেলে, আমার উমা যে, বিন্দুও সে, যতদিন আমার ঘরে এক কুনকে চাল আছে, তত দিন বিন্দু ও উমা তাই সমান ভাগ করে খাবে। তাতে আবার জমীর অংশই কি, প্রত্যাশাই কি?

হেমচন্দ্র দেখিলেন, তারিণীবাবুর সহিত পেরে উঠা ভার, তারিণীবাবুর সুন্দর তর্ক

তিনি স্পর্শ করিতে পারিতেছেন না। অনেকক্ষণ ভিন্ন ভিন্ন প্রকারে বৃথা চেষ্টা করিয়া অনেকক্ষণ কথাবার্ত্তা করিয়া অবশেষে কহিলেন, "মহাশয় যদি অনুমতি দেন, যদি রাগ না করেন, তবে আর একটী কথা বলি।"

তারিণী। বল বাবা, এতে রাগের কথা কি আছে? তুমি আমার ছেলের মত, তোমার কথায় আবার রাগ?

হেম। আপনি বোধ হয় জানেন যে শ্বশুর মহাশয় যে জমী আজীবনকাল পৃথকরূপে চাষ করে আসছিলেন, তা যে এজমালি সম্পত্তি তা আমরা স্বীকাব করি না।

তারিণী। তোমরা স্বীকার করবে কেন? তোমরা কলেজের ছেলে, ইংরেজী লেখাপড়া শিখেছ, তোমরা কি আর এজমালি স্বীকার করবে? এখন কালেজের ছেলেরা ভায়ে ভায়ে একত্র থাকতে পারে না, শুনেছি মায়ে পোয়ে এজমালিতে থাকৃতে পারে না, তোমাদের কথা কি বল? আমরা বুড়োসুড়ো লোক, আমরা সে সব বুঝি না, আমরা এজমালিতে থাকৃতে ভালবাসি, বাপ পিতামহ যা করে গেছেন তাই করতে ভালবাসি। আহা, থাকৃতো আমার হরিদাস, সে জান্‌ত এ জমী মল্লিক বংশের এজমালি সম্পত্তি কি না, তোমরা সেদিনকার ছেলে, তোমরা কি জানবে বল?

হেম। তা যাই হউক, আমরা এজমালি বলে স্বীকার করি না তা আপনি জানেন! আর এজমালিই হক আর নাই হক, সে সম্পত্তির একটু অংশ বোধ হয় আমরা প্রত্যাশা করতে পারি। আমার শ্বশুর মহাশয় যে জমীটুকু চাষ করতেন, এক্ষণে আমার স্ত্রীব পক্ষে আমি যদি সেই জমীটুকু পৃথকরূপে চাষ করতে চাই, তাতে কি আপনি সম্মত আছেন?

তারিণীবাবু কিছুমাত্র ক্রুদ্ধ না হইয়া একটু হাসিয়া বলিলেন, "ছি বাবা, তুমি স্বভাবত বুদ্ধিমান ছেলে, লেখাপড়া শিখেছ, এমন নির্ব্বুদ্ধির কথা কেন? মল্লিক বংশের বংশানুগত এজমালি জমী কি পৃথক করা যায়? তাই যদি পারতেম, তবে সেই জমীটুকুর মূল্যের দশগুণ খরচ করে আমার হাতে রাখতেম কেন? সঙ্গত কথা বল, তবে শুনতে পারি; অসঙ্গত কথা শুনব কেমন করে? ওরে হবে! আর এক ছিলিম তামাক দিয়ে যা, রাত হয়েছে, আর এক ছিলিম তামাক খেয়ে শুতে যাই, কাল রাত্রিতে গ্রীষ্মে বড় ঘুম হয়নি, গাটা বড় ঘুম্ ঘুম্ করছে।"

উগ্রস্বভাব হেমচন্দ্রের মনে একটু রাগের সঞ্চার হইল, কিন্তু তিনি বিবেচনা করিয়া দেখিলেন, তিনি বাস্তবিকই অসঙ্গত কথা বলিয়াছিলেন। যে জমী তারিণীবাবুর ন্যায় বিষয়বুদ্ধিসম্পন্ন লোক দশ বৎসর দখল করিয়া আসিয়াছেন সেটী তাঁহাকে ছাড়িয়া দিতে বলা অসঙ্গত নহে ত কি? ক্ষণেক চিন্তা করিয়া হেমচন্দ্র পুনরায় বলিলেন,

"আপনার যদি শোবার সময় হয়ে থাকে, তবে আমি আর আপনাকে বসিয়ে রাখব না, তবে আর একটী কথা আছে, যদি আজ্ঞা করেন নিবেদন করি।"

তারিণী। না, না, তাড়াতাড়ি উঠো না, অনেক দিনের পর তোমাকে দেখলেম, চক্ষু জুড়াল, তোমাকে কি ছেড়ে দিতে ইচ্ছে করে? তবে বড় গ্রীষ্ম পড়েছে, তাই গাটা মাটি মাটি করে। তা আমি শুতে যাব না, বিলম্ব আছে, কি বলছিলে বল।

হেম। আপনি সে জমীটুকু ছেড়ে দিতে অস্বীকার করবেন, তা আমি পূর্ব্বেই

শুনেছিলাম, তবে সেই জমীর জন্য আমরা কিছু কি প্রত্যাশা করতে পারি? এ বিষয় মকদ্দমা করতে আমাদের নিতান্ত অনিচ্ছা, কোনও মতে আপোসে এ বিষয়টা মীমাংসা হয় তাই আমাদের ইচ্ছা। যদি আদালতে যেতে হয়, তবে জমী এজমালি বলিয়া সাব্যস্ত হবে কি না, আর তা হলেও আমরা এক অংশ পাব কি না, বিবেচনা করে দেখুন, কিন্তু আপোষে নিষ্পত্তি হলে আদালতে যেতে আমাদের নিতান্ত অনিচ্ছা।

হেমচন্দ্র উগ্রস্বভাব লোক, সহসা আদালতে যাইতে পারেন, তিনি সেই জন্য সম্প্রতি উকীলদিগের পরামর্শ লইতেছেন, এ কথাগুলি তারিণীবাবু জানিতেন। আদালতে যদি হেমচন্দ্র মকদ্দমার ব্যয় বহন করিতে পারেন, তবে শেষে কি ফল হইবে তাহাও তারিণীবাবু কতক কতক অনুভব করিয়াছিলেন। স্নতরাং তিনি আপোসের কথায় বড় অসম্মত ছিলেন না। যৎকিঞ্চিৎ টাকা দিয়া হরিদাসের স্বত্ব একেবারে ক্রয় করিয়া লইবেন, এরূপ মত পূর্ব্বেই প্রকাশ করিয়াছিলেন, কিন্তু যে টাকা দিতে চাহিয়াছিলেন, তাহা বড় অল্প। তারিণীবাবু বলিলেন,

"দেখ বাপু, যদি আদালত করতে ইচ্ছা করে, তবে অগত্যা আমাকেও সেই পথ অবলম্বন করতে হবে, আদালতে বিস্তর খরচ, কিন্তু সম্পত্তি রক্ষার্থ আমি বোধ হয় সে খরচ বহন করতে পারব, তুমি পারবে কি না, তুমিই ভাল জান। আর যদি সে কথা ছেড়ে দিয়ে সত্যিই আপোসের কথা বল, তবে বিন্দুকে হাত তুলে কিছু দেব, তাতে আমার কি আপত্তি হতে পারে? আমরা মূর্খ মানুষ, তোমাদের মত আইনকানুন দেখিনি, কিন্তু বর্দ্ধমানে চাকরি করে আমার চুল পেকে গেছে, মকদ্দমাও বিস্তর দেখেছি। মকদ্দমা করে যে মল্লিকবংশের এজমালি সম্পত্তির এক অংশ ছাড়িয়ে নিতে পারবে এমন বোধ হয় না, ইচ্ছা হয় চেষ্টা করে দেখ। কিন্তু যদি সত্য সত্যই সে বুদ্ধি ছেড়ে দাও যদি তোমাদের কালেজের ইংরেজী শিক্ষায় আত্মীয়স্বজনের সঙ্গে বিবাদ করতে না শিখিয়ে থাকে, যদি বুড়োস্নড়ো লোককে একটু শ্রদ্ধা করে তাঁদের একটু বশ হয়ে চলতে শিখিয়ে থাকে, তবে সঙ্গত কথা বল, তাতে আমার কখনই অমত হবে না। দেখ বাপু, আমি এক কথার মানুষ, ঘোরফের বড় বুঝিওনি, ভালও বাসিনি, এক কথাই ভালবাসি। যদি ৩০০ খানি টাকা নিয়ে এই জমীটুকুর স্বত্ব একেবারে ছেড়ে দাও, তবে আমি সম্মত আছি। আমরা সামান্য বেতনের চাকরি করি, ৩০০ টাকা করতে অনেক মাথার ঘাম পায়ে পড়ে, টাকা বড় যত্নের ধন। তবে বিন্দু আমার ঘরের মেয়ে, তাকে হাতে করে মানুষ করেছি, তার বিয়ে দিয়েছি, তাকে টাকা দেব তাতে আর কথা কি। আমিই ত বিন্দুর বিয়ে দিয়েছি, না হয় আর একখানি ভাল গহনা দিলেম; তাতেও ত দুই তিন শত টাকা লাগে। তা দেখ বাপু, বুড়োর এ কথায় যদি মত হয়, ত দেখ, আর যদি মত না হয়, তোমরা ভাল লেখাপড়া শিখেছ, যেটা ভাল মনে হয় কর।"

হেম। মশাই ৩০০ টাকা বড়ই অল্প বোধ হয়। সে জমীতে বৎসরে প্রায় ২০০ টাকার ধান হয়।

তারিণী। তার মধ্যে বীজ খরচ, জন খরচ, জমীদারের খাজনা, পথকর, বাজে খরচ ইত্যাদি দিয়ে সালিয়ানা কত থাকে তা কি হিসেব করা হয়েছে?

হেম। অল্পই থাকে বটে।

তারিণী। সে জমীটুকু রক্ষার জন্য আমাকে কত খরচ করতে হয়েছে তা কি জানা আছে?

হেম। আজ্ঞে না, তা জানিনি।

তারিণী। তবে আর অল্পমূল্য হল কি অধিক হল, তা কিরূপে বুঝলে? দেখ বাপু এ বিষয়ে আর তর্ক অনাবশ্যক, আমি এক কথার মানুষ, এর উর্দ্ধ দিতে পারব না। যদি ৩০১ টাকা চাও, তাও দিতে পারব না। আমি যা বললেম, তাতে যদি মত না হয় অন্য পথ অবলম্বন কর।

হেমচন্দ্র ক্ষণেক চিন্তা করিলেন। এরূপ মূল্য পাইয়া জমী ছাড়িয়া দিতে বাধ্য হইতেছেন মনে করিয়া তাঁহার মনে ক্ষোভ হইল; কিন্তু বিন্দুর সৎপরামর্শ তাঁহার মনে পড়িল, তিনি ধীরে ধীরে বলিলেন,

"মহাশয় যা দিলেন তাই অনুগ্রহ, আমি তাতেই সম্মত হলেম।"

তারিণীবাবুর স্বাভাবিক প্রসন্ন মুখখানি সম্প্রতি কিছু রুক্ষ হইয়া আসিতেছিল, তাঁহার কথা হইতেই আমরা তাহা কিছু কিছু বুঝিয়াছি; কিন্তু এক্ষণে সে মুখকান্তি সহসা পূর্ব্বাপেক্ষা প্রসন্নতা লাভ করিল। হর্ষোৎফুল্ল লোচনে বলিলেন,

"তা বাবা, তুমি যে সম্মত হবে তা ত জানাই আছে, তোমার মত বুদ্ধিমান ছেলে কি আজকাল আর দেখা যায়? কত দেখে শুনে তোমার সঙ্গে আমার বিন্দুর বিবাহ দিয়াছি, আমি কি না জেনে শুনেই কাজ করেছি? আর তুমি কালেজে লেখাপড়া শিখেছ, কালেজের ছেলে ভাল হবে না ত কি আমাদের পাড়াগেঁয়ে ভূতেরা ভাল হবে। আজ তোমাকে দেখে যে কত আহ্লাদিত হলেম তা আর তোমার সাক্ষাতে কি বলব? আর দুটা পান খাও না। ওরে হরে! বাড়ীর ভিতর থেকে দুটো পান এনে দে ত।

হেম। আজ্ঞে না, আপনার ঘুমের সময় হয়েছে, আর বসব না।

তারিণী। কোথায় ঘুমের সময়? আমি দুই প্রহর রাত্রির পূর্ব্বে ঘুমাতে যাই না। আবার কাল রাত্রিতে খুব ঘুম হয়েছিল. আজ একেবারেই ঘুম পাচ্ছে না!

হেমচন্দ্র একটু হাসিলেন, কিছু বলিলেন না।

তারিণী। আর তুমি এত দিনের পর এলে, তোমাকে ফেলে ঘুম! দুটো কথা কই। আর দেখ বাপু, এই টাকাটা নিয়ে একটা দলিল লিখে দিলেই ভাল হয়। তোমরা কালেজের ছেলে, তোমাদের কথাই দলিল, তবে কি জান, একটা প্রথা আছে, সেটা অবলম্বন করলেই ভাল হয়।

হেম। অবশ্য; যখন কোন কাজ করা যায়, নিয়ম অনুসারে করাই ভাল।

তারিণী। তা ত বটেই, তোমরা ইংরেজী শিখেছ, তোমাদের কি আর এ সব কথা বলতে হয়। আর তোমরা যখন দলিল দিচ্ছ, বিন্দু যখন সই করবে, আর তুমি যখন তাতে সাক্ষী হবে, তখন রেজিষ্টারী করা বাহুল্য মাত্র। তবে একটা রীতি আছে।

হেম। অবশ্য আমি সাক্ষী হব, দলিলও রেজিষ্টারী হবে; এরূপ কাজ সমাধা করতে যা যা আবশ্যক, তা সমস্তই হবে।

তারিণী। তা বৈ কি, তা কি তোমার মত ছেলেকে আর বুঝাতে হয়? আর একটা কি জান, দলিলের ষ্ট্যাম্প খরচা আছে, রেজিষ্টারী আপিসে যেতে গাড়ীভাড়া আছে, সেনাক্ত করার খরচা আছে, রেজিষ্টারী ফি আছে, এ কাজটা যে ৮।১০ টাকার কমে সম্পন্ন হয় বোধ হয় না। তা বিন্দু আমার ঘরের ছেলে, সে টাকা আর বিন্দুর কাছে নিতেম না, তবে কি জান, এই ৩০০৲ টাকা দিতেই আমার বড় কষ্ট হবে আর যে একটী পয়সা দিতে পারি আমার বোধ হয় না।

হেমচন্দ্র একটু হাসিলেন, মনে মনে ভাবিলেন, "তারিণীবাবু যাত্রার এক রাত্রিতে একশত টাকা খরচ করেন, আমার দশ টাকা হইলে মাসের খরচা চলিয়া যায়!" প্রকাশ্যে বলিলেন,

"আজ্ঞা আচ্ছা, তাও দিতে আমি সম্মত হলেম।"

তারিণী। তা হবে বৈ কি, তোমার মত সুবোধ ছেলেকে কি আর এ সব কথা বলতে হয়?

আরও অনেকক্ষণ কথা হইল। বিষয়ী তারিণীবাবু একটী একটী করিয়া সমস্ত নিয়মগুলি আপন সাপেক্ষ স্থির করিয়া লইলেন, বিষয়বুদ্ধি-হীন হেমচন্দ্র তাহাতে আপত্তি করিলেন না। রাত্রি দেড় প্রহরের পর তারিণীবাবু হেমচন্দ্রের অনেক প্রশংসা করিয়া এবং তাঁহাকে সত্বর বর্দ্ধমানে একটী চাকরী করিয়া দিবেন প্রতিজ্ঞা করিয়া এবং তিনি কালে একজন ধনী, জ্ঞানী, মানী, দেশের বড় লোক হইবেন আশ্বাস দিয়া হেমচন্দ্রকে বিদায় দিলেন। হেমচন্দ্রও শ্বশুর মহাশয়ের ভদ্রাচরণের অনেক স্তুতিবাদ করিয়া বাড়ী আসিলেন।

আমাদিগের লিখিতে লজ্জা হয়, তারিণীবাবু ও হেমচন্দ্রের এই প্রচুর মিষ্টালাপ ও স্তুতিবাদ তাঁহাদের পরস্পরের হৃদয়ের প্রকৃত ভাব ব্যক্ত করে নাই। হেমচন্দ্র বাড়ী আসিবার সময় মনে মনে ভাবিতেছিলেন, "শাইলককে পণের অল্প অংশ পরিত্যাগ করান যায়, কিন্তু ধনী, মানী, বিষয়ী, বর্দ্ধমানের প্রসিদ্ধ কর্ম্মচারী তারিণীবাবুর পণ বিচলিত হয় না।" তারিণীবাবুও তাঁহার গৃহিণীর পার্শ্বে শয়ন করিয়া গৃহিণীকে বলিতেছিলেন, "আজকাল কালেজের ছেলেগুলা কি হারামজাদা; আর হেমই বা কি গোঁয়ার; বলে কি না জ্যাঠাশ্বশুরের সঙ্গে মকদ্দমা করবো! বলতেও লজ্জা বোধ হয় না। শীঘ্র অধঃপাতে যাবে।" গৃহিণী এ কথাগুলি বড় শুনিলেন না, তিনি ধনবান কুটুম্বের কথা স্বপ্ন দেখিতেছিলেন।

## সপ্তম পরিচ্ছেদ: বাল্যকালের বন্ধু

রাত্রি প্রায় দেড় প্রহরের সময় হেমচন্দ্র বাটী আসিয়া দেখিলেন, বিন্দু তাঁহার জন্য উৎসুক হইয়া পথ চাহিয়া দাঁড়াইয়া আছেন। হেমকে দেখিবা মাত্র সে শান্ত মুখখানি স্ফূর্ত্তিপূর্ণ হইল, নয়ন দুটীতে একটু হাসি দেখা দিল, হেমের মুখের দিকে সস্নেহে চাহিয়া বিন্দু বলিলেন,

'কি ভাগ্যি তুমি এতক্ষণে এলে ; আমি মনে করলেম বুঝি বাড়ীর পথ ভুলে গেছ বা উমাতারার কথা ঠেলতে পারলে না, আজ জ্যেঠা মশাইয়ের বাড়ী থেকে বুঝি আসতে পারলে না।

হেম। কেন বল দেখি, এত ঠাট্টা কেন! অধিক রাত্রি হয়েছে নাকি ?

বিন্দু আবার হাসিয়া বলিলেন, "না, এই কেবল দুপুর রাত্রি। সন্ধ্যা থেকে তোমার একজন বন্ধু অপেক্ষা করেছেন।"

হেম। কে? কে? কে?

"এই দেখ্‌বে এস না", এই বলিয়া বিন্দু আগে আগে গেলেন, হেম পশ্চাৎ পশ্চাৎ গেলেন।

বাড়ীর ভিতর যাইবা মাত্র একজন গৌরবর্ণ যুবা পুরুষ উঠিয়া তাঁহার দিকে অগ্রসর হইলেন ; হেমচন্দ্র ক্ষণেক তাঁহাকে চিনিতে পারিলেন না, বিন্দু তাহা দেখিয়া মুচ্‌কে মুচ্‌কে হাসিতে লাগিলেন। ক্ষণেক পর হেম বলিলেন, "এ কি শরৎ! তুমি কল্‌কেতা হতে কবে এলে ? উঃ তুমি কি বদলে গেছ ; আমি তোমাকে তোমার দিদি কালীতারার বিবাহের সময় দেখেছিলাম, তখন তুমি বর্দ্ধমানে পড়তে, একবার বাড়ী এসেছিলে ; তখন তুমি সাত আট বৎসরের বালক ছিলে মাত্র। এখন বলিষ্ঠ দীর্ঘকায় যুবক হয়েছ, তোমার দাড়ী গোঁপ হয়েছে ; তোমাকে কি সহসা চেনা যায় ?"

শরৎ। নয় বৎসরে অনেক পরিবর্ত্তন হয়, তার সন্দেহ কি ? দিদির বিবাহের পরেই বাবার মৃত্যু হল, তার পর মাও গ্রাম হতে বর্দ্ধমানে গিয়ে রইলেন, সেই জন্য আর বাড়ী আসা হয়নি। আমি এন্‌ট্রেন্স পাস করলে পর বর্দ্ধমান হতে কল্‌কেতায় গেলেম, মাও বর্দ্ধমানের বাড়ী ছেড়ে দিয়ে পুনরায় গ্রামে এসে রয়েছেন, তাই আমাদের গ্রীষ্মের ছুটীতে বাড়ী এলেম। নয় বৎসর পর আপনি আমাতে পরিবর্ত্তন দেখবেন, তাতে বিস্ময় কি ? আমিই তখন কি দেখেছি, আর এখন কি দেখছি! বিন্দুদিদি আমার চেয়ে দুই বৎসরের বড়, আমরা ছেলেবেলায় সর্ব্বদা একত্রে খেলা করতেম, আমি মল্লিকদের বাড়ী যেতেম, অথবা বিন্দুদিদি সুধাকে কোলে করে আমাদের বাড়ী দেখতে আসতেন, পেয়ারা তলায় সুধাকে রেখে আঁকসি দিয়ে পেয়ারা পেড়ে খেতেম ; আজ কিনা বিন্দুদিদি সংসারের গৃহিণী, দুই ছেলের মা!

বিন্দু হাসিতে হাসিতে বলিলেন, "তুমি আর বলো না, তোমার দৌরাত্ম্যে তালপুকুরের আঁব বাগানে আঁব থাকত না। এখন কল্‌কেতায় গিয়ে লেখাপড়া শিখে তুমি কালেজের ছেলেদের মধ্যে নাকি একজন প্রধান ছাত্র হয়েছ। তখন গেছোদের মধ্যে একজন প্রধান গেছো ছিলে!

শরৎ। বিন্দুদিদি, সেও তোমাদের জন্য! তোমার জ্যেঠাইমা কাঁচা আঁবগুলো খেতে বারণ করতেন, আমি সন্ধ্যার সময় লুকিয়ে লুকিয়ে বেড়া গলিয়ে রান্নাঘরে আঁব দিয়ে আস্‌তেম কি না, বল না ?

হেম উচ্চ হাস্য করিয়া বলিলেন, "আর পরস্পরের গুণ ব্যাখ্যার আবশ্যক কি, অনেক গুণ বেরিয়ে পড়েছে! আমিও তোমাদের বাড়ী যেতেম, সুধাকে তথায় কখন কখন দেখতে পেতেম, তখন সুধা ৪।৫ বৎসরের ছোট মেয়েটী। সুধা! ঘোষেদের

বাড়ী যেতে মনে পড়ে? সেখানে তোমার দিদি তোমাকে কোলে করে নিয়ে যেতেন, মনে পড়ে, শরৎকে মনে পড়ে?”

সুধা। শরৎবাবুকে একটু একটু মনে পড়ে, দিদি আপনি পেয়ারা পেড়ে খেত, আমি পাড়তে পারতেম না, শরৎবাবু আমাকে কোলে করে পেয়ারা পেড়ে খাওয়াতেন।

হেমচন্দ্র তখন বিন্দুকে জিজ্ঞাসা করিলেন, “তোমাদের সকলের খাওয়াদাওয়া হয়েছে? শরৎ খেয়েছে?”

শরৎ। হাঁ, বিন্দুদিদি আমাকে যেরূপ কচি আঁবের অম্বল খাইয়েছেন, সেরূপ কচি আঁব কখনও খাইনি!

বিন্দু। কেন, নয় বৎসর পূর্ব্বে যখন গাছে বেড়াতে তখন?

শরৎ। হাঁ, তখন খেয়েছি বটে, কিন্তু তখন ত এমন রেঁধে দেবার কেউ ছিল না।

বিন্দু। থাকবে না কেন? রেঁধে দেবার তর্ সইত না, তাই বল।

হেম। সুধার খাওয়া হয়েছে? তোমার খাওয়া হয়েছে?

বিন্দু। সুধা খেয়েছে, আমি এই যাই, খাই গে। তুমি আর কিছু খাবে না?

হেম। না; তোমার জ্যেঠা মশাইয়ের বাড়ীতে যে খেয়ে এসেছি, আর কি খেতে পারি? যাও, তুমি যাও, খাওয়াদাওয়া কর গে, অনেক রাত্রি হয়েছে।

বিন্দু রান্না ঘরে গেলেন। সুধা হেমচন্দ্রের জন্য এতক্ষণ জাগিয়াছিল, এখন রকের উপর একটা মাদুর পাতিয়া শুইল, চিন্তাশূন্য বালিকা শুইবামাত্র সেই শীতল নৈশ বায়ুতে এ শুভ্রবর্ণ চন্দ্রালোকে তৎক্ষণাৎ নিদ্রিত হইয়া পড়িল। সমস্ত তালপুকুর গ্রাম এখন নিস্তব্ধ এবং সেই সুন্দর চন্দ্রকরে নিদ্রিত।

হেমচন্দ্র ও শরচ্চন্দ্র সেই রকে উপবেশন করিয়া অনেকক্ষণ কথাবার্ত্তা করিতে লাগিলেন। তালপুকুরের ঘোষ বংশ ও বসু বংশের মধ্যে বিবাহসূত্রে সম্বন্ধ ছিল; হেম ও শরৎ বাল্যকালে পরস্পরকে জানিতেন ও প্রীতি করিতেন। এক্ষণে ক্ষণেক কথাবার্ত্তার পর হেমচন্দ্র, উন্নতহৃদয়, বুদ্ধিমান, ধীরপ্রকৃতি ও দৃঢ়প্রতিজ্ঞ শরচ্চন্দ্রের অন্তঃকরণ বুঝিতে পারিলেন; শরচ্চন্দ্রও হেমচন্দ্রের উন্নত, তেজঃপূর্ণ অন্তঃকরণ জানিতে পারিলেন। এ জগতে আমাদিগের অনেক পরিচিত লোক আছে, মনে ঐক্য অতি অল্প লোকেরই সহিত ঘটে, সুতরাং হৃদয়ের অনুরূপ লোক দেখিলেই হৃদয় সহসা সেই দিকে আকৃষ্ট হয়। হেমচন্দ্র ও শরচ্চন্দ্র যতই কথাবার্ত্তা করিতে লাগিলেন, ততই তাঁহাদিগের হৃদয় পরস্পরের দিকে আকৃষ্ট হইতেছিল, হেম শরৎকে কনিষ্ঠ ভ্রাতার ন্যায় দেখিতে লাগিলেন, শরৎ হেমকে জ্যেষ্ঠের ন্যায় ভক্তি করিতে লাগিলেন। তাঁহাদের পরস্পর কথোপকথন হইতে হইতে বিন্দু আহারাদি সমাপন করিয়া তথায় আসিয়া বসিলেন; সুধার মাথায় বালিশ ছিল না, সুপ্ত ভগিনীর মস্তকটী আপন ক্রোড়ে স্থাপন করিয়া তাহার গুচ্ছ গুচ্ছ কেশগুলি লইয়া সস্নেহে খেলা করিতে লাগিলেন।

অনেকক্ষণ কথাবার্ত্তার পর হেমচন্দ্র জিজ্ঞাসা করিলেন,

“শরৎ, তুমি এবার ‘এল. এ’র জন্য পড়ছ। ছয় সাত মাস পরই তোমাদের পরীক্ষা, পরীক্ষায় তুমি যে প্রথম শ্রেণীতে উত্তীর্ণ হবে এবং জলপানি পাবে তার সন্দেহ নেই! তার পর কি করবে স্থির করেছ?”

শরৎ। কিছুই স্থির নেই। আমার 'বি, এ', পর্য্যন্ত পড়তে ইচ্ছে। কিন্তু মা গ্রামে থাকেন। এই পরীক্ষার পর গ্রামে থেকে তিনি আমাকে বিষয়টী দেখতে বলেন। তা দেখা যাক কি হয়, আমাদের বিষয়ও অতি সামান্য, বৎসরে সাত আট শত টাকার অধিক লাভ নেই, কোনও উপযুক্ত চাকরী পেলে করতে ইচ্ছে আছে। মাও চাকরী স্থানে আমার সঙ্গে থাক্‌বেন, এখানে লে কজন বিষয় দেখবে।

হেম। তা যা হয় তোমার পরীক্ষার পর হবে। এ কয়েকমাস কল্‌কেতার থেকে মনোযোগ করে পড়াশুনা কর, 'এণ্ট্রেন্স' পরীক্ষা যে রকম সম্মানের সহিত দিয়াছ, এই পীরক্ষাটা সেইরূপ দাও।

শরৎ। সেইরূপ ইচ্ছা আছে। শীঘ্র কল্‌কেতায় গিয়ে পড়তে আরম্ভ কর্‌ব। আমি মনে মনে এক একবার ভাবি, আপনারাও বেন একবার কল্‌কেতায় আসুন না; আপনারা কি চিরকালই এই গ্রামে বাস করবেন? আপনি নয় বৎসর পূর্ব্বে একবার কল্‌কেতায় কএকমাস ছিলেন, বিন্দুদিদি কখনও কল্‌কেতা দেখেননি; একবার উভয়েই চলুন না কেন? এই চাষ দেওয়া, ধান বুনা হয়ে গেলে আসুন, আমাদের বাড়ীতে থাকবেন, আবার ইচ্ছা হলে পুনরায় ভাদ্র মাসে ধান কাটবার সময় আসবেন।

হেম। শরৎ, তুমি আমাদের স্নেহ কর, তাই এ কথা বল্‌ছ। আমি কিন্তু কল্‌কেতায় গিয়ে কি কর্‌ব বল? তুমি লেখাপড়া কর্‌বে, পরীক্ষা দেবে, সম্ভবতঃ চাকরী পাবে আমি গিয়ে কি কর্‌ব বল?

শরৎ। কেন, আপনি কি কোনও প্রকার চেষ্টা দেখ্‌তে পারেন না? আপনি এরূপ লেখাপড়া শিখে কি চিরজীবন এইখানে কাটাবেন? শুনেছি আপনি কালেজ ছেড়ে বিস্তর বই পড়েছেন, যাকে প্রকৃত শিক্ষা বলে, 'বি, এ'দের মধ্যে অল্প লোকেরই আপনার মত সেটী আছে? আপনার শিক্ষায়, আপনার অধ্যবসায়ে, আপনার উন্নত সততায় কি কোনও এক প্রকার উপায় হবে না?

হেম। শরৎ, আমার শিক্ষা অধিক নয়, সামান্য পুস্তক পড়তে ইচ্ছা হয়, অন্য কাজ নেই, সেই জন্য দুই একখানা করে দেখি। আর কল্‌কেতার মত মহৎ স্থানে আমা অপেক্ষা সহস্র গুণে উপযুক্ত লোক কর্ম্মের জন্য লালায়িত হচ্ছে, কিছু হয় না, আমি যখন কালেজে ছিলেম, তা দেখেছি। গুণ থাকলেও এত লোকের মধ্যে গুণের পরিচয় দেওয়া কঠিন, আমার মত নির্গুণ লোক তিন চার মাসে কিছুই কর্‌তে পার্‌বে না, ব্যর্থযত্ন হয়ে ফিরে আসতে হবে।

শরৎ। যদি তাই হয়, তাতে ক্ষতি কি? আপনারা অনুগ্রহ করে আমাদের বাড়ীতে থাক্‌লে আপনাদের কিছুমাত্র ব্যয় হবে না একবার সকলের কল্‌কেতা দেখা হবে, একবার উন্নতির চেষ্টা করে দেখা যাবে; আমার স্থির বিশ্বাস যে বিশাল মনুষ্য-সমুদ্রেও আপনার মত শিক্ষা, গুণ, অধ্যবসায়, পরিশ্রম ও অসাধারণ সততা অচিরেই পরিচিত ও পুরস্কৃত হবে। আর যদি তা না হয়, পুনরায় গ্রামে ফিরে আসবেন, তাতেই বা ক্ষতি কি?

হেমচন্দ্র ক্ষণেক চিন্তা করিলেন, শেষে বলিলেন, "শরৎ, তুমি আমাদের নিজের গৃহে

স্থান দিতে চাইলে এটী তোমার অতিশয় দয়া। কিন্তু আমরা যদি সত্যই কল্‌কেতায় যাই তাহলে নিজেরাই একটী বাসা করে থাক্‌ব, তোমার পড়ার অসুবিধা কর্‌ব না। সে যা হক, এ কথা অদ্য রাত্রে নিষ্পত্তি হওয়া সম্ভব নয়, তারিণীবাবু বর্দ্ধমানে যেতে বলছেন তুমি কল্‌কেতায় যেতে বল্‌ছ, আমারও ইচ্ছে কোথাও গিয়ে একবার উন্নতির চেষ্টা করে দেখি। বিবেচনা করে, তোমার পরামর্শ নিয়ে একটু ভেবে চিন্তে নিষ্পত্তি কর্‌ব।

শরৎ। বিন্দুদিদি! তোমার কি ইচ্ছে? একবার কল্‌কেতা দেখ্‌তে ইচ্ছে হয় না?

বিন্দু। ইচ্ছে ত হয়, কিন্তু হয়ে উঠে কৈ? আর শুনেছি সেখানে অতিশয় খরচ হয়, আমরা গরীব লোক, এত টাকাই বা কোথা হতে পাব?

শরৎ। আপনারা ইচ্ছা করে টাকা খরচ কর্‌লেই খরচ হয়, নচেৎ খরচ নেই। আমি নিশ্চয় বল্‌তে পারি, আপনারা যদি আমাদের বাড়ীতে থাকেন, তাহলে আমার লেখাপড়ার কিছুমাত্র ব্যাঘাত হয় না; অনেক সময় যখন পড়্‌তে পড়্‌তে মনটা অস্থির হয়, তখন আপনাদের লোকের সঙ্গে কথা কইলে মন স্থির হয়

বিন্দু। আবার অনেক সময় যখন পড়াশুনা করা উচিত, তখন বাড়ীর ভিতর এসে ছেলেবেলার পেয়ারা পাড়ার গল্প করা হবে! তাতে খুব লেখাপড়া হবে!

শরৎ। আর অনেক সময় যখন ভাত খেয়ে অরুচি হবে, তখন কচি কচি আঁবের অম্বল খাওয়া হবে; আমি দেখতে পাচ্ছি লাভের ভাগটাই বেশী।

বিন্দু। হাঁ, তোমার এখন লাভেরই কপাল! ঐ যে শুনেছিলেম, অম্বল-রাঁধুনী একটী শীঘ্র আসবে।

শরৎ। কে?

বিন্দু। কেন, কিছু জান না নাকি? ঐ তোমার মা তোমার বিয়ের সম্বন্ধ স্থির কর্‌ছেন না?

শরৎ একটু লজ্জিত হইলেন, বলিলেন—সে কোন কাজের কথা নয়।

হেম। তোমার মা তোমার বিবাহের সম্বন্ধ স্থির কর্‌ছেন নাকি?

শরৎ। মা তত জেদ্ করেন না, কিন্তু দিদির বড় ইচ্ছে যে আমার এখনই বিবাহ হয়, দিদিই নাকি বর্দ্ধমানে সম্বন্ধ স্থির কর্‌ছেন। পরশু গ্রামে এসে অবধি তিনি মাকে লওয়াচ্ছেন! কিন্তু আমি মাকেও বলেছি, দিদিকেও বলেছি, এই পরীক্ষা না দিয়ে এবং কোনও প্রকার চাকরী বা অন্য অবলম্বন না পেয়ে আমি বিবাহ কর্‌ব না।

বিন্দু। আহা, কালীতারার সঙ্গে আমার অনেক দিন দেখা হয়নি। ছেলেবেলা আমি, কালীতারা আর উমাতারা একত্রে খেলা কর্‌তেম, কালী আমার চেয়ে ছ' মাসের ছোট, আর উমা আবার কালীর চেয়ে ছ' মাসের ছোট, আমরা তিনজন সর্ব্বদাই একত্রে থাকতেম। কিন্তু এখন ছ' মাস ন' মাসে একবারও দেখা হয় না! কাল একবার তোমাদের বাড়ী যাব, আবার উমাতারার সঙ্গেও দেখা করতে যাব।

শরৎ। দিদি কাল উমার বাড়ী যাবে, বিন্দুদিদি তুমিও সেখানে গেলেই সকলের সঙ্গে দেখা হবে।

বিন্দু। তবে সেই ভাল। আহা, কালীকে দেখ্‌তে আমার বড় ইচ্ছে করে। আমার বিয়ে হবার আগে কালীর বিয়ে হয়েছে, আহা! সেই অবধি সে যে কত কষ্ট পেয়েছে কে বল্‌তে পারে। আচ্ছা শরৎবাবু, তোমার মা দেখেশুনে এমন ঘরে বিয়ে দিলেন কেন? বের সময় বরকে দেখেছিলেম, লোকে বলে তখন তার বয়স ৪০ বছর ছিল!

শরৎ। বিন্দুদিদি, সে কথা আর জিজ্ঞেস কর না। মার ও সম্বন্ধ অধিক মত ছিল না, বরেদের কুল বড় ভাল, লোকে বললে বর্দ্ধমান জেলায় এরূপ কুল পাওয়া দুষ্কর, পাড়ার ব্রাহ্মণ পুরোহিত সকলেই জেদ কর্‌তে লাগলেন, বাবা তাতে মত দিলেন, সুতরাং মা কি করবেন? বিবাহ দিয়ে অবধি মা সেই বিষয়ে দুঃখ করেন, বলেন, মেয়েটীকে জলে ভাসিয়ে দিয়েছি। আমার ভগিনীপতির বয়স এখন প্রায় পঞ্চাশ বৎসর, তিনি রোগাক্রান্ত ও জীর্ণ, তাঁর সংসারে অনেক দাসদাসীর মধ্যে দিদি একজন দাসী মাত্র। প্রাতঃকাল হইতে সন্ধ্যা পর্য্যন্ত কাজকর্ম্ম করেন, দুবেলা দুপেট খেতে পান, দিদি তাতেই সন্তুষ্ট, তাঁর সরল চিত্তে অন্য কোনও আশা নেই। আমাদের সংসারে ঘরে ঘরে যেরূপ ধর্ম্মপরায়ণা তাপসী আছে, পূর্ব্বকালে মুনিঋষিদের মধ্যেও সেরূপ ছিল কি না জানি না।

কালীতারার অবস্থা চিন্তা করিয়া বিন্দু ধীরে ধীরে একবিন্দু অশ্রুমোচন করিলেন।

অনেকক্ষণ পর শরৎ বলিলেন—বিন্দুদিদি, তবে আমি আজ আসি, অনেক রাত্রি হয়েছে। আবার কাল দেখা হবে। যত দিন আমি গ্রামে আছি তোমার কচি আঁবের অম্বল এক একবার চাক্‌তে আসব। আর যদি অনুগ্রহ করে তোমরা কল্‌কেতায় যাও, তবে ত আমার সুখের সীমা থাক্‌বে না।

বিন্দু হাসিয়া বলিলেন,—তা আচ্ছা এস। কল্‌কেতায় যাওয়া না যাওয়া কাল স্থির কর্‌ব, কিন্তু যাওয়া হক আর নাই হক, কচি আঁবের অম্বল রাঁধতে পারে এমন একজন রাঁধুনির বিষয় কাল তোমার দিদির সঙ্গে বিশেষ পরামর্শ করে ঠিক কর্‌বে, সে বিষয় আর ভাবতে হবে না।

হাসিতে হাসিতে শরচ্চন্দ্র, হেম ও বিন্দুর নিকট বিদায় লইয়া বাহির হইয়া গেলেন। সুধা তখন নিদ্রিত ছিল, দ্বিপ্রহর রাত্রির নির্ম্মল চন্দ্রালোক সুধার সুন্দর প্রস্ফুটিত পুষ্পের ন্যায় ওষ্ঠদ্বয়ে, সুচিক্কণ কেশপাশে ও সুগোল বাহুতে বিরাজ করিতেছিল। বালিকা খেলার কথা বা বিড়াল-বৎসের কথা বা বাল্যকালের পেয়ারা খাইবার কথা স্বপ্ন দেখিতেছিল।

বাটী হইতে নির্গত হইয়া শরচ্চন্দ্র সেই নির্ম্মল আকাশের দিকে অনেকক্ষণ চাহিয়া মনে মনে ভাবিতে লাগিলেন—আমি বর্দ্ধমানে ও কলিকাতায় অনেক গৃহস্থ ও ধন্যাঢ্যের পরিবার দেখিয়াছি, কিন্তু অদ্য এই পল্লীগ্রামের সামান্য গৃহে যেরূপ অমায়িকতা অকৃত্রিম ভালবাসা ও প্রকৃত-ধর্ম্ম দেখিলাম, সেরূপ কুত্রাপি দেখি নাই। জগদীশ্বর! হেমচন্দ্রের পরিবার যেন সর্ব্বদা নিরাপদে থাকে, সর্ব্বদা সুখে ও ভালবাসায় পূর্ণ থাকে। বাল্যকাল হইতে একাকী থাকিয়া ও কেবল পাঠে রত থাকিয়া আমার এ জীবন শুষ্কপ্রায় হইয়াছে আমার হৃদয়ের সুকুমার বৃত্তিগুলি শুকাইয়া গিয়াছে। হেমচন্দ্রের প্রণয় ও বিন্দুদিদির

স্নেহে অদ্য আমার হৃদয় যেন পুনরায় প্লাবিত হইল, জগদীশ্বর করুন, যেন এই পবিত্র স্নেহপূর্ণ পরিবারের নিকট থাকিয়া আমি পুনরায় মনুষ্যোচিত স্নেহ ও প্রীতি লাভ করিতে পারি। এই প্রকার নানারূপ চিন্তা করিতে করিতে শরৎ বাড়ী যাইলেন।

## অষ্টম পরিচ্ছেদঃ বিন্দুর বন্ধুগণ

পরদিন প্রত্যুষে বিন্দু গাত্রোত্থান করিয়া ঘরদ্বার প্রাঙ্গণ ঝাঁট দিলেন এবং গৃহের পশ্চাতের পুকুরে বাসন মাজিতেছিলেন, এমন সময়ে বাহিরের দ্বারে কে আঘাত করিল। হেমচন্দ্র ও সুধা তখনও উঠেন নাই, অতএব বিন্দু বাসন রাখিয়া শীঘ্র আসিয়া কবাট খুলিয়া দিলেন, দেখিলেন সনাতনের স্ত্রী। বিন্দু বাল্যাবস্থায় তাহাকে কৈবর্ত্ত দিদি বলিয়া ডাকিতেন, এখনও সেই নাম ভুলেন নাই। বলিলেন,

'কি কৈবর্ত্ত দিদি, এত সকালে কি মনে করে? তোর হাতে ও কি ও?":

সনাতনের পত্নী। না, কিছু নয় দিদি, মনে কর্‌নু আজ সকালে তোমাদের দেখে যাই, আর সুধাদিদি চিনিপাতা দৈ বড় ভালবাসে, তাই কাল রেতে দৈ পেতে রেখে'ছিনু, সুধাদিদির জন্যে এনেছি। সুধাদিদি উঠেছে?

বিন্দু। না, এখনও উঠেনি। তোরা বোন্ গরীব লোক, রোজ রোজ দুধ দৈ দিস্ কেন বল দেখি? তোরা এত পাবি কোথা থেকে বোন্?

স-প। না, এ আর কি দিদি, বাড়ীর গরুর দুধ বৈ ত নয়, তা দ'একদিন আন্‌নুই বা। গরুও তোমাদের, আমাদের ঘরদোরও তোমাদের, তোমাদের দুটো খেয়েই আমরা আছি, তা তোমাদের জিনিস তোমরা খাবে না ত কে খাবে?

বিন্দু। তা দে বোন্, এখন শিকেয় তুলে রেখে দি, ভাত খাবার সময় এক সঙ্গে খাব এখন। কৈবর্ত্ত দিদি, তুই বেশ দই পাতিস, সুধা তোর দৈ বড় ভালবাসে, ও কি লো? তোর চোখে জল কেন? তুই কাঁদছিস্ নাকি?

সত্য সত্যই সনাতনের পত্নী ঝর ঝর করিয়া চক্ষের জল ফেলিয়া উঁহুঁহুঁ করিয়া কাঁদিতে বসিয়াছিল। সনাতন অনেক কষ্ট করিয়া আপন প্রেয়সী গৃহিণীর শরীরের অনুরূপ কাপড় যোগাইতেন, কিন্তু সেই কাপড়ে অতন্বঙ্গী রূপসীর বিশাল অবয়ব আচ্ছাদন করিয়া তাহার আঁচলে আবার চক্ষুর জল মুছিতে কুলায় না! যাহা হউক, কষ্টে চক্ষের জল অপনীত হইল, কিন্তু সে ফোয়ারা একবার ছুটিলে থামে না, কৈবর্ত্ত-রমণী আবার উচ্চস্বরে উঁহুঁহুঁ করিয়া ক্রন্দন আরম্ভ করিলেন!

বিন্দু। বলি ও কিলো? কাঁদছিস্ কেন্ লো? সনাতন ভাল আছে ত?

স-প। আছে বৈ কি, সে মিন্‌ষের আবার কবে কি হয়? উঁহুঁহুঁ।

বিন্দু। তোর ছেলেটী ভাল আছে ত?

স-প। তা তোমাদের আশীর্ব্বাদে বাছা ভাল আছে।

বিন্দু। তবে সুধু সুধু সকাল বেলা চক্ষের জল ফেলছিস্ কেন? কি, হয়েছে কি?

স-প। এই সকালে ঘোষেদের বাড়ী গিয়েছিনু গো, সেখানে—উঁহুঁহুঁ।

বিন্দ। সেখানে কি হয়েছে, কেউ কিছু বলেছে, কেউ গাল দিয়েছে?

স-প। না, গাল দেবে কি গো দিদি? কারই কিছু খাই, না কারই কিছু ধারি, যে গাল দেবে। তেমন ঘর করিনি গো যে দিদি যে কেউ গাল দেবে। মিন্‌ষে পোড়ারমুখো হোক্, হতভাগা হোক, গতর খেটে খায়, আমাকে খেতে পরতে দিতে পারে, আমরা গরীবগুরবো লোক, কিন্তু আপনাদের মানে আছি। গাল আবার কে দেবে গা দিদি?

বিন্দু কৃষকপত্নীর এই স্বামীভক্তিমূলক এবং দর্পপূর্ণ কথা শুনিয়া একটু মুচ্‌কে হাসিলেন, বলিলেন—

তা, তাই ত বোন্, জিজ্ঞেসা করছি, তবে তুই কাঁদছিস কেন? সনাতন কিছু বলেছে নাকি?

রমণীর বিশাল কৃষ্ণ কলেবর একবার কম্পিত হইল, নয়ন দুইটী ঘূর্ণিত হইল, ক্রোধ-কম্পিত স্বরে যে কথাগুলি উচ্চারিত হইল, তাহার মধ্যে এই মাত্র বোধগম্য হইল—

ডেকরা, পোড়ারমুখো; হতভাগা, সে আবার বল্‌বে। তার প্রাণের ভয় নেই? কোন্ মুখে বল্‌বে? তার ঘর করছে কে? সংসার চালিয়ে নিচ্ছে কে? আমি না থাক্‌লে সে কোন্ চুলোয় যেত? বল্‌বে! প্রাণে ভয় নেই ইত্যাদি।

বিন্দু আর একবার হাস্য সম্বরণ করিয়া একটু তীব্র স্বরে বলিলেন—

তবে তুই সুধু সুধু সকাল বেলা চক্ষের জল ফেল্‌ছিস্ কেন বল্ ত? তোর হয়েছে কি?

স-প। দিদি কিছু হয়নি, তবে ঘোষেদের বাড়ী আজ সকালে শুনমু, উঁহুঁহুঁ।

বিন্দু। নে, তোর নেকাম করতে হয় কর বোন্, আমি আর দাঁড়াতে পারিনি, আমার বাসন সব মাজতে পড়ে রয়েছে, উনুন ধরাতে হবে, এখন ছেলে দুটী উঠলেই দুধ চাইবে।

এইরূপে কথা হইতে হইতে সুধা প্রাতঃকালের প্রস্ফুটিত পদ্মের ন্যায় ঈষৎ রঞ্জিত বদনে, চক্ষু দুটী মুছিতে মুছিতে শয়নঘর হইতে আসিয়া দাঁড়াইল। বিন্দু বলিলেন—

এই যে সুধা উঠেছ, এত সকালে যে?

সুধা। দিদি, আজ খুব সকালে ঘুম ভেঙ্গে গেল। একটা মজার স্বপ্ন দেখ্‌লেম, সে জন্য ঘুম ভেঙ্গে গেল।

বিন্দু। কি স্বপ্ন?

সুধা। বোধ হল যেন আমরা ছেলেবেলার মত আবার শরৎবাবুর বাড়ী পেয়েরা খেতে গেছি। যেন তুমি পেড়ে পেড়ে খাচ্ছ, আর শরৎবাবু আমাকে কোলে করে পেয়ারা পেড়ে দিচ্ছেন, এমন সময় হঠাৎ পা ফস্‌কে পড়ে গেলেন, আমিও পড়ে গেলেম। উঃ! এমনি লেগেছে।

বিন্দু। সে কি লো? স্বপ্নে পড়ে গেলে কি লাগে?

সুধা। হ্যাঁ দিদি, বোধ হল যেন বড় লেগেছে, শরৎবাবু যেন গাছতলায় সেই গর্ত্তটাতে পড়ে গেলেন।

বিন্দু। হাসিয়া বলিলেন,—আহা! এমন দুরবস্থা। আজ শরৎবাবু এলে তাঁর পায়ে ব্যথা হয়েছে কি না জিজ্ঞেসা করব এখন! পাটা ভেঙ্গে যায়নি ত?

সুধা। না দিদি, ভেঙ্গে যায়নি।

বিন্দু। তুমি কেমন করে জান্‌লে?

সুধা। আবার যে তখনই উঠে আমাকে নিয়ে পেয়ারা পাড়তে লাগলেন।

বিন্দু। উচ্চ হাস্য সম্বরণ করিতে পারিলেন না; বললেন, সাবাস ছেলে বাবু। আজ তাঁকে তাঁর গুণের কথা বল্‌ব এখন।

হাস্য সম্বরণ করিয়া পরে বলিলেন,—সুধা, কৈবর্ত্তদিদি তোর জন্য আজ চিনিপাত দৈ এনেছে, ভাতের সঙ্গে খাবি এখন। দৈখানা শিকেয় ঝুলিয়ে রেখে এস ত বোন। আমি উনুন ধরাই গে, এখনই ছেলেরা উঠ্‌বে।

বালিকা মাথার কেশগুলি নাচাইতে নাচাইতে দৈ লইয়া গেল, দৈ শিকের উপর তুলিয়া রাখিয়া প্রফুল্ল হৃদয়ে হাস্য বদনে ঘাটের দিকে ছুটিয়া গেল। বিন্দুও রান্নাঘরের দিকে যাবার উদ্যোগ করিতেছে, এমন সময় কৈবর্ত্তপত্নী আর একবার চক্ষুর জল অপনয়ন করিয়া, একবার গলা সাড়া দিয়া গলাটা পরিষ্কার করিয়া জিজ্ঞাসা করিল—বলি দিদি-ঠাকরুণ কথাটা কি সত্যি?

বিন্দু। কি কথা লো?

স-প। ঐ যা শুনমু।

বিন্দু। কি শুন্‌লি রে।

স-প। তবে বুঝি সত্যি? আহা, এতদিন পরে এই কি কপালে ছিল! আহা, সুধাদিদির কচি মুখখানি একদিন না দেখলে বুক ফেটে যায়!

এবার অবারিত ক্রন্দনের রোল উঠিল, কৈবর্ত্ত-সুন্দরী সেই বিশাল কৃষ্ণ শরীরখানি যাহা সনাতন সভয়ে দৃষ্টি করিতেন ও সশঙ্কচিত্তে পূজা করিতেন—সেই শরীরখানি ক্রন্দনের বেগে কম্পিত হইতে লাগিল। গৃহে হেমচন্দ্র নিদ্রিত ছিলেন, তিনি ঈষৎ ভূমিকম্প বোধ করিয়াছিলেন কি না, জানি না, কিন্তু কৈবর্ত্ত-সুন্দরীর তারস্বর যখন তাঁহার কর্ণকুহরে প্রবেশ করিল, তখন নিদ্রা অসম্ভব। তিনি শীঘ্র গাত্রোত্থান করিয়া উচ্চস্বরে কহিলেন, "বাড়ীতে কাঁদ্‌ছে কে গা?"

এই বলিয়া হেমচন্দ্র ঘর হইতে বাহিরে আসিলেন। বিন্দুকে পুনরায় জিজ্ঞাসা করিলেন, "সকাল বেলায় বাড়ীতে কাঁদ্‌ছে কে গা?"

বিন্দু। ও কেউ নয়, কৈবর্ত্তদিদি কি অমঙ্গলের কথা শুনে এসেছে, তাই মনের দুঃখে কাঁদছে।

হেমচন্দ্র বলিলেন, "কে ও, সনাতনের স্ত্রী, কেন কি হয়েছে গা, বাড়ীতে কোন অমঙ্গল হয়নি ত, কোন ব্যারামস্যারাম হয়নি ত?"

সনাতনের গৃহিণী বাবুকে দেখিয়া কণ্ঠস্বর রুদ্ধ করিয়া, অশ্রুজল সম্বরণ করিয়া, কাপড়-খানি টানিয়া, কষ্টেসৃষ্টে কোন রকমে মাথায় একটু ঘোমটা দিয়া ঢিপ করিয়া প্রণাম করিয়া, আবার গায়ে কাপড়টা ভাল করিয়া দিল, আবার ঘোমটা একটু টানিয়া গলার সাড়া দিয়া, গলাটা একটু পরিষ্কার করিয়া, আবার চক্ষুর জল মুছিয়া মৃদুস্বরে বলিল,

"না গো, কিছু অমঙ্গল নয়, তবে একটা কথা শুনন্থ, তাই দিদি ঠাকরুণকে জিজ্ঞেসা করতে এসেছি।

বিন্দু। সেই কথাটা কি, আমি তখন থেকে বার করতে পারলুম না! তুমি পার ত কর।

হেম। মেয়েমানুষের কথা মেয়ে মানুষেই বুঝে, আমরা তত বুঝি না। আমি শরতের সঙ্গে একবার দেখা কবে আসি।

এই বলিয়া হাসিতে হাসিতে হেম বাড়ীর বাহিরে গেলেন।

স-প। ঐ গো ঐ! তবে ত আমি যা শুনেছি তাই ঠিক!

বিন্দু। বলি তোকে আজ কিছুতে পেয়েছে নাকি, অমন করছিস্ কেন? কি শুনেছিস বল না?

স-প। ঐ যে শরৎবাবুদের বাড়ীতে আমি সকালে যা শুনন্থ।

বিন্দু। কি শুনলি?

স-প। তবে বলি দিদিঠাকরুণ, গরীবের কথায় রাগ কবো না। সত্যিমিথ্যে জানি না, ঐ ঘোষেদের বাড়ীর চাকর মিনষে আমায় বল্লে, মিনষের মুখে আগুন, সেই অবধি আমার বুকটা যেন ধড়াস ধড়াস করছে, দিদিঠাকরুণ, একবার হাত দিয়ে দেখ।

বিন্দু। আমার দেখবার সময় নেই, আমি কাজে যাই!

এই বলিয়া বিন্দু রান্নাঘরের দিকে ফিরিলেন।

তখন কৈবর্ত্ত-বধূ বিন্দুর আঁচল ধরিয়া তাঁহাকে দাঁড় করাইয়া বলিল, "না দিদি, রাগ করো না, তোমাদের জন্য মনটা কেমন কবে তাই এনু, না হলে কি অন্যের জন্যে আসতেম, তা নয়, আহা সুধাদিদিকে একদিন না দেখলে আমার মনটা কেমন (বিন্দুর পুনরায় রান্নাঘরের দিকে পদক্ষেপ)—না না বলছিনু কি, বলি ঐ ঘোষেদের বাড়ীর হতভাগা চাকর মিনষে বল্লে কি, তার মুখে আগুন, তার বেটার মুখে আগুন, তার বৌয়ের মুখে আগুন, তার বাড়ীতে ঘুঘু চরুক (বিন্দুর রান্নাঘরের দিকে এক পদ অগ্রসর হওন)—না, না, বলছিনু কি, সেই মিনষে বল্লে কি, উঃ এমন কথা কি মুখে আনে গা, এও কি হয় গা, তোমাদের শরীরে মায়াদয়াও ত আছে (বিন্দুর রান্নাঘরের ভিতর গমন, সনাতনপত্নীর পশ্চাদ্গমন ও দ্বারদেশে-উপবেশন)— না, না, বলছিনু কি, সেই হতভাগা চাকর মিনষে বল্লে কি না, দিদিঠাকরুণ, তোমরা নাকি সকলে আমাদের ছেড়ে কলকেতায় চলে যাচ্ছ? আহা দিদিঠাকরুণ, তোমাকে ছেলেবেলায় মানুষ করেছি, তোমাকে আর দেখতে পাব না? সুধাদিদি আমাকে এত ভালবাসে, সে সুধাদিদিকে কোথায় নিয়ে যাবে গো? (রোদন)

বিন্দু একটু বিরক্ত হইয়াছিলেন, এক্ষণে হাস্য সম্বরণ করিতে পারিলেন না, বলিলেন, "হ্যালো কৈবর্ত্ত দিদি, এই কথা বলতে এই এতক্ষণ থেকে এমন করছিলি? তা কাঁদিস কেন বোন, আমাদের যাওয়া কিছুই ঠিক হয়নি, কেবল শরৎবাবু কথায় কথায় কাল বলেছিলেন মাত্র, তা আমাদের কি যাওয়া হবে? সেখানে বিস্তর খরচ।

স-প। ছি দিদি, সেখানেও যায়! শুনেছি কলকেতায় গেলে জাত থাকে না, কিছুর জাত-বিচার নেই, হিন্দু মুছুনমানে বিচার নেই, সে দেশেও যায়! তোমাদের সোণার

সংসারে এখানে বসে রাজ্যি কর। শরৎবাবুর কি বল না, ওঁর মাগ নেই, ছেলে নেই, উনি কালেজে পড়েন। দিদিঠাকুরুণ! কালেজের ছেলে সব করতে পারে। শুনেছি নাকি কালেজের ছেলে সাগর পার হয়ে বিলেত যায়। ও মা! তারা ত জেন্ত মনুষের গলায় ছুরি দিতে পারে! হেঁ, দিদি, বিলেত কোথায়, সেই যে গঙ্গাসাগরের গল্প শুনি, তারও নাকি পার যেতে হয়? শুনেছি নাকি নঙ্কায় যেতে হয়।

বিন্দু। হ্যাঁলো, কত সাগর পার হয়ে তবে বিলেত যায়। শুনেছি লঙ্কা পেরিয়েও অনেকদূর যায়।

স-প! ও বাবা, সে গঙ্গাসাগরের যে ঢেউ শুনেছি, তাতে কি আর মানুষ বাঁচে? তা নঙ্কা থেকে কি আর মানুষ ফিরে আসে, তারা রাক্কস হয়ে আসে শুনেছি, শুনেছি তারা জেন্ত মানুষের গলায় ছুরি দেয়। না বাবু, তোমাদের বিলেত গিয়েও কাজ নেই, কল্‌কেতা গিয়েও কাজ নেই, তোমরা ঘরের নক্ষী ঘরে থাক। তবে এখন আমি আসি দিদি।

বিন্দু দুধ জ্বাল দিতে দিতে হাসিতে হাসিতে বলিলেন, "এস বোন।"

স-প! আর দৈখানি কেমন হয়েছে খেয়ে বলে'। আর সুধাদিদি কি বলে, বলো।

বিন্দু। বল্‌ব দিদি, বল্‌ব।

সনাতন-গৃহিণী কয়েক পা গিয়া আবার ফিরিয়া আসিয়া বলিল, "আর দেখ দিদি, গরীবের কথাটা যেন মনে থাকে। কোথায় কল্‌কেতায় যাবে? ঘরের নক্ষী ঘর আলো করে থাক।"

বিন্দু। তা দেখা যাবে। আমাদের যাবার এখন কিছুই ঠিক নেই; যদি যাওয়া হয়, তবে অল্প দিনের জন্যে, আবার ধান কাটার সময় আস্‌ব। গ্রাম ছেড়ে আমরা কোথায় থাক্‌ব?

কৈবর্ত্ত-বধূ কতক পরিমাণে সন্তুষ্ট হইয়া তখন ধীরে ধীরে গৃহাভিমুখে গেলেন। সনাতন অদ্য প্রাতঃকালে উঠিয়া বিস্তীর্ণ শয্যায় পার্শ্বশায়িনী নাই দেখিয়া, কিছু বিস্মিত হইয়াছিল। বিরহ-বেদনায় ব্যথিত হইয়াছিল কি অদ্য প্রাতঃকালেই মুখনাড়া খাইতে হয় নাই বলিয়া আপনাকে ভাগ্যবান মনে করিতেছিল, তাহা আমরা ঠিক জানি না। কিন্তু সেই দুঃখ বা সুখ জগতের অধিকাংশ সুখদুঃখের ন্যায় ক্ষণকাল স্থায়ী মাত্র। প্রথম সূর্য্যালোকে গৃহিণীর বিশাল ছায়া প্রাঙ্গণে পতিত হইল, গৃহিণীর কণ্ঠস্বরে সনাতন শিহরিয়া উঠিল।

সেই দিন বেলা দ্বিপ্রহরের সময় বিন্দুর প্রতিবেশিনী হরিমতি নামে একটী বৃদ্ধা গোয়ালিনী ও তাহার বিধবা পুত্রবধূ বিন্দুকে দেখিতে আসিল। হরিমতির পুত্র জীবিত থাকিতে তাহাদিগের অবস্থা ভাল ছিল, কিছু জমাজমী ছিল, বাড়ীতে অনেকগুলি গাভী ছিল, তাহার দুগ্ধ বেচিয়া স্বচ্ছন্দে সংসার নির্ব্বাহ হইত। পুত্রের মৃত্যুর পর হরিমতি শিশু পুত্র-বধূকে লইয়া সে জমাজমী দেখিতে পারিল না, অন্য কাহাকে কোরফা জমা দিল, যাহা খাজনা পাইল, সে অতি সামান্য। গরুগুলি একে একে বিক্রয় হইল; এক্ষণে দুই একটী আছে মাত্র, তাহার দুগ্ধ বিক্রয় করিয়া উদরপূর্ত্তি হয় না। শাশুড়ী

ও পুত্রবধূ সর্ব্বদাই বিন্দুর বাড়ীতে আসিত ও বিন্দুর ছেলেদের ব্যারামের সময় যথাসাধ্য সংসারের কাজ করিয়া দিত। বিন্দুর এরূপ অবস্থা নহে যে, তাহাদিগকে বিশেষ সাহায্য করিতে পারেন, তথাপি বৎসরের ফসল পাইলে প্রতিবেশিনীকে কিছু ধান্য পাঠাইয়া দিতেন, শীতের সময় দুই একখানি কাপড় কিনিয়া দিতেন, বৃদ্ধার অসুখ করিলে কখন সাবু, কখন মিছরী, কখন দুই একটী সামান্য ঔষধি পাঠাইয়া দিতেন এবং সর্ব্বদা বৃদ্ধার তত্ত্ব লইতেন। দরিদ্রা এই সামান্য উপকারে এবং সকল বিপদআপদেই বিন্দুর স্নেহের আশ্বাসবাক্যে অতিশয় আপ্যায়িত হইত এবং বিন্দুকে বড়ই ভালবাসিত। বিন্দু গ্রাম ছাড়িয়া কলিকাতায় যাইবে শুনিয়া আজ আসিয়া অনেক কান্নাকাটি করিল। বিন্দু তাহাকে সান্ত্বনা করিয়া এবং তাহার পুত্রবধূকে একখানি পুরাতন শাড়ী দিয়া ঘরে পাঠাইলেন।

হরিমতি প্রস্থান করিলে তাঁতিদের একটী বৌ বিন্দুর সহিত দেখা করিতে আসিল। তাঁতি-বৌ দেখিতে কালো, এবং অতিশয় কাহিল, সে কাজকর্ম্ম করিতে পারিত না, সেজন্য শাশুড়ীর নিকট সর্ব্বদাই গালি খাইত। তাহার স্বামী তাহাকে ভালবাসিত না। গত শীতকালে তাহার পিঠে বেদনা হইয়াছিল, ঘাট থেকে জল আনিতে পারিত না, তজ্জন্য তাহার শাশুড়ী তাহাকে প্রহার করিয়াছিল। তাঁতি-বৌ কাহার কাছে যাবে? কাঁদিতে কাঁদিতে বিন্দুর কাছে আসিয়াছিল। বিন্দুর এমন অর্থ নাই যে, তাঁতি-বৌকে ঔষধি কিনিয়া দেন, তবে বাড়ীতে কেরোসিন তৈল ছিল, প্রত্যহ তাঁতি-বৌকে রৌদ্রে বসাইয়া নিজে মালিশ করিয়া দিতেন। চারি পাঁচ দিনের মধ্যে বেদনা আরাম হইয়া গেল. সেই অবধি তাঁতি-বৌ গৃহকার্য্যে অবসর পাইলেই বিন্দু-মাকে দেখিতে আসিতে বড় ভালবাসিত।

আমাদের লিখিতে লজ্জা করিতেছে, তাঁতি-বৌ যাইতে না যাইতে বাউরী পাড়া হইতে হীরা বাউরিণী বিন্দুর নিকট আসিল। হীরার স্বামী পাল্কী বয়, বেশ রোজকার করে, কিন্তু যথাসর্ব্বস্ব মদ খাইয়া উড়াইয়া দেয়, বাড়ী আসিয়া প্রত্যহ স্ত্রীকে প্রহার করে। বিন্দু একদিন হেমচন্দ্রকে বলিয়া হীরার স্বামীকে ডাকাইয়া বিশেষ তিরস্কার করিয়া দিলেন। সেই অবধি হেমবাবুর ভয়ে এবং বিন্দুর জ্যেঠা মহাশয়ের ভয়ে বাউরীর অত্যাচার কিছু কমিল, হীরাও প্রাণে বাঁচিল। আজ হীরা আপন শিশুটীকে নূতন একখানি কাপড় পরাইয়া কোলে করিয়া বিন্দুর কাছে আনিয়া বলিল, "মাঠাকরুণ, এবার তোমার আশীর্ব্বাদে হাতে ২।৫ টাকা জমেছে, অনেক কাল ঘরের চালে খড় পড়েনি, এবার চাল নূতন করে ছাইয়েছি, আর বাছার জন্যে কাটোয়া থেকে এই নূতন কাপড় কিনেছি।" বিন্দু শিশুকে আশীর্ব্বাদ করিয়া বিদায় করিলেন।

তাহার পর গ্রামের শশীঠাকরুন, বামা সদ্‌গোপিনী, শ্যামা আগুরিণী, মহামায়া ধোপানী প্রভৃতি অনেকেই বিন্দুর কলিকাতায় যাইবার কথা শুনিয়া কান্নাকাটি করিতে আসিল। আমরা তাহাদিগকে বিন্দুর নিকট রাখিয়া এক্ষণে বিদায় লই। আমাদের অনেকেরই বিন্দু অপেক্ষা দুপয়সা অধিক আয় আছে, ভরসা করি, আমরা যখন এক স্থান হইতে স্থানান্তরে গমন করিব, আমাদের জন্যও কেহ কেহ হৃদয়ের অভ্যন্তরে একটু

শোক অনুভব করিবে। ভরসা করি, যখন আমরা এ সংসার হইতে প্রস্থান করিব তখন যেন দুই একটী পরোপকারের পরিচয় দিয়া যাইতে পারি, কেবল ঈর্ষা, পরনিন্দা এবং পরের সর্ব্বনাশ দ্বারা "বড়লোক হইয়াছি", এই আখ্যানটী রাখিয়া না যাই।

## নবম পরিচ্ছেদ ঃ বাল্যসহচরীগণ

সন্ধ্যার সময় বিন্দু জ্যেঠাইমার বাড়ীতে গেলেন, এবং অনেক দিনের পর বাল্যসহচরী ও উমাতারাকে দেখিয়া বড়ই প্রীতিলাভ করিলেন। তিন জন বাল্য সহচরী এখন তিন সংসারে গৃহিণী হইয়াছেন, কিন্তু এখনও বাল্যকালের সৌহৃদ্য একেবারে ভুলেন নাই, অনেক দিনের পর তাঁহাদিগের পরস্পরে দেখা হওয়ায় তাঁহারা বাল্যকালের কথা, শ্বাশুরবাড়ীর কথা, সংসারের কথা, নিজ নিজ সুখদুঃখের অনন্ত কথা কহিয়া সন্ধ্যাকাল যাপন করিলেন।

কালীতারা বাল্যকাল হইতেই অতিশয় কৃষ্ণবর্ণ ছিলেন, বিন্দু অপেক্ষাও কাল ছিলেন কিন্তু তথাপি এককালে তাঁহার মুখে লাবণ্য ছিল, এখনও সেই শান্ত শুষ্ক বদনে ও নয়নদ্বয়ে একটু কমনীয়তা দৃষ্ট হয়। কিন্তু সে মুখখানি বড় শুষ্ক, চক্ষু দু'টী বসিয়া গিয়াছে কণ্ঠার হাড় দেখা যাইতেছে, শীর্ণ হস্তে দুইগাছি ফাঁপা বালা আছে, কণ্ঠে একটী মাদুলি তাঁহার বস্ত্রখানি সামান্য, সম্মুখের চুল অনেক উঠিয়া গিয়াছে, মাথায় ছোট একটী খোঁপা। কালীতারা বাল্যকালে একটু হাবা মেয়ে ছিল, এখনও অতিশয় সরলা, শ্বশুরবাড়ীর কাজকর্ম্ম করেন, দুইবেলা দুইপেট খান, কেহ কিছু বলিলে চুপ করিয়া থাকেন।

বিন্দু বলিলেন, "কালী, আজ কতদিন পর তোমার সঙ্গে দেখা হল, তোমাকে কি আর হঠাৎ চেনা যায়?

কালী। বিন্দুদিদি, আমাদের দেখা হবে কোথা থেকে, বিয়ে হয়ে অবধি প্রায় আমি বর্দ্ধমানে থাকি, বাপের বাড়ী কি আর আসতে পাই?

উমা। কেন কালীদিদি, তুমি মধ্যে মধ্যে বাপের বাড়ী আস না কেন? আমি ত প্রতিবার পূজার সময় আসি।

কালী। তা তোমাদের কি বল বোন, তোমাদের ঢের লোকজন আছে, কাজকর্ম্মের ঝন্‌ঝাট নেই, পাল্কী করে চলে এলেই হল। আমাদের ত তা নয়, বৃহৎ সংসার, অনেক কাজকর্ম্ম আছে, আর আমাদের ঘর তাতে চাকরদাসী রাখার প্রথা নেই। কাজেই আমরা কেহ এলে কাজ চল্‌বে কেমন করে বল? এই এবার এসেছি, আমার এক বড় ননদ আছে, তাকে কত মিনতি করে আমার কাজগুলি কর্‌তে বলে এসেছি। তা দু' পাঁচ দিন সে কর্‌বে বরাবর কি আর করে?

বিন্দু। তোমাদের জমিদারীর শুনেছি অনেক আয়, তোমার স্বামীর অনেক গাড়ী-ঘোড়া আছে, তা বাড়ীতে চাকরদাসী রাখেন না কেন?

কালী। না দিদি, আয় জেয়াদ—নেই, খরচ শুনেছি বিস্তর হয়, ধারও কিছু হয়েছে শুনেছি, তা আমি বাড়ীর ভিতর থাকি, ওসব কথা ঠিক জানি না। আমাদের একখানা বাগানবাড়ী আছে, বাবু সেইখানে থাকেন, তাঁর শরীরও অসুস্থ, বাড়ীতে প্রায় আসেন না, তা কাজকর্ম্মের কি জানবেন? আমার শ্বাশুড়ীরাই কাজকর্ম্ম দেখেন শুনেন। ঝি রাখ্‌বেন কেমন করে বল, আমাদের বাড়ীর ত সে রীতি নয়, বাইরের লোকেদের কি ছুঁতে আছে? কাজেই বৌদের সব কর্‌তে হয়।

বিন্দু। তা তোমাদের ধারটার হয়েছে বোন, ত খরচ একটু কমাও না কেন? শুনেছি তোমার স্বামী অনেক খরচ করে সাহেবদের খানাটানা দেন, অনেক ঘোড়া রাখেন,—ত এসবগুলো কেন? তোমার স্বামীর যেমন আয়, তেমনি ব্যয় কর্‌তে বল্‌তে পার না?

কালী। ও মা! তাঁকে কি আমি সে কথা বল্‌তে পারি? তিনি বিষয়কর্ম্ম বুঝেন আমি বৌ মানুষ হয়ে কোন্ লজ্জায় তাঁকে একথা বল্‌বো? তবে কখন কখন আমাদের বাড়ীতে বেড়াতে আসেন, আমার খুড়শ্বাশুড়ীরা তাঁকে ঐরকম কথা দুই একবার বলেছিলেন শুনেছি।

বিন্দু। তা তিনি কি বলেন?

কালী। বলেন, আমাদের ভারি বংশ দেশের কুলের যেমন মর্য্যাদা, সাহেবদের কাছে বনিয়াদি বড়মানুষ-বংশ বলে তেমনি মর্য্যাদা, তা সাহেবদের খানাটানা না দিলে কি হয়? শুনেছি সাহেবরাও তাঁকে ভালবাসেন, এই যে "কমিটী" বলে না কি বলে, বর্দ্ধমানে যত আছে, বাবু সবেতেই আছেন। আর রোগা শরীর তবু গাড়ী করে প্রত্যহ সাহেবদের বাড়ী দু'বেলা যাওয়া-আসা আছে, সাহেব মহলে নাকি তাঁর ভারি মান।

সরলস্বভাব কালীতারার এই স্বামী-গৌরব বর্ণনা শুনিয়া বিন্দু একটু হাসিলেন, অভিমানিনী উমা একটু ঈর্ষার ভ্রূকুটী করিলেন।

বিন্দু। আচ্ছা কালী, তোমাদের বাড়ীর মধ্যে এখনও গিন্নী কে?

কালী। আমার শ্বাশুড়ী ত নেই, কাজেই আমার তিনজন খুড়শ্বাশুড়ী গিন্নী। বড় যে সে ভাল মানুষ, প্রায় কোনও কথায় থাকে না, মেজোই কিছু রাগী, সকলেই তাকে ভয় করে, বৌরা ত দেখ্‌লে কাঁপে। আহা, সে দিন আমার খুড়তুতো ছোট জা রান্নাঘর থেকে কড়া করে দুধ আন্‌তে পড়ে গিয়েছিল, গরম দুধে তার পায়ের ছাল-চামড়া পুড়ে গিয়েছে। তাতে তার যত কষ্ট না হয়েছিল, শ্বাশুড়ীর ভয়ে প্রাণ একেবারে শুকিয়ে গিয়েছিল। আমার মেজো খুড়শ্বাশুড়ী ঘাট থেকে নেয়ে এসে যেই শুনলে যে দুধ অপ্‌চ হয়েছে, অমনি মুড়ো খেঙরা নিয়ে তেড়ে এসেছিল, আহা অমনি বকুনি বক্‌লে, বাপমা তুলে এমনি গাল দিলে, আমার ছোট জা চোকের জলে নাকের জলে হল। আহা কচি মেয়ে, দশ বছর মাত্র বয়স, ভয়ে তিন দিন ভাল করে ভাত খেতে পারে নি।

উমা। তা তোমাকেও কি অমনি করে বকে?

কালী। তা বক্‌বে না, দোষ করলেই বকবে, তা না হলে কি সংসার চলে?

উমা। তোমাকে যখন বকে, তুমি কি কর?

কালী। চুপ করে কাঁদি, আর কি ক্‌র্‌ব বল?

অভিমানিনী উমা একটু হাসিয়া বলিলেন, "আমি ত তা পারি নি বাবু, কথা আমার গায়ে সহ্য হয় না।"

কালী। তা, হ্যাঁ বিন্দুদিদি শ্বশুরবাড়ীতে কেউ গাল দিলে আর কি কর্‌ব বল? একটী কথার জবাব দিলে, আর পাঁচটা কথা শুন্‌তে হয়। তা কাজ কি বাবু, শাশুড়ীই হক আর ননদই হক, কেউ দুই কথা বল্‌লে চুপ করে থাকি, আবার তখন ভুলে যাই। কথা ত আর গায়ে ফাটে না, কি বল বিন্দুদিদি।

বিন্দু। তা বেশ কর বোন্, কথা বরদাস্ত কর্‌তে পারলেই ভাল, তবে সকলের কি আর বরদাস্ত হয়, তা নয়। আচ্ছা, তোমার ছোট খুড়শাশুড়ীও শুনেছি নাকি রাগী।

কালী। হাঁ, রাগী বটে, তা মেজোর সঙ্গে ত আর পারে না, রাগ করে দু' একটা কথা বলে আপনার ঘরের ভিতর খিল দিয়ে থাকে, মেজো এক কথায় পাঁচশ কথা শুনিয়ে দেয়। মেজোর কিছু টাকা আছে কি না, সে ছেলেদের ভাল ভাল খাবার খাওয়ায় আবার ছোট ঘরে বসে ছেলেদের খেতে শিখিয়ে দেয়। তারা ছোটর ঘরে বসে খায় ছোটর ছেলেরা খেতে পায় না, ফেল ফেল করে চেয়ে থাকে। আবার ছোটর খাবার-ঘরের পাশেই এবার একটা নর্দ্দমা তয়ের করেছে। ছোট কত ঝগড়া করলে, আমার ছোট দেওর আপনি বাবুর কাছে নালিশ কর্‌তে গেলেন, বাবুও নিজে একদিন বাড়ী এসে তাঁর মেজো খুড়ীকে বুঝাতে গেলেন, তা সে কথা কি সে শুনে? মেজোর বকুনি শুনে বাবু ফের গাড়ী করে বাগানে পালিয়ে গেলেন, মেজো আপনি দাঁড়িয়ে মজুরদের দিয়ে সেই নর্দ্দমাটী করালেন, তবে সেদিন রাত্রে জল গ্রহণ কর্‌লেন।

উমা। সাবাস মেয়ে যা হক!

কালী। বল্‌ব কি উমা, বাড়ীতে যে ঝগড়া কোঁদল হয়, তাতে ভূত ছেড়ে পালায়। তবে আমাদের সয়ে গেছে, গায়ে লাগে না। আর আমি কারো কথায় নেই, যে যা বলে চুপ করে থাকি, আবার ভুলে যাই, আমার কি বল?

বিন্দু। কালী, তোমার খুড়শাশুড়ীরা ত সব বিধবা, তাদের বয়স কত হয়েছে?

কালী। বয়স বড় জেয়াদা নয়, বাবুর বয়স আর আমার বড় খুড় শাশুড়ীর বয়েস এক, আর মেজো ছোট বাবুর চেয়ে ৫। ৭ বছরের ছোট। আমার শ্বশুর বাপের বড় ছেলে ছিলেন, তিনি আজ যদি থাক্‌তেন, তাঁর ৭০ বছর বয়েস হত। তা তিনি হবার পর প্রায় ১৫। ১৬ বছর আর কেউ হয় নি, তার পর তাঁর তিনটী ভাই হয়। তাই যখন আমার শাশুড়ীর বয়েস প্রায় ৩০ বছর, তখন আমার খুড়শাশুড়ীরা ছোট ছোট বৌ, নতুন বিয়ে হয়েছে। তারই দুই এক বছর পর বাবুর প্রথম বিয়ে হয়।

উমা।, আর কালীদিদি, তোমার পিশ্‌শাশুড়ীও ঐ বাড়ীতে থাকে না?

কালী। হাঁ, থাকে বৈ কি, দুই পিশ্‌শাশুড়ী আর একজন মাশ্‌শাশুড়ী আছেন; তাঁরা তিনজনই বিধবা, তাঁদের ছেলে, মেয়ে, বৌ, নাতি, সকলেই ঐ বাড়ীতে থাকে। আর একজন মামীশাশুড়ী আছেন, তিনি সধবা, তাঁর স্বামী পূর্ব্বদেশে পদ্মাপারে

চাকরী করতে গিয়েছিল, সেখানে নাকি আর একটা বিয়ে করেছে না কি করেছে, তের বছর বাড়ী আসে নি, বাড়ীতে টাকাও পাঠায় নাই, কাজেই মামী দুই ছেলেকে নিয়ে ঐখানেই আছেন, এই বাড়ীতেই সে ছেলেদের বিয়ে হয়, আজ তিন চার বছর হল।

উমা। সে ছেলে দু'টী কেমন লেখাপড়া শিখেছে?

কালী। ছোট ছেলেটী ভাল, ইস্কুলে লেখাপড়া করে, বড়টা লক্ষ্মীছাড়া হয়ে গেছে। বাবু সাহেবদের বোলে তাকে কি কাজ করে দিয়েছিলেন, তা সে আবার কতকগুলো টাকা নিয়ে পালায়। সবাই বল্লে, সাহেবরা ছেলেটাকে জেলে দেবে, কিন্তু বাবু সাহেবদের অনেক বলে কয়ে ঘর থেকে লোকসান পূরণ করে ছেলেটাকে রক্ষা করেন। ছেলেটা বাড়ী থাকে না, রোজ মদ খায়, যখন বাড়ী আসে, পয়সার জন্যে বৌকে মেরে হাড় গুঁড়িয়ে দেয়, বৌয়ের কান্না শুনে আমাদেরও কান্না পায়। তা বৌ পয়সা কোথা থেকে পাবে, দুই একখানা গয়নাটয়না বাঁধা রেখে দেয়, তা না হলে কি তার প্রাণ থাকত?

উমা। উঃ, তবে তোমাদের মস্ত সংসার।

কালী। তাই ত বল্‌ছিলেম উমা, তোমরা বড় মানুষের ঘরের বৌ, তিনটী জা তিনটী ঘরে থাক, শাশুড়ী রান্নাবান্না দেখেন, তোমরা কাজের ঝন্‌ঝাট কি বুঝবে বল? তোমার দেওর দু'জন ত গ্রামেই আছেন, তোমার স্বামী না কলকেতায় গিয়াছেন?

উমা। হাঁ, এক বৎসর হল তিনি কলকেতায় আছেন, আমাকেও কলকেতায় নিয়ে যাবার জন্যে তাঁর মার কাছে লোক পাঠিয়েছিলেন, তিনিও বলেছেন, এই জ্যৈষ্ঠ কি আষাঢ় মাসে পাঠিয়ে দেবেন।

কালী। হাঁ শরৎ বল্‌ছিল, তোমার স্বামী নাকি কোন্ বড় রাস্তার উপর মস্ত বাড়ী নিয়েছেন, অনেক টাকা খরচ করে সাজিয়েছেন; তাঁর নাকি সুন্দর সাদা ঘোড়ার এক জুড়ি আর কালো ঘোড়ার এক জুড়ি আছে, তেমন গাড়ীঘোড়া রাজারাজড়াদেরও নেই! আবার নাকি কল্‌কেতার বাইরে বড় বাগান কেনবার কথা চলছে, সেই বাগানও নাকি ইন্দ্রপুরী, তেমন ফল, তেমন ফুল, তেমন পুকুর, তেমন মার্ব্বেলের মেজেওয়ালা ঘর কল্‌কেতায়ও কম আছে। উমা তুমি বড় সুখে থাক্‌বে।

উমার বিম্ববিনিন্দিত সুন্দর সূক্ষ্ম ওষ্ঠে একটু হাস্যকণা দেখা গেল, উজ্জ্বল নয়নদ্বয়ে যেন একটু ম্লান ছায়া পড়িল। তিনি ধীরে ধীরে বলিলেন, "কালীদিদি, যদি সাদা জুড়ি, কালো জুড়ি আর মার্ব্বেলের ঘর হলে সুখ হয় তা হলে আমি সুখী হব, কিন্তু কপালের কথা কে বলতে পারে?" সূক্ষ্মদর্শী বিন্দু দেখিলেন, উমা ধীরে ধীরে একটী দীর্ঘ নিঃশ্বাস পরিত্যাগ করিলেন।

ক্ষণেক সকলে মৌন হইয়া রহিলেন, তাহার পর উমা আবার বলিলেন, বিন্দুদিদি! আমাদের ছেলেবেলায় এই গ্রামে একজন সন্ন্যাসী এসেছিল মনে পড়ে, সে আমাদের হাত দেখেছিল মনে পড়ে?

বিন্দু। কৈ, মনে পড়ে না।

উমা। সে কি দিদি, তুমি আমার চেয়ে বড়, তোমার মনে পড়ে না? কালীদিদির বোধ হয় মনে পড়ে!

কালী। কৈ না, আমারও মনে নেই।

উমা। তবে বুঝি সে কথাটী আমার মনে লেগেছিল, তাই আমার মনে আছে। ঠিক বার বছর হল, এই বৈশাখ মাসে একদিন এমনি সন্ধ্যার সময় এইখানে খেলা কর্‌ছিলেম, একটু একটু অন্ধকার হয়েছে, আর একটু একটু চাঁদের আলো দেখা দিয়েছে, এমন সময় একজন জটাধারী সন্ন্যাসী ঐ জঙ্গলটার ভিতর হতে বেরিয়ে এল! আমরা ভয়ে কাঁপতে লাগলেম, কিন্তু সন্ন্যাসীটী কাছে এসে বল্‌লে, ভয় নেই, তোমরা পয়সা নিয়ে এস আমি তোমাদের হাত দেখব। আমি মার কাছে সেই দিন ৪টা পয়সা পেয়েছিলাম, ভয়ে তা সন্ন্যাসীকে দিলেম। তখন সন্ন্যাসী খুসী হয়ে হাত দেখে বল্‌লে, "মা, তুমি বড় ধনবানের পত্নী হবে গো, তুমি কিছু ভেবো না।" তখন কালীও হাত দেখাবার জন্যে বাড়ী থেকে একটা পয়সা এনে দিলে, সন্ন্যাসী সেটী নিয়ে বললে, "তোমার ধনটন হবে না, তুমি ভাল বংশের বউ হবে।"

বিন্দু হাসিয়া বলিলেন, "আর জটাধারী মশায় আমার কি ব্যবস্থা করলেন?"

উমা। তাই বলছি, তোমার মা ঘাটে গিয়েছিলেন, তাঁর কাছে পয়সাটয়সা বড় থাক্‌ত না, তুমি শুধু হাতে হাত দেখাতে এলে। সন্ন্যাসী বল্‌লে, "মা, তোমার ধনও নেই, বংশও নেই, গরীবের ঘরে ঘর নিকিয়ে গরীবের ভাত খাবে।" এই বলে সব পয়সাগুলি তোমার হাতে দিয়ে সন্ন্যাসী চলে গেল।

বিন্দু হাসিয়া বলিলেন, "তা বেশ ব্যবস্থা করেছিল ত। এখন আমার মনে পড়েছে গ্রামের লোকে সন্ন্যাসীটীকে রামপ্রসাদ সরস্বতী বল্‌ত।

উমা। হ্যাঁ হ্যাঁ, সেই সরস্বতী ঠাকুর। তোমার মা পুকুর হতে জল এনে জিজ্ঞেস করায় আমি সবকথা বল্‌লেম। তখন তিনি আঁচল দিয়ে তোমার চক্ষের জল মুছিয়ে বল্‌লেন, "তা হক, বাছা বেঁচে থাক্, যে থা হক্, চির এইস্ত্রী হয়ে থাকিস্, যেন গরীবের ঘরে ঘর নিকিয়েই সুখে থাকিস্। বাছাধন, কুলে সুখ হয় না, ধন কুলে তোর কাজ নেই।" বিন্দুদিদি, এই কথাটী আমার কেবল মনে পড়ে, ধন বা কুল হলেই যদি সুখ হত, তবে পৃথিবীতে আর অভাব থাকত না।

বিন্দু। ও কি ও উমা, তুমি ছেলেবেলাকার একটা কথা মনে করে চখের জল ফেল্‌ছ কেন? তোমার আবার সুখের অভাব কিসে উমা? তুমি যদি ভাববে, তবে আমরা কি করব?

উমা। না দিদি, আমার কষ্ট কিছুই নেই, আমার কষ্ট আছে বলে আমি দুঃখ কর্‌ছি না। কিন্তু জানি না, কেন এই কল্‌কেতায় যাব বলে কয়েক দিন হতে মনে অনেক সময়, অনেক রকম ভাবনা উদয় হয়। ভবিষ্যতের কথা ভগবানই জানেন! তা বিন্দুদিদি তুমি কল্‌কেতায় যাচ্ছ, আর কালীদিদিও বর্দ্ধমানে আছে, শুনেছি সেও কল্‌কেতা হতে ৩।৪ ঘণ্টার পথ; আমরা ছেলেবেলা যেমন তিন বোনের মত ছিলেম, যেন চিরকাল সেই রকম থাকি, আপদবিপদের সময় যেন পরস্পরকে ভগিনীর মত জ্ঞান করে সেই রকম ব্যবহার করি।

চাকরী করতে গিয়েছিল, সেখানে নাকি আর একটা বিয়ে করেছে না কি করেছে, তের বছর বাড়ী আসে নি, বাড়ীতে টাকাও পাঠায় নাই, কাজেই মামী দুই ছেলেকে নিয়ে ঐখানেই আছেন, এই বাড়ীতেই সে ছেলেদের বিয়ে হয়, আজ তিন চার বছর হল।

উমা। সে ছেলে দু'টী কেমন লেখাপড়া শিখেছে?

কালী। ছোট ছেলেটা ভাল, ইস্কুলে লেখাপড়া করে, বড়টা লক্ষ্মীছাড়া হয়ে গেছে। বাবু সাহেবদের বোলে তাকে কি কাজ করে দিয়েছিলেন, তা সে আবার কতকগুলো টাকা নিয়ে পালায়। সবাই বল্‌লে, সাহেবরা ছেলেটাকে জেলে দেবে, কিন্তু বাবু সাহেবদের অনেক বলে কয়ে ঘর থেকে লোকসান পূরণ করে ছেলেটাকে রক্ষা করেন। ছেলেটা বাড়ী থাকে না, রোজ মদ খায়, যখন বাড়ী আসে, পয়সার জন্যে বৌকে মেরে হাড় গুঁড়িয়ে দেয়, বৌয়ের কান্না শুনে আমাদেরও কান্না পায়। তা বৌ পয়সা কোথা থেকে পাবে, দুই একখানা গয়নাটয়না বাধা রেখে দেয়, তা না হলে কি তার প্রাণ থাকত?

উমা। উঃ, তবে তোমাদের মস্ত সংসার।

কালী। তাই ত বল্‌ছিলেম উমা, তোমরা বড় মানুষের ঘরের বৌ, তিনটী জা তিনটী ঘরে থাক, শাশুড়ী রান্নাবান্না দেখেন, তোমরা কাজের ঝন্‌ঝাট কি বুঝবে বল? তোমার দেওর দু'জন ত গ্রামেই আছেন, তোমার স্বামী না কলকেতায় গিয়াছেন?

উমা। হাঁ, এক বৎসর হল তিনি কলকেতায় আছেন, আমাকেও কলকেতায় নিয়ে যাবার জন্যে তাঁর মার কাছে লোক পাঠিয়েছিলেন, তিনিও বলেছেন, এই জ্যৈষ্ঠ কি আষাঢ় মাসে পাঠিয়ে দেবেন।

কালী। হাঁ শরৎ বল্‌ছিল, তোমার স্বামী নাকি কোন্ বড় রাস্তার উপর মস্ত বাড়ী নিয়েছেন, অনেক টাকা খরচ করে সাজিয়েছেন; তাঁর নাকি সুন্দর সাদা ঘোড়ার এক জুড়ি আর কালো ঘোড়ার এক জুড়ি আছে, তেমন গাড়ীঘোড়া রাজারাজড়াদেরও নেই! আবার নাকি কল্‌কেতার বাইরে বড় বাগান কেনবার কথা চলছে, সেই বাগানও নাকি ইন্দ্রপুরী, তেমন ফল, তেমন ফুল, তেমন পুকুর, তেমন মার্ব্বেলের মেজেওয়ালা ঘর কল্‌কেতায়ও কম আছে। উমা তুমি বড় সুখে থাক্‌বে।

উমার বিম্ববিনিন্দিত সুন্দর সূক্ষ্ম ওষ্ঠে একটু হাস্যকণা দেখা গেল, উজ্জ্বল নয়নদ্বয়ে যেন একটু ম্লান ছায়া পড়িল। তিনি ধীরে ধীরে বলিলেন, "কালীদিদি, যদি সাদা জুড়ি, কালো জুড়ি আর মার্ব্বেলের ঘর হলে সুখ হয় তা হলে আমি সুখী হব, কিন্তু কপালের কথা কে বলতে পারে?" সূক্ষ্মদর্শী বিন্দু দেখিলেন, উমা ধীরে ধীরে একটী দীর্ঘ নিঃশ্বাস পরিত্যাগ করিলেন।

ক্ষণেক সকলে মৌন হইয়া রহিলেন, তাহার পর উমা আবার বলিলেন, বিন্দুদিদি! আমাদের ছেলেবেলায় এই গ্রামে একজন সন্ন্যাসী এসেছিল মনে পড়ে, সে আমাদের হাত দেখেছিল মনে পড়ে?

বিন্দু। কৈ, মনে পড়ে না।

উমা যাতনায় প্রাণত্যাগ করিল। গ্রামের ব্রাহ্মণ পণ্ডিতের কথা শুনিয়া, আপনার সৎপরামর্শ তখন তুচ্ছ করিয়া, আমি বড় কুলে কালীর বিবাহ দিলাম, ভগবান সে পাপের শাস্তি আমাকে দিয়াছেন। বাছা কালীর মুখের দিকে চাহিলে আমার বুক ফেটে যায়। সংসারে আমার আর কেহ নাই, জগতে আমার আর সুখ নাই; বাছা শরৎ ভিন্ন আমার অবলম্বন নাই; আর বাছা বিন্দু ও সুধা আছে। তারাও আমার পেটের ছেলের মত, তাদের অভাগিনী মা মরিবার সময় তাদের আমার হাতে সঁপিয়া দিয়াছিল। গুরুদেব! আপনিই এখন ইহাদের বন্ধু, আপনিই ইহাদের অভিভাবক, আপনি এগুলির ভার লউন, যাহা ভাল বিবেচনা করেন করুন; এ অনাথা বিধবা আর এ ভার বহনে অক্ষম।

এই কথাগুলি বলিয়া শরতের মাতা ঝর ঝর করিয়া অশ্রুবর্ষণ করিতে লাগিলেন, পিতৃতুল্য গুরুর নিকট দুঃখের কথা বলায় যেন সে ব্যথিত হৃদয় একটু শান্ত হইল।

শরতের মাতার কথা শুনিতে শুনিতে বৃদ্ধের চক্ষু অনেকবার অশ্রুতে পূর্ণ হইয়াছিল, এখন নিরাশ্রয় বিধবাকে রোদন করিতে দেখিয়া তাঁহারও নয়ন হইতে দুই শীর্ণ গণ্ডস্থল বহিয়া টস্ টস্ করিয়া জল পড়িতে লাগিল। বৃদ্ধ ক্ষণেক আত্মসম্বরণ করিতে পারিলেন না।

ক্ষণেক পর বলিলেন,—মা, তোমার কথাগুলি শুনিয়া আমার মন বড় বিচলিত হইয়াছে। এখন কি জিজ্ঞাসা আছে বল।

শরতের মাতা। পিতা, বিধবাবিবাহ মহাপাপ কি না আমার এইমাত্র জিজ্ঞাসা।

গুরুদেব। বাছা, জগদীশ্বরই পাপ পুণ্য ঠিক নিরূপণ করিতে পারেন; আমরা শাস্ত্রের কথা কিছু কিছু বলিতে পারি।

শরতের মাতা। তাহাই বলুন। আমাদের সনাতন হিন্দুশাস্ত্রে কি এ কাজ রহিত? লোকনিন্দার কথা আমাকে বলিবেন না; আমার অধিক দিন বাঁচিবার নাই, লোকনিন্দায় আমার বিশেষ ক্ষতিবৃদ্ধি নাই।

গুরুদেব। মা, শাস্ত্র একখানি নয়, সকলগুলি এক সময়ের নয়, সকলগুলিতে এক কথা লিখা নাই। যে সময়ে এই হিন্দুজাতির যেরূপ আচার ব্যবহার ছিল, তাহারই সার ভাগ, উৎকৃষ্ট ভাগটুকুই আমাদের শাস্ত্র।

শরতের মাতা। পিতা, আমি স্ত্রীলোক, আমি ও সমস্ত কথা ঠিক বুঝিতে পারি না। কিন্তু আমাদের সনাতন শাস্ত্রে বিধবাবিবাহ নিষিদ্ধ কি না, এই কথাটুকু বলুন।

গুরুদেব। এখন ও প্রথা নিষিদ্ধ হইয়াছে, অতএব এখনকার শাস্ত্রে ও কার্য্যটী নিষিদ্ধ বৈ কি।

শরতের মাতা। পিতা, এখনকার শাস্ত্র আর পুরাতন শাস্ত্র আমি জানি না, আমি মূর্খ অবলা। আপনার পড়িতে কিছু বাকি নাই, যেগুলি আমাদের ধর্ম্মের মূল শাস্ত্র, তাহার মর্ম্ম কি, এ দরিদ্র অনাথাকে বুঝাইয়া বলুন, আমার মন বড় ব্যাকুল হইয়াছে! শুনিয়াছি কলিকাতার কোন কোন প্রধান পণ্ডিত বলেন যে, শাস্ত্রে বিধবাবিবাহ নিষিদ্ধ নহে; কিন্তু আপনার মুখে সে কথা না শুনিলে আমি তাহা বিশ্বাস করিব না। আপনার মতই আমার বেদবাক্য।

গুরুদেব অনেকক্ষণ চিন্তা করিতে লাগিলেন। শেষে ধীরে ধীরে কহিলেন,—মা, তুমি যখন জিজ্ঞাসা করিতেছ, আমি কিছুই লুকাইব না, আমার মনের কথা তোমাকে বলিব। তুমি যে পণ্ডিতের কথা বলিতেছ, তিনি আমার সহাধ্যায়ী ছিলেন, তাঁহার প্রগাঢ় শাস্ত্রবিদ্যা আমি জানি, তাঁহার প্রগাঢ় সত্যপ্রিয়তা আমি জানি। মা, একদিন আমি বিদ্যাসাগর মহাশয়ের সহিত বিধবাবিবাহ লইয়া অনেক আলোচনা করিয়াছিলাম, অনেক কলহ করিয়াছিলাম, তখন আমি শাস্ত্রবিদ্যাভিমানী ছিলাম। কিন্তু মা, বাল্যকাল হইতে সেই পণ্ডিতশ্রেষ্ঠকে আমি জানি, তিনি ভ্রান্ত নহেন, প্রবঞ্চকও নহেন, তাঁহার কথাটী প্রকৃত। বিধবাবিবাহ সনাতন হিন্দুশাস্ত্রে নিষিদ্ধ নহে। আমার পরম সুহৃদ রমাপ্রসাদ সরস্বতীরও এই মত, তিনিও তাঁহার মত প্রকাশ করিয়া তোমাকে আশ্বস্ত করিবেন।

শরতের মাতা। পিতা, আপনার অনাথা কন্যাকে যে শান্তিদান করিলেন, জগদীশ্বর তজ্জন্য আপনার মঙ্গল করিবেন। আমি শাস্ত্রের কথা আর জিজ্ঞাসা করিব না, সামাজিক রীতির কথাও জিজ্ঞাসা করিব না। তবে ভগবানের নয়নে কাজটী ভাল কি মন্দ, এই একটী কথা জানিতে বাসনা করি। আপনারা দুইজন পণ্ডিত আছেন, একটী উত্তর দিয়া বিধবাকে শান্তি দান করুন!

রমাপ্রসাদ সরস্বতী। মা, যিনি জগতের মধ্যে শ্রেষ্ঠ পণ্ডিত, তিনিও এ কথার উত্তর দিতে অক্ষম, এ হীনবুদ্ধি কিরূপে ইহার উত্তর দিবে? জগদীশ্বরের অভিপ্রায় অণুমাত্রও জানিতে পারে, মনুষ্যের এরূপ ক্ষমতা নাই। তবে যিনি করুণাময়, তিনি বালবিধবাকে চিরবৈধব্য যন্ত্রণা সহ্য করিবার জন্য সৃষ্টি করিয়াছেন, এরূপ আমার ক্ষুদ্র বুদ্ধিতে অনুভব হয় না।

সরস্বতী ঠাকুরের স্থির, গম্ভীর, পুণ্যময় কথাগুলি সেই ক্ষুদ্র কুটীরে শব্দিত হইতে লাগিল। সরস্বতী ঠাকুর কে?

## ত্রিংশ পরিচ্ছেদ : পরিশিষ্ট

বৈশাখ মাসে তালপুকুর গ্রামে আমরা প্রথমে হেমচন্দ্র ও তাঁহার পরিবারের সহিত আলাপ করিয়াছিলাম। তাঁহারা আমাদের এক বৎসর মাত্র পরিচিত হইলেও বড় স্নেহের পাত্র। পুনরায় বৈশাখ মাস আসিয়াছে, চল তাঁহাদের সেই তালপুকুর গ্রামের বাটীতে যাইয়া বিদায় লই।

হেমের কিছু হইল না, তাঁহার দারিদ্র্য ঘুচিল না। তিনি বৎসর যাবৎ কলিকাতায় থাকিয়া পুনরায় চাষবাস দেখিবার জন্য ফিরিয়া আসিলেন। চন্দ্রনাথবাবু তাঁহাকে হাইকোর্টে কোনও একটী কার্য্য দিবার জন্য বন্দোবস্ত করিয়াছিলেন। মার্জ্জিতবুদ্ধি যুবক মাত্রই এমন সুবিধা পাইলে আপনার বিশেষ উন্নতিসাধন করিতে পারিতেন। কিন্তু হেমের বুদ্ধিটা তত তীক্ষ্ণ নহে, বুদ্ধিটা কিছু পাড়াগেঁয়ে, সুতরাং তিনি সে কার্য্য না লইয়া পাড়াগাঁয়ে ফিরিয়া আসিলেন। শরৎ তাঁহাকে কলিকাতায় আর কয়েক মাস থাকিতে

অনেক জেদ করিয়াছিলেন, হেম বলিলেন, না শরৎ, কলিকাতা নগরী যথেষ্ট দেখিয়াছি, আর দেখিতে বড় রুচি নাই।

বিন্দু পূর্ব্ববৎ কাঁচ আঁবের অম্বল রাঁধিতে তৎপর, এবং এক্ষণে সে রন্ধনকার্য্যের একটী সুবিধাও হইয়াছিল। বিন্দুর জ্যেঠাইমার উমা ভিন্ন আর সন্তানাদি ছিল না; উমার মৃত্যুর পর তাঁহার জীবনে বিশেষ সুখ ছিল না; তিনি প্রায়ই দুই প্রহরের সময় বিন্দুর বাটীতে আসিতেন। বিন্দুর বাড়ীর রকে তিনি পা মেলাইয়া বসিতেন, বিন্দুর ছেলেগুলিকে লইয়া খেলা করিতেন, অথবা সনাতনের গৃহিণীর সহিত বসিয়া গল্প করিতেন, সেও বিন্দুর জ্যেঠাইমার চুলের সেবা করিত। আর বিন্দু, (আমাদের লিখিতে লজ্জা হইতেছে) সমস্ত দুই প্রহর বেলা লাউশাক কাটিত, সজনে খাড়া পাড়িত, অথবা আঁকুসি দিয়া কচি আঁব পাড়িত। জ্যেঠাইমা বলিতেন, বিন্দু মেয়েটা ভাল বটে, কিন্তু বুদ্ধিসুদ্ধি কখনও পাকিল না।

তারিণীবাবুর একমাত্র কন্যা মরিয়াছে, তাহাতে তিনি একটু শোক পাইয়াছিলেন বটে, কিন্তু তিনি বিজ্ঞ লোক, শীঘ্রই সে শোক ভুলিলেন। তাঁহার কার্য্যেও বিশেষ উৎসাহ ছিল, বিশেষ বর্দ্ধমান কালেক্টরির সেরেস্তাদারি খালি হইবার সম্ভাবনা আছে, সুতরাং উৎসাহী তারিণীবাবুর জীবন উদ্দেশ্যশূন্য নহে।

শরতের মাতা সাশ্রুনয়নে বধূ সুধাকে ঘরে আনিয়া বৃদ্ধ বয়সে শান্তিলাভ করিলেন। বিবাহটা কলিকাতায়ই হইয়াছিল, কেহ বিবাহে আসিলেন, কেহ বা আসিলেন না, কিন্তু কাজটা তজ্জন্য বন্ধ রহিল না। যাঁহারা কার্য্যে ব্রতী হইয়াছিলেন তাঁহারাও বিশেষ ক্ষুব্ধ হইলেন না। শান্তপ্রকৃতি দেবীপ্রসন্নবাবু একবার আসিবেন মনে করিয়াছিলেন, কিন্তু একবার বাড়ীর ভিতরে সে কথাটা উত্থাপন করায় বিশেষ হিতকর উপদেশ প্রাপ্ত হইলেন, তাহার পর আর আসিবার কথাও কহিলেন না। পাড়ার দলপতি, সমাজপতি ও ব্রাহ্মণ পণ্ডিতগণ একটা খুব হুলস্থূল করিলেন, খুব গণ্ডগোল করিলেন, কাজটা বাধা দিবারও বিশেষ চেষ্টা করিলেন, কিন্তু সে কাল গিয়াছে, সেরূপ বাধা দেওয়ায় এক্ষণে লোকের গুণাগুণ প্রকাশ পায়, কাজ বন্ধ থাকে না। চন্দ্রনাথ সমস্ত ভবানীপুরের শিক্ষিত সম্প্রদায়ের সহিত সেই বিবাহে নিমন্ত্রণ খাইতে আসিলেন, কলিকাতার অনেক ভদ্রলোক তথায় আসিলেন; আনন্দের সহিত সে শুভকার্য্য নির্ব্বিঘ্নে সম্পন্ন হইল। পাড়ার সর্ব্বশাস্ত্রজ্ঞ পণ্ডিতগণ বিবাহ-সমাজে বিদ্যাসাগর মহাশয়ের দলের কোন কোন পণ্ডিত আসিবেন বলিয়া সে দিকে বড় ঘেঁষিলেন না। পাড়ার দেশহিতৈষী আর্য্য-সন্তানগণ, যাঁহারা এই অনার্য্য কার্য্যে বাধা দিবার জন্য ঢিল ছুড়িতে আসিয়াছিলেন, তাঁহারা একজন অনার্য্য পুলিশের সার্জ্জনের বিকৃত মুখ দেখিয়া অচিরে (ঢিল পকেটে রাখিয়া) তথা হইতে অদৃশ্য হইলেন।

শরৎ ও হেম পল্লীগ্রামে আসিলে গ্রামস্থ লোকে প্রথমে তাহাদের সহিত আহার ব্যবহার করিলেন না। কিন্তু তারিণীবাবুর স্ত্রীর অনেক অনুরোধে তারিণীবাবু শেষে সকলকে ডাকাইয়া একটা মীমাংসা করিয়া দিলেন। মীমাংসা হইল যে, শরৎ প্রায়শ্চিত্ত করিবে। কিন্তু শরৎ কালেজের ছেলে, বলিলেন,—আমি যে কার্য্যটী করিয়াছি তাহা পাপ বলিয়া মনে করি না, ইহার প্রায়শ্চিত্ত করিব না। শেষে শরতের মাতা একদিন

ব্রাহ্মণ খাওয়াইয়া দিলেন। তারিণীবাবু কিছু রসিক লোক ছিলেন, হাসিয়া শরৎবাবুকে বলিলেন,—ওহে বাবু, তোমরা বুঝ না, বৃষ্টির জল যে দিক দিয়াই যাক, শেষকালে গিয়া নদীতে পড়িবেই পড়িবে। তোমরা বিধবাই বিয়ে কর আর ঘরের বৌকেই বার করে নিয়ে যাও, বামুনের পেটে কিছু পড়িলেই সব চুকিয়া যায়। এই আমাদের সমাজ হইয়াছে, তা তোমরা আপত্তি করিলেই কি হইবে? শরৎ উত্তর করিলেন, এই রূপ সমাজ হইয়াছে বলিয়াই সংস্কার অবশ্যম্ভাবী, ন্যায় অন্যায়ের বিচার না থাকিলে সে সমাজও থাকে না।

সনাতনের স্ত্রী অনেকদিন বাড়ীতে বসিয়া বসিয়া ফুঁফিয়া ফুঁফিয়া কাঁদিত। বলিত,—আমি তখনই বলেছিনু গো, কল্‌কেতায় যেও না, কল্‌কেতায় গেলে জাত ধর্ম্ম থাকে না। ওমা সোণার সংসার কি হলো গা? আহা, আমার সুধাদিদি, আমার চিনিপাতা দৈ খেতে বড় ভালবাস্‌ত গো, ওমা তার মনে এত ছিল, কে জানে বল? ও মা তখনই বলেছিনু গো, কালেজের ছেলে জেন্ত মানুষের গলায় ছুরি দেয়; ও মা তাই কল্লে গা? ইত্যাদি, ইত্যাদি।

সনাতনের গৃহিণী মনে মনে সুধাকে অনেক তিরস্কার করিত, কিন্তু মায়া কাটাতে পারিল না, আবার লুকাইয়া লুকাইয়া চিনিপাতা দৈ শরৎবাবুর বাড়া লইয়া যাইত। ক্রমে উভয় পক্ষের মধ্যে পূর্ব্ববৎ সদ্ভাব স্থাপিত হইল।

শরতের মাতা পূর্ব্ববৎ ধর্ম্ম কর্ম্মে সমস্ত দিন মন দিতেন, সংসারের কিছু দেখিতেন না। কালীতারা সংসারের গৃহিণী, এত দিন পর জীবনের শান্তি কাহাকে বলে তিনি জানিতে পারিলেন। তিনি ভাঁড়ার রাখিতেন, রন্ধনাদি করিতেন, সমস্ত গৃহটী পরিপাটী রাখিতেন, সংসার চালাইতেন। সুধা শরতের মাতাকে ভক্তিভাবে পূজা করিত, কালীদিদিকে স্নেহ করিত, কালীদিদি যাহা বলিত, তাহা করিয়া পরম আনন্দ লাভ করিত। ঘর ঝাঁট দিত, উঠান ঝাঁট দিত, পুকুর হইতে জল আনিত, বাটনা বাটিত, কুটনো কুটিত, দুধ জ্বাল দিত, আর পুকুরে যাইয়া বাসন মাজিতে বড় ভালবাসিত। পুকুরধারে আঁব গাছ ছিল, কাঁঠাল গাছ ছিল, অন্যান্য ফলের গাছ ছিল, সুধা সেই-খানেও ঘুরিত, যে ফলটী পাকিত, কালীদিদির কাছে আনিয়া দিত।

একদিন সন্ধ্যার সময় সুধা সেই গাছগুলির মধ্যে দাঁড়াইয়া আছে, কি একটা মনে ভাবিতেছে, এমন সময়ে শরৎ পশ্চাৎ হইতে আসিয়া বলিল,—কি ভাবিতেছ?

সুধা একটু লজ্জিত হইয়া মুখ ঢাকিয়া বলিল,—বলিব না।

শরৎ। হ্যাঁ, বলিবে বৈ কি, বল না।

শরৎ ধীরে ধীরে সেই কুসুম-স্তবকতুল্য দেহখানি হৃদয়ে ধারণ করিয়া সেই লজ্জাবনতমুখীর প্রস্ফুটিত ওষ্ঠদ্বয়ে গাঢ় চুম্বন করিলেন। সে স্পর্শে সুধার সর্ব্ব শরীর কণ্টকিত হইল। লজ্জায় অভিভূত হইয়া সুধা বলিল,—ছি! ছেড়ে দাও।

শরৎ ছাড়িয়া দিলেন, বলিলেন,—তবে বল।

সুধা একটু হাসিয়া বলিল,—ছেলেবেলায় তোমাদের বাড়ীতে আসিতাম, তখন এই পেয়ারা গাছে পেয়ারা তুমি আমাকে পাড়িয়া দিতে, তাই মনে করিতেছিলাম।

শরৎ হাস্য করিয়া বলিলেন,—সেই আমাদের প্রথম প্রণয় এখনও ভুলিতে পার নাই?

আমাদের লিখিতে লজ্জা বোধ হইতেছে, শরৎ গাছে চড়িলেন, সুধা নীচে পেয়ারা কুড়াইতে লাগিল। এমন সময় ঘাটের নিকট একটা শব্দ হইল কালীদিদি ঘাটে আসিতেছেন। সুধা লজ্জিতা ভীতা হইল, এবার শরৎবাবু কোন্ পথ দিয়া পলাইবেন? কিন্তু সুধা স্বামীর সমস্ত ক্ষমতা ও গুণ জানিতেন না, শরৎ সেই গাছ হইতে এক লাফে বেড়া ডিঙ্গাইয়া পড়িলেন, মুহূর্ত্তমধ্যে অদৃশ্য হইলেন।

শরৎ সে বৎসর সম্মানের সহিত পরীক্ষায় উত্তীর্ণ হইলেন। তিনি লেখাপড়াও বিলক্ষণ শিখিলেন; কিন্তু বিন্দুদিদি আক্ষেপ করিতেন, গাছে চড়া অভ্যাসটা গেল না।

# উৎসর্গ

বঙ্গীয় সাহিত্যকে যাঁহারা নূতন রূপ, নূতন বল, নূতন সৌন্দর্য্য প্রদান করিয়াছেন, বঙ্গবাসীদিগের হৃদয়ে যাঁহারা নূতন আশা, নূতন উৎসাহ সঞ্চার করিয়াছেন, পদ্য, গদ্য ও নাটকে যাঁহারা বঙ্গভাষাকে নূতন অলঙ্কারে বিভূষিত করিয়াছেন, মধুসূদন দত্ত, অক্ষয় কুমার দত্ত ও দীনবন্ধু মিত্র এই মহাত্মাদিগের নাম গ্রহণ করিয়া এই গ্রন্থ উৎসর্গ করিলাম।

চৈত্র সংক্রান্তি
১৩০০ বঙ্গাব্দ

শ্রীরমেশ চন্দ্র দত্ত

## প্রথম পরিচ্ছেদ ঃ চুল বাঁধা

মাতা। তাই তাই তাই!
শিশু। তাই তাই তাই!
মাতা। মামার বাড়ী যাই।
শিশু। মামা বালি দাই।
মাতা। তাই তাই তাই।
শিশু। তাই তাই তাই।
মাতা। মাসীর বাড়ী যাই।
শিশু। মাতি বালি দাই।
মাতা। মাসী নেবে কোলে।
শিশু। মাতি নেবে তোলে।
মাতা। সন্দেশ দেবে গালে।
শিশু। তন্দে দেবে দালে।
মাতা। ক্ষীর দেবে পাতে।
শিশু। থি দেবে পাতে।
মাতা। চিনি দেবে হাতে।
শিশু। তিনি দেবে আতে।
মাতা। বাবা আস্‌বেন ঘরে।
শিশু। বাবা আবে দলে।
মাতা। খোকা নেবে কোলে।
শিশু। গাগা নেবে তোলে।
মাতা। হার দেবে গলে।
শিশু। হা দেবে দলে।
মাতা। চুমো দেবে গালে,—

"কাকে চুমো দেবে লো?"—শিশু ও মাতায় মিষ্টালাপ হইতেছিল, এমন সময় বয়স্কা একজন নারী সহসা ঘরের ভিতর আসিয়া হাসিতে হাসিতে বলিলেন,—কাকে চুমো দেবে লো? ছেলেকে, না ছেলের মাকে? ইস! আজ যে বড় ঘটা! বড় আয়োজন হইতেছে!

লজ্জায় আরক্তমুখী হইয়া শিশুর যুবতী মাতা মাথা হেঁট করিলেন, চক্ষু মুদিত করিলেন। লজ্জায় ললাট, গণ্ডস্থল, চক্ষুর চর্ম্ম পর্য্যন্ত রঞ্জিত হইল, প্রফুল্ল পুষ্পের ন্যায় ওষ্ঠ দু'টী কাঁপিতে লাগিল।

সত্যই আজ বড় ঘটা! শিশুর মাতা ঘরের শানে বসিয়া সম্মুখে একটী দর্পণ রাখিয়া চিরুণি লইয়া কেশবিন্যাস করিতেছিলেন। এক দিকে পানের ডিবে, আর এক দিকে (আমাদের লিখিতে লজ্জা হয়) মেকেসর অয়েল প্রভৃতি নানারূপ সৌন্দর্য্যবর্দ্ধনের

উপকরণ রহিয়াছে ! কি কি দ্রব্য আছে, আমরা ঠিক জানি না, যৌবনোদ্ধতা সৌন্দর্য্য-বিভূষিতা রসিকাগণই সে উপকরণের বিশেষত্ব অবগত আছেন !

কাকপক্ষের ন্যায় কৃষ্ণ কেশপাশের উপর চিরুণি ঘন ঘন চলিতেছে, সুন্দর, সুগোল, সুললিত বাহুলতায় বলয় দম্ দম্ ঝম্ ঝম্ বাজিতেছে, অনাবৃত অনিন্দনীয় প্রিয়কণ্ঠে সুবর্ণহার দুলিতেছে, অলক্তক-বিনিন্দিত ওষ্ঠদ্বয়ে মৃদু হাসি অনবরতই ফুটিতেছে ! সে অপ্সরা-বিনিন্দিত প্রতিমূর্ত্তি সুন্দর দর্পণে প্রতিফলিত হইয়াছে। সম্মুখে ঘরের দেয়ালে একখানি ছবিতে শ্রীরাম ও সীতা এক সিংহাসনে বসিয়া রহিয়াছেন, পার্শ্বের দেওয়ালে সাবিত্রী ও সত্যবান, নলরাজা ও দময়ন্তী প্রভৃতি প্রাতঃস্মরণীয় দম্পতিগণ বিরাজ করিতেছেন। সম্মুখে একটী ছোট মাদুরের উপর শিশু বসিয়া খেলা করিতেছে, মাতা শিশুকে কথা কহিতে শিখাইতেছেন, অথবা অন্যমনস্কা হইয়া এক একটী সঙ্গীত মৃদু মৃদু স্বরে উচ্চারণ করিতেছেন। এই সমস্ত দেখিয়াই বয়স্কা ঘরে আসিয়া জিজ্ঞাসা করিলেন, শিশুর পিতা কাহাকে স্নেহচুম্বন প্রদান করিবেন ? শিশুর মাতা লজ্জায় ক্ষণেক অধোমুখী হইয়া পরে হাসিয়া বলিলেন,—ঠাকুরঝি, তোমার কি সকল কথায় ঠাট্টা ?

ঠাকুরঝি। না বোন, ঠাট্টা আর কিসে হইল ? বলি মনের কথাটা খুলে বল দেখি, আজ এত আয়োজন কি শুধু শুধু ?

ভ্রাতৃবধূ। আয়োজন আবার কিসের ? মেয়েমানুষে কি চুল বাঁধে না ?

ঠাকুরঝি। তা বাঁধে বৈ কি বোন, তবে আজ তাবিজ বাজুর বাহার কিছু বেশী রকম, তাই বলছি !

ভ্রাতৃবধূ। তা ঠাকুরঝি, মেয়েমানুষে কি গহনা পরে না ?

ঠাকুরঝি। পরে বৈ কি, তবে আজ আবার সুন্দর সুন্দর ফুল ও ফুলের মালারও আয়োজন দেখ্ছি।

ভ্রাতৃবধূ। তা ঠাকুরঝি, মেয়েমানুষে কি ফুল পরে না ?

ঠাকুরঝি। পরে বৈ কি, তবে আজ আবার গুন গুন করে গান হচ্ছিল, ঠোঁটে হাসি যে ধরে না লো ?

ভ্রাবতৃধূ। বলি ঠাকুরঝি, যাত্রার গান দুই একটা তোমার কাছেই ত শিখেছি। আর মেয়েমানুষে কি কখনও হাসে না, সদাই কাঁদে ?

ঠাকুরঝি। তা হাসে বৈ কি বোন, আবার আনন্দ হইলে মেয়েমানুষের বুকটাও একটু ধড়াস্ ধড়াস্ করে। কেমন, ঠিক বলছি কি না ?

ভ্রাতৃবধূ পরাস্ত হইলেন, লজ্জায় অভিভূতা হইলেন। রঞ্জিতমুখী বলিলেন,—ঠাকুরঝি, তোমার পায়ে ধরি, আর ঠাট্টা করিও না,—এই নাও চুল বাঁধা রেখে দিলাম।

ঠাকুরঝি। ষালাই ! চুল বাঁধা রাখ্বি কেন বোন ? তোদের চুল বাঁধিবার ত বয়সই এই। তোরা গহনা পরিবিনি ত গহনা পরিবে কে ? তোদের মুখে একটু হাসি দেখিলে আমাদের প্রাণটা জুড়ায়। আর বোন, ভাল করিয়া বস, আমি তোর চুল বাঁধিয়া দি। এমন খোঁপা বেঁধে দিব, হাজার টাকার মূল।

ভ্রাতৃবধূ সুধার আপত্তি সত্ত্বেও স্নেহময়ী ননদিনী কালীতারা পার্শ্বে বসিয়া সযত্নে খোঁপা বাঁধিতে আরম্ভ করিলেন। সে খোঁপা বাঁধিতে অনেকক্ষণ লাগিল, সন্ধ্যা হইয়া আসিল, তথাপি খোঁপা বাঁধা শেষ হইল না। ইত্যবসরে আমরা একবার গ্রামটা পরিক্রমণ করিয়া আইসি, গ্রামের খোসগল্প দুই একটা সংগ্রহ করিয়া লই।

## দ্বিতীয় পরিচ্ছেদ ঃ বিবাহের ব্যবস্থা

আজ আট বৎসর সুধার বিবাহ হইয়াছে।* অনেক গোলযোগের পর বিধবার বিবাহ হয়, বিবাহ হইয়াই যে গোলযোগ থামিবে, আমাদের সেরূপ সমাজ নহে। শরতের নাতা ব্রাহ্মণ-ভোজন করাইলেন, সুধার জ্যেঠামহাশয় তারিণীবাবু দলস্থ লোকের অনেক অনুনয় বিনয় করিলেন, স্বদেশবৎসল শরচ্চন্দ্র গ্রামের অনেক উন্নতি সাধন করিলেন, দয়ার্দ্রহৃদয়া সুধা গ্রামের গরীব দুঃখী সকলকে রোগে, শোকে, বিপদে, দুঃখে, আত্মীয়ের ন্যায়, ভগিনীর ন্যায়, সাহায্য করিতে লাগিলেন। শরৎ ও সুধার অনিন্দনীয় চরিত্র, অশেষ পরোপকার ও অকপট দেশহিতৈষিতার সকলেই মুক্তকণ্ঠে প্রশংসা করিতে লাগিল। কিন্তু সদাচরণে জাতিরক্ষা,—গর্হিতাচরণে জাতি ধ্বংস,—এ নিয়ম আমাদের প্রাচীনকালে ছিল, এক্ষণকার সভ্য সমাজের রীতি নহে!

তালপুকুরের ও নিকটস্থ গ্রামের সমাজপতিগণ বেঁকিয়া বসিলেন, বলিলেন, —বিধবাবিবাহ স্বীকার করিলে হিন্দুধর্ম্মের আর রহিল কি? সর্ব্বশাস্ত্রজ্ঞ দিগ্‌গজ পণ্ডিতগণ তারস্বরে উচ্চারণ করিলেন, বিধবাবিবাহপ্রথা ব্যভিচারমাত্র!

ভাগ্যক্রমে হেম ও শরৎ উক্ত সমাজপতি ও দিগ্‌গজদিগের সহিত কুটুম্বিতা পাতাইবার জন্য বিশেষ উৎসুক ছিলেন না, এবং তাঁহাদিগের মতামতের জন্য অনাহারে বা অনিদ্রায় কাল কাটাইতেন না। হেমচন্দ্র নিজের সম্পত্তি হইতে বৎসামান্য আয় পাইয়াও তালপুকুর গ্রামে স্বচ্ছন্দে কালযাপন করিতে লাগিলেন, এবং পুত্রগুলি ও কন্যাটিকে সযত্নে লালন পালন করিতে লাগিলেন এবং শরচ্চন্দ্র প্রফুল্লনয়না, সরলহৃদয়া, স্নেহময়ী নারীরত্ন পাইয়া পরম সুখে কলিকাতায় বাস করিতে লাগিলেন, এবং সম্মানের সহিত একে একে কলেজের পরীক্ষাগুলিতে উত্তীর্ণ হইলেন।

সুধার জ্যেঠামহাশয় তারিণীবাবুর বড় বিপদ। তিনি সেকেলে লোক, সমাজপতিদিগের সহিত বিরোধ করিতে পারেন না, অথচ বিন্দু ও সুধা ভিন্ন তাঁহার আর এখন কে আছে? তাহাদেরই বা পায়ে ঠেলেন কি প্রকারে? সামাজিক বুদ্ধিমান লোকে যাহা করেন, বুদ্ধিমান তারিণীবাবুও তাহাই করিলেন। গোপনে বিন্দু ও সুধার সহিত সম্পর্ক রাখিলেন প্রকাশ্যে তাহাদের একঘরে করিলেন।

* যাঁহারা সুধার বিবাহের কথা ও পূর্ব্ব ইতিহাস জানিতে চাহেন, তাঁহারা মৎপ্রণীত "সংসার" নামক উপন্যাসখানি পাঠ করিবেন।

সুধার বিবাহের তিন বৎসর পরে তারিণীবাবু একবার তিনমাসের ছুটি লইয়া বাড়ী আসিয়া বৈঠকখানা জমকাইয়া বসিলেন। মহাজনি, তেজারতি, লগ্নি, কৃষি সকল প্রকার ব্যবসাতে তাঁহার দুর্দ্দমনীয় বিষয়বুদ্ধি প্রচালিত হইতে লাগিল। প্রাতঃকাল হইতে দ্বিপ্রহর পর্য্যন্ত তাঁহার দ্বার লোকাকীর্ণ,—কেহ সাক্ষাৎ করিতে আসিয়াছে, কেহ হিসাব মিটাইতে আসিয়াছে, কেহ কর্জ্জ করিতে আসিয়াছে, কেহ সুদ দিতে আসিয়াছে, কেহ বা ক্ষেতখানি ভাগে লইবার জন্য আসিয়াছে। গ্রামের প্রধান প্রধান দলপতিগণ তাঁহার তক্তপোষে বসিয়া অনুপস্থিত বন্ধুদিগের চরিত্রের শ্রাদ্ধ করিতেন, পণ্ডিত্যাভিমানী সমবেত হইয়া সমাজের বিরুদ্ধে অপরাধিগণকে দণ্ডিত করিয়া হিন্দু আচার সংরক্ষণ ও নিজের উদরপূর্ত্তি করিতেন, কন্যাদায়গ্রস্ত পিতৃগণ কন্যাদায় উদ্‌যাপন জন্য পরামর্শ করিতেন, এবং আদালতের কার্য্যে লিপ্ত ব্যক্তিগণ বর্দ্ধমানের নাজির মহাশয়ের উপদেশ গ্রহণ করিয়া আপনাকে কৃতার্থ মনে করিতেন। ফলতঃ তালপুকুর গ্রামে তারিণীচরণ মল্লিকের ন্যায় জ্ঞানী, মানী ও সর্ব্বজন-সমাদৃত অন্য আর কে আছে?

কিন্তু এ সম্মান সত্ত্বেও বৃদ্ধের হৃদয় নিশ্চিন্ত ছিল না। একমাত্র কন্যার মৃত্যুশোক সে বিষয়ী লোকের হৃদয়ে অধিক দিন স্থান পাইল না। কিন্তু নিজের মৃত্যুর পর তালপুকুরের মল্লিকবংশ নির্ব্বংশ হইবে, এ ভাবনা তাঁহার অসহ্য। তাঁহার পরামর্শ-দাতারও অভাব ছিল না।

দলপতি ও সমাজপতিগণ সর্ব্বদাই বলিতেন, "তারিণীবাবুর এমনই কি বয়স হইয়াছে, এই ত বিবাহের পরিপক্ক বয়স! মানে বল, ধনে বল, জ্ঞানে বল, এরূপ বর কি আজকাল কন্যার ভাগ্যে সহসা জোটে? পুনর্ব্বার দারপরিগ্রহ করুন, নববধূ ঘরে আনুন, আশু পুত্রমুখ দর্শন করিয়া শান্তি লাভ করুন। ঐ মিত্রদের বাড়ীতে নয় বৎসরের সুন্দরী কন্যা আছে, ঘটক পাঠান। কন্যা ভাগ্যবতী না হইলে কি এমন উপযুক্ত পাত্র পায়? কন্যার পিতৃকুল এরূপ সম্বন্ধে উদ্ধার হইয়া যাইবে!" নয় বৎসর বয়স্কা প্রণয়িনীর মুখমধু আস্বাদন করিতে তারিণীবাবুর বিশেষ আপত্তি ছিল, এমন বোধ হয় না; গ্রামে কেহ কেহ বলিত, তারিণীবাবু সেই মনে করিয়াই ছুটী লইয়া বাড়ী আসিয়াছিলেন! যাহা হউক, এরূপ প্রস্তাবে তারিণীবাবু শীঘ্র কোনও উত্তর দিতেন না।

মৌনই সম্মতির লক্ষণ জানিয়া ব্রাহ্মণ পণ্ডিতগণ ঘন ঘন লিখিতে লাগিলেন, "তা এ ত ভাল কাণ্ডই, প্রথম সংসারের কোন সন্তান নাই, দ্বিতীয় দারপরিগ্রহ করিবেন, এ ত শাস্ত্রসম্মত কার্য্য। আর নয় বৎসরের কন্যা ত গৌরীতুল্য! পুরুষের বয়স সম্বন্ধে শাস্ত্রে কোনও বিধান নাই, বয়স যতই হউক না, পুরুষ বিবাহ করিতে সমর্থ। আর তারিণীবাবুর এমনই কি বয়স হইয়াছে? তা, এ শুভ কার্য্যের এখনই সমস্ত আয়োজন করুন। তারিণীবাবু ধর্ম্মপরায়ণ, জ্ঞানী, বিজ্ঞ লোক, পুত্রকামনায় ও বংশ-রক্ষা কামনায় দ্বিতীয় দারপরিগ্রহ করিয়া ধর্ম্মাচরণের জলন্ত দৃষ্টান্ত সকলকে প্রদর্শন করুন।" তারিণীবাবু প্রকাশ্যে এ প্রস্তাবের উত্তর দিলেন না, কিন্তু নবমবর্ষীয়া বধূর কথা আলোচনা করিয়া বৃদ্ধের হৃদয়টা নাচিয়া উঠিল, ব্রাহ্মণ পণ্ডিতগণ সে দিন বিলক্ষণ পারিতোষিক পাইলেন।

তারিণীবাবুর বিশেষ সুহৃদ, বন্ধুগণও এই পরামর্শ দিতেন। তারিণীবাবুর মুখে হাসি ধরিত না, তবে একটু অসম্মতির লক্ষণ দেখাইয়া বলিতেন, "কি জান ভায়া, আমার এ কাজে বড় মন নাই, তবে এই মল্লিকবংশ দীপশূন্য হইবে, তাহা ভাবিলে বড় আক্ষেপ হয়।"

বন্ধুগণ। তা বৈ কি, আপনি নিজে নিঃস্বার্থ নিস্পৃহ লোক, তাহা তালপুকুর ও বর্দ্ধমানে কে না জানে? তবে বংশরক্ষা ধর্ম্মসঙ্গত কাজ, সেই জন্য একটু কষ্ট স্বীকার করুন। তা আপনি বলিয়া এ কষ্ট স্বীকার করিতেছেন, সকলে কি এরূপ করে?

(ঘরের কোণে একটা পাড়ার দুষ্ট ছেলে বসিয়াছিল, তারিণীবাবুর দ্বিতীয় দারপরিগ্রহরূপ কষ্টস্বীকারের কথাটা শুনিয়া হাসি সম্বরণ করিতে না পারিয়া ঘর হইতে ছুটিয়া পলাইল। ছোঁড়াটা নিতান্তই দুষ্ট!)

তারিণীবাবু। আর কি জান ভায়া, এই দুইটা ভাইঝিকে হাতে করিয়া মানুষ করিয়াছি, তাদেরও কিছু দিয়ে যাব মনে করিয়াছিলাম। তবে আজকালের ছেলেমেয়েরা সবই বেয়াড়া, ধর্ম্মপথে ত কেহ চলে না।

বন্ধুগণ। সে কথা আর বলেন কেন? আপনি ঐ বিন্দুবাসিনীর জন্য আর সুধার জন্য যা করিয়াছেন, আমরা কি আর তাহা দেখি নাই? সে ত সেদিনকার কথা। আপনি না থাকিলে দু'টো অনাথা মেয়েকে খাওয়াত কে? পরাত কে? মানুষ করিত কে? আপনার দয়ার হৃদয়, সেই জন্য এত করিলেন, সকলে কি এত করে? তা সেই মেয়ে দুইটা কি নারী না পিশাচী? এমন দয়াবান গুরুর কথা না শুনিয়া, ধর্ম্মে জলাঞ্জলি দিয়া কি না বিধবাবিবাহ! ছি! ছি! ছি! তারিণীবাবু, তাদের আর নাম করিবেন না, পাপিষ্ঠাগুলোর নাম করিলেও পাপ হয়। আপনি নিতান্ত অমায়িক তাই তাহাকে এ গ্রামে থাকিতে দিয়াছেন, অন্যে হইলে তাহাদের মাথা মুড়াইয়া মাথায় ঘোল ঢালিয়া গ্রাম হইতে তাড়াইয়া দিত।

তারিণীবাবু। আর কি জান ভায়া,—মনের কথা তোমাদের খুলিয়া বলি, তোমাদের না বলিলে কাহাকে বলিব? দিন দিন গৃহিণীর শরীরটা বড়ই অবসন্ন হইয়া পড়িতেছে, তাঁহাকেও একজন দেখিবার শুনিবার লোক চাই। তা আমি ত সর্ব্বদা বর্দ্ধমানে থাকি, সর্ব্বদা দেখিতে পারি না, অল্পবয়স্কা আপনার লোক একজন ঘরে থাকিলে আমার গৃহিণীরও পরিচর্য্যা করিতে পারে, গৃহিণীর উপযুক্ত সেবা শুশ্রূষা হয়, এই জন্যই আমি এ কার্য্যে মত দিতেছি—নচেৎ আমার এ বয়সে দারপরিগ্রহে একেবারেই মন নাই। যখন বৃদ্ধ হইতে চলিলাম, এখন পরমাত্মিক বিষয়েই মন দেওয়া শ্রেয়ঃ।

বন্ধুগণ। তা সে কথা কি আর বলিতে হয়? আপনার নিস্পৃহ সদয় স্বভাব কি আমরা জানি না? আপনি যেরূপ গৃহিণীর প্রতি যত্ন করেন, আজকাল কয়জন সেরূপ করে? শাস্ত্র বলে, নারী পুত্রসন্তান প্রসব না করিলে পরিত্যাজ্যা—অর্থাৎ তাহার মাথা মুড়াইয়া, ঝাঁটা মারিয়া বাজারে বাহির করিয়া দিবে। তবে যে আপনি এতদিন তাঁহাকে সযত্নে গৃহে রাখিয়াছেন, খাওয়াচ্ছেন, পরাচ্ছেন, এ আপনার দয়া। এক্ষণে যে তাঁহার পরিচর্য্যা করিবার বিধান করিতেছেন, সেও আপনার দয়া।

পরামর্শ অনেকক্ষণ চলিতে লাগিল। পরামর্শে কি ঠিক হইল, তাহা বলা বাহুল্য। কর্ম্মকর্ত্তা যখন মত স্থির করিয়াই গ্রামে আসিলেন, তখন পরামর্শটা বিড়ম্বনা মাত্র।

তারিণীবাবুর বাড়ীতে জ্ঞাতি-রমণী যাঁহারা বাস করিতেন, তাঁহারা সর্ব্বদা উমার মার শুশ্রূষা করিতেন। বাহিরে বৈঠকখানায় যে কথা হইয়াছিল, তাহা তাঁহাদের অগোচরে রহিল না এবং তাঁহারাও অবিলম্বে নানা অলঙ্কার সহ সে কথাটি উমার মার কানে তুলিলেন।

রোগক্লিষ্টা উমার মা এক বিন্দু চক্ষুর জল মোচন করিলেন। বলিলেন,—যখন উমাকে হারাইয়াছি, তখন এ সংসারে সমস্তই হারাইয়াছি, সংসারে আমার আর সুখ নাই। বাবুর যদি রুচি হয়, দ্বিতীয় সংসার করুন, ভরসা করি তিনি দ্বিতীয় সংসারে সুখী হইবেন।

## তৃতীয় পরিচ্ছেদ : বিবাহের পাত্রী

তালপুকুরের মিত্রদের আগে ভাল অবস্থা ছিল, এখন অবনতি। তালুক যাহা ছিল, তাহা অনেক দিনই গিয়াছে; দুই একটা জমাজমী ছিল, তাহার দ্বারা মিত্রমহাশয় কোনও প্রকারে সংসার চালাইতেন। যে বৎসর উমাতারার মৃত্যু হয়, সেই বৎসরই অনাথা বিধবা ও দুইটী সন্তান রাখিয়া মিত্রমহাশয় পরলোক গমন করেন। একটী পুত্রসন্তান, নাম গোকুলচন্দ্র, অপরটী কন্যাসন্তান, নাম গোপবালা।

মিত্রমহাশয়ের মৃত্যুতে অনাথা বিধবা ও সন্তান দু'টী বড়ই কষ্টে পড়িল, এবং তাহাদিগের সংসার চালান ভার হইয়া উঠিল। গ্রামস্থ দয়াদ্র লোকে কিছু কিছু সহায়তা করিলেন, এবং বিন্দু যখন কলিকাতা হইতে ফিরিয়া আইসেন, তখন মিত্রপরিবারের যথেষ্ট সাহায্য করিলেন। মিত্রদিগের জমাজমী যাহা ছিল, তাহা ভাগে বন্দোবস্ত করিয়া দিলেন, পরিবারের খাইবার জন্য মধ্যে মধ্যে চাউল, ডাল, তরিতরকারী পাঠাইতেন, বর্ষাকালে তাহাদের বাড়ীর উঠানে কতকগুলি বেগুন গাছ ও নানা প্রকার শবজি রোপণ করিয়া দিতেন, এবং শীতকালে ছেলেদের জন্য গরম জামা স্বহস্তে সেলাই করিয়া দিতেন। সর্ব্বদা দেখিতে যাইতেন, এবং শিশু গোপবালা সর্ব্বদা বিন্দুর বাড়ী খেলা করিতে আসিত।

গোকুলচন্দ্র গ্রামের বিদ্যালয়ে অধ্যয়ন করিত, কিন্তু পিতৃবিয়োগবশতঃ এখন অধ্যয়ন ত্যাগ করিল, কার্য্যের চেষ্টা দেখিতে লাগিল। ১৬ বৎসরের অশিক্ষিত বালকের কি কাজ মিলিবে? কিন্তু ছেলেটী বড় বুদ্ধিমান, ৮৲ টাকা ১০৲ টাকার বকশীগিরি বা সরকারি করিয়া কিছু টাকা করিল, এবং এখন রাস্তা পথের কণ্ট্রাক্ট লইয়া বিশেষ উপার্জ্জন করিতে আরম্ভ করিল। মাকে ও ভগিনীকে বড় কিছু পাঠাইত না; গোকুল বুদ্ধিমান, টাকা জমাইতে জানে।

তালপুকুরে গোকুলের মা ও ভগিনী জমী হইতে সামান্য আয় পাইয়া, এবং বিন্দুর সাহায্যে কোনও প্রকারে সংসার চালাইত। বিন্দুর কন্যা সুশীলার বয়স যখন সাত বৎসর

গোপবালার বয়স তখন নয় বৎসর, সুতরাং দুই জন সর্ব্বদাই একত্র বিন্দুর উঠানে খেলা করিত। সুশীলা শ্যামবর্ণা ও বড় ভাল মানুষ, চক্ষু দু'টী মার মত সুন্দর ও বিশাল, কিন্তু মেয়েটী বিশেষ সুন্দরী নহে। গোপবালা বড় ধারাল মেয়ে, বড় সেয়ানা, বড় সুন্দরী। মুখখানি সৌন্দর্য্যে ও বুদ্ধির লক্ষণে বিভূষিত, রং যেন কাঁচা সোণা, ভ্রূলতা যেন তুলি দিয়া আঁকা, চক্ষু দুইটী কি উজ্জ্বল, কি তীক্ষ্ণ! তালপুকুর গ্রামের মধ্যে এরূপ ফুটফুটে মেয়ে আর ছিল না, গ্রামের বিস্তীর্ণ বাগানে বা বৃক্ষচ্ছায়ায় মেয়েটী যখন ছুটোছুটি করিয়া খেলা করিত, বোধ হয় যেন কোন দেবকন্যা নন্দনকাননে বিচরণ করিতেছে। কৃষকগণ মাঠে যাইবার সময় মেয়েটীকে দেখিলে ফিরে চাহিত, ঘাট থেকে মেয়েরা জল আনিবার সময় কলস নামাইয়া একবার মেয়েটীকে কোলে লইত।

গোপবালা যেমন সুন্দরী, তেমনি সেয়ানা। নয় বৎসরের মেয়ের যে পেটে পেটে বুদ্ধি, তাহা দেখিয়া গ্রামের বয়স্কাগণ বিস্মিত হইতেন। একলা ভাবিত, একলা মতলব স্থির করিত, একলা গোপনে সম্পাদন করিত। সুশীলার সহিত খেলা করিত, কিন্তু সুশীলা হাবা মেয়ে, গোপবালার মন কি বুঝিবে? সুশীলাকে তুষ্ট করিয়া তাহার খেলার সামগ্রীগুলি একে একে সংগ্রহ করিত, বিন্দু ও সুধাকে মা বলিত, ও কখন একটী খেলনা, কখন মিষ্টান্ন, কখন একখানি ঢাকাই কাপড় সংগ্রহ করিত। বিন্দু বলিতেন, "আহা মেয়েটী কি শান্ত, কি নম্র, কি সুধীর। দেখিলে চক্ষু জুড়ায়।"

মল্লিকবাড়ী হইতে গোপবালার মার নিকট ঘটকী আসিল। গোপীর মা গালি দিয়া বলিলেন,—বলিস কি পোড়ারমুখী, আমার মেয়েকে জলে ভাসাইয়া দিব? ৫০ বৎসরের বুড়োর সঙ্গে আমার কচিমেয়ের বিয়ে দিব? টাকা নিয়ে কি মেয়ে ধুয়ে খাবে, গয়না নিয়ে কি মেয়ে পেতে শোবে? হইলাম বা আমরা গরীব, আমরা গরীবই থাকিব, টাকা নিয়ে মেয়েকে বিক্রয় করিব না। ও মা, ছি! ছি! ছি! বলি বুড়ো যে আমার গোপীর ঠাকুরদ্দার বয়সী,—বাছা উমার যদি ছেলে থাকিত, সে যে আজ প্রায় গোপীর বয়সী হইত, বিন্দুর মেয়ে যে প্রায় আমার গোপীর বয়সী,—আর সেই বিন্দুর জ্যেঠা, উমার বাপ, সে কি না আমার গোপীকে বিয়ে করিতে চায়? বলি যম কি বুড়োদের ভুলে থাকে গো? আর বুড়োগুলোই বা কি গা? নাতিনী বয়সী ফুটফুটে মেয়ে দেখেও মুখ দিয়ে নাল পড়ে? ছি! ছি! অমন বুড়োর মুখে আগুন। না গো না, অমন কথাটী মুখে এনো না,—ঐ কালীর মা এক বুড়োর সঙ্গে মেয়ের বিয়ে দিয়েছিল, কি হইল দেখিলে ত? আবার সেই রকম কাজ করে? না গো না, আমার তিন কাল গিয়ে এক কালে ঠেকেছে, যাঁর ধন, যাঁর সংসার, তিনি আমাকে কাঁদিয়ে চলে গেয়েছেন,—আমিও গেলেই বাঁচি আর এ যন্ত্রণা সহ্য হয় না,—বিধবা স্বামীকে স্মরণ করিয়া রোদন করিতে লাগিলেন।

ঘটকী ফিরিয়া গেল, বালিকা গোপবালা বেড়ার বাহিরে দাঁড়াইয়া সকল কথাগুলি শুনিল। মনে মনে বলিল, "আমি বড় ঘরের বৌ হব, তাতে মা আপত্তি করিতেছেন। মার আপত্তি খাটিবে না।"

তারিণীবাবু মতলব স্থির করিলে সহজে হটিবার লোক নহেন। পরদিন ঘটকী বিন্দুর নিকট আসিল, একখানা চিঠি বিন্দুর হস্তে দিল। চিঠিখানি বিন্দুর জ্যেঠাইমা লিখিয়াছেন, তাহাতে এই লিখা আছে,—

"মা বিন্দু, তোমার জ্যেঠামহাশয়ের সন্তানাদি না থাকায় আবার বিবাহ করিবেন স্থির করিয়াছেন, এ বিবাহে আমারও মত আছে। মিত্র গোষ্ঠীর গোপবালা নামে একটী মেয়ে আছে, তাহাকেই তোমার জ্যেঠামহাশয় পছন্দ করিয়াছেন, মেয়েটী শুনিয়াছি বড় নম্র। মেয়ের মা তোমারই আশ্রিত লোক, এবং তোমার কথা শুনেন। তাঁহার সম্মতি যাহাতে হয়, সে বিষয়ে যত্ন করিয়া তোমার জ্যেঠাইমার কথা রক্ষা কর।

"পুনশ্চ. বাছা উমা গিয়ে অবধি তুমি আমার মেয়ে—আবশ্যক হইলে তোমার ঘরে মাকে স্থান দিও।"

বুদ্ধিমতী বিন্দু পত্রের প্রথম ভাগ পড়িয়া হাসিয়া গড়াইয়া পড়িলেন, শেষ ছত্রটী পড়িয়া একবিন্দু অশ্রুবর্ষণ করিলেন। তাঁহার জ্যেঠাইমার এ বিবাহে কিরূপ মত আছে শেষ ছত্রে বুঝিতে পারিলেন। পত্রের উত্তর লিখিলেন,—

"জ্যেঠাইমা—জ্যেঠামহাশয় জ্ঞান হারাইয়াছেন, তুমিও কি জ্ঞান হারাইলে? কালীতারার অবস্থা চক্ষে দেখিয়াও গ্রামের আর একটী মেয়েকে জলে ভাসাইবে? জ্যেঠাইমা, আমি ছেলেমানুষ, তোমাকে কি পরামর্শ দিব? তুমি বুঝিয়া দেখ, জ্যেঠামহাশয় কি এ বিবাহে সুখী হবেন? তুমি যেরূপ শরীর মাটি করিয়া জ্যেঠামহাশয়ের শুশ্রূষা করিতেছ, অল্পবয়স্কা স্ত্রী কি জ্যেঠামহাশয়ের সেইরূপ পরিচর্য্যা করিবে? যদি সে স্ত্রী ক্লেশদায়িনী হয়, জ্যেঠামহাশয়ের এই শেষাবস্থার ক্লেশ তোমাকে চক্ষে দেখিতে হইবে। জ্যেঠাইমা, এ কাণ্ডটি হইতে দিও না, এ কাজে আমি সাহায্য করিতে পারিব না।"

বিন্দু চিঠিখানি একবার দুইবার চেঁচিয়ে পড়িল। চিঠিখানি মনোমত হইয়াছে, ঘটকীর হাতে দিয়া পাঠাইয়া দিলেন।

ঘটকী বাড়ী হইতে চলিয়া গেল। তাহার অল্লক্ষণ পরে আর একজন বেড়ার পাশ হইতে আস্তে আস্তে সরিয়া গেল। গোপবালা দাঁড়াইয়া দুইখানি চিঠি আদ্যোপান্ত শুনিয়াছে, মনে মনে বলিল, "আমি বড়ঘরের বৌ হব, তাহাতে সুশীলার মা বাধা দিতেছে। বাধা খাটিবে না।"

সন্ধ্যার সময় সুধা বিন্দুর সঙ্গে দেখা করিতে আসিলেন। সুধাকে দেখিয়াই বিন্দু হাসিয়া বলিলেন,—বলি ওলো সুধা, আমাদের নূতন জ্যেঠাইমাকে দেখেছিস?

সুধা। না দিদি, নূতন জ্যেঠাইমা আবার কে?

বিন্দু। ওলো তা জানিসনি, তবে জানিস কি? ঐ দেখ বাগানে সুশীলার সঙ্গে খেলা করিতেছে।

সুধা। সে কি দিদি? ও যে গোপী। ওর সঙ্গে জ্যেঠাইমা সম্পর্ক পাতালে নাকি?

বিন্দু। ওলো আমি পাতাব কেন? সম্পর্ক পাতাবে, পাতাবে,—যার পাতাবার সে পাতাবে!

সুধা। এ তোমার কি ঠাট্টা দিদি, আমি ত কিছুই বুঝিতে পারি না। তুমি যে হেসে গড়িয়ে গেলে দিদি। সত্য সত্য বল না দিদি, হয়েছে কি?

বিন্দু। না, কিছু হয়নি বোন, বোধ হয়, মাসখানেকের মধ্যেই হবে।

সুধা। কি হবে, কি হবে?

বিন্দু। ঐ যে বলিলাম, ঐ গোপী আমাদের নূতন জ্যেঠাইমা হবে, জ্যেঠামশাই যে ওকে বিয়ে করবার জন্য ঘটকী পাঠিয়েছেন। ও গোপী, গোপী, বলি জ্যেঠামশাইকে বিয়ে করবি লো?

গোপী। বড়মা, ডাক্‌ছ?

বিন্দু। হাঁ ডাকছি, একবার কোলে আয়।

বিন্দু বালিকাকে ক্রোড়ে করিয়া, সেই নম্রমুখী সৌন্দর্য্যপূর্ণা ফুটফুটে মেয়েটীর ঠোঁটে চুমো খেয়ে, তাহার উজ্জ্বল কৃষ্ণ চক্ষু দু'টীতে চুমো খেয়ে জিজ্ঞাসা করিলেন, "বলি জ্যেঠামশাইকে দেখেছিস্?"

গোপী। হাঁ বড়মা, দেখেছি বৈ কি।

বিন্দু। কবে দেখ্‌লি লো?

গোপী। ঐ যে কাল বিকালে আমি পুকুরধারে খেলা করিতে গিয়াছিলাম; তারিণীবাবুও গিয়াছিলেন।

সুধা। ও হরি! তবে বর কনের চখোচখি হইয়া গিয়াছে। হেঁলা, জ্যেঠামহাশয় তোকে আদর করেছিল?

গোপী। হাঁ ছোটমা, তারিণীবাবু একবার চারিদিকে চেয়ে দেখিলেন। দেখিলেন, কোথাও কেউ নেই, তখন আমাকে কোলে তুলে নিয়ে কত আদর করিলেন!

বিন্দু হাসিতে হাসিতে ভূমিতে লুণ্ঠিত হইলেন। উঠিয়া সুধাকে বলিলেন,—বলি শুনলি সুধা, এই কালই বর কনের মিষ্টালাপ হইয়া গিয়াছে! বলে, সেকালের বুড়োরা নাতনীদের সঙ্গে ঠাট্টা করিত, আজকাল কি সত্য সত্যই নাতনীদের সঙ্গে বিবাহের প্রস্তাব করে? ছি! ছি! ছি! এ লজ্জার কথা যখন জগতে রাষ্ট্র হবে, তখন আমাদের কালমুখ লুকাব কোথায়? জ্যেঠামহাশয় কি সত্যই এ বয়সে লোক হাসাইবেন? বলি গোপী, তোর মনে ধরে?

"ধরে।" এই কথাটি বলিয়া বালিকা ছুটিয়া পলাইয়া গেল। বিন্দু বলিলেন,—বালিকা কি সরলা, বিয়ের কথা কিছু জানেও না, বুঝেও না, জ্যেঠামশাই উহাকে কোলে করিয়া আদর করিয়াছেন, সরলা মেয়েটী তাহাতেই আনন্দিত হইয়াছে। ছি! ছি! জ্যেঠামহাশয়, তুমি বিজ্ঞ, তুমি বহুদর্শী, তুমি বুদ্ধিমান, এই সরলা বালিকাকে অকূল সমুদ্রে ভাসাইয়া যাইও না।

বিন্দু একটু ভুল করিয়াছিলেন, বালিকা নিতান্ত সরলা নহে। বিয়ের কথা কিছু কিছু জানে, ধনগৌরবের একটু লালসা রাখে, সুবর্ণ ও মণিমুক্তার দিকে দৃষ্টি রাখে, এবং দারিদ্র্য হইতে উত্থান করিয়া একবার বড় ঘরের বৌ হইবার দুর্দ্দমনীয়া আকাঙ্ক্ষা বাল্যহৃদয়ে ধারণ করে।

## চতুর্থ পরিচ্ছেদ ঃ বিবাহের কথাবার্ত্তা স্থির

তারিণীবাবু একবার মতলব স্থির করিলে শীঘ্র হটিবার লোক নহেন। বর্দ্ধমানে গোকুলচন্দ্রের নিকট লোক পাঠাইলেন। গোকুল লোকমুখে বিশেষ কোনও কথা জানিতে পারিল না, তবে কোনও কারণে তারিণীবাবু ক্রুদ্ধ হইয়াছেন শুনিয়া কিছু ভীত হইল। নাজির মহাশয়ের বর্দ্ধমানে প্রভুত্ব ও সাহেবদের নিকট খাতির, এ সকল বিষয় গোকুল বিশেষ জানিত, নাজির মহাশয় একবার সাহেবদের নিকট তাহার বদনাম করিলে তাহার কণ্ট্রাক্টও ঘুচিবে, অন্নও ঘুচিবে। সভয়ে পরদিনই গাড়ী করিয়া তালপুকুর গ্রামে আসিয়া, ঘরে না গিয়া একেবারেই তারিণীবাবুর গৃহে উঠিয়া, নাজির মহাশয়ের শ্রীচরণে প্রণাম করিল।

নাজির মহাশয় বড়ই রুষ্ট, মুখ ফিরাইয়া কথা কহেন না। সভয়ে ও সসম্মানে গোকুল অনেক মিষ্ট কথা দ্বারা তারিণীবাবুর মন ভিজাইয়া বলিল,—আমি চিরকালই আপনার আজ্ঞাধীন, আপনারই অন্নে পালিত, আপনার অনুগ্রহে জীবিকা নির্ব্বাহ করিতেছি। এ অধীনের প্রতি কি জন্য বিরক্ত একবার বলুন, কি আদেশ পালন করিতে হইবে বলুন, অধীন কি কখন আপনার অবাধ্য হইতে পারে?

তারিণীবাবু। না হে ভায়া (এতদিন বাবাজী বলিয়া সম্বোধন করিতেন, এখন নতুন সম্বন্ধ), এখন আর তোমরা অধীন কৈ? এখন ঢের কণ্ট্রাক্ট পাও, ঢের টাকা রোজকার কর, এখন আমাদের কি আর মানিবে, না আমাদের কথা শুনিবে? আচ্ছা দেখা যাবে, দেখা যাবে, কে সাহেবদের বলিয়া তোমাকে এত কণ্ট্রাক্ট দেওয়াইয়াছে, তাহা দেখিব, আর ভবিষ্যতে কিরূপে কণ্ট্রাক্ট পাও, তাহাও দেখিব।

গোকুল। সে কি? বলেন কি? আপনারই অনুগ্রহে, আপনারই খাতিরে আমার যথাসর্ব্বস্ব উপায়, তাহা কি আমি জানি না? বর্দ্ধমানে এ কথা কে না জানে? আপনাকে অবহেলা করিব? আপনার পাদুকা বহন করিতে পারিলে কৃতার্থ হই, আপনার কথা শুনিব না ত কাহার কথা শুনিব?

তারিণীবাবু। না, আর আমাদের কথা কৈ খাটে? যাও ভায়া, বাড়ী যাও, তোমার মা আমার কিরূপ অপমান করিয়াছেন গিয়া শুন। ঝাঁটা মারিয়া আমার লোক বিদায় করিয়াছেন। মিত্রজা আমার সম্মান জানিতেন, এখন কি না তাঁহার বিধবা যাহাকে কষ্টের সময় অন্নবস্ত্র দিয়া পালন করিলাম, সে আমার এমন অপমান করে? আচ্ছা দেখিব, দেখিব, কোথাকার জল কোথায় দাঁড়ায়?

গোকুল। বলেন কি? মা আমার পথের কাঙ্গালী, সে তালপুকুরের ধনাঢ্য মল্লিক-বংশের অপমান করিবে? কথাটা কি, ভেঙ্গেই বলুন না।

তারিণীবাবু। আর ভেঙ্গে বলিয়া কি তোমার কাছেও অপমানিত হইব? নাহে ভায়া, তাহাতে কাজ নাই। এখন তোমরা বড়মানুষ, তোমরা বড় ঘর, আমরা ছোটলোক, এখন কি আর আমাদের দিকে ফিরে চাহিবে, না আমাদের সঙ্গে কুটুম্বিতা করিবে?

গোকুল। কি বলিলেন? কি বলিলেন? আপনাদের সঙ্গে কুটুম্বিতা? এ যে আকাশের চাঁদ হাতে পাইলাম। এ দরিদ্র আপনাদের হাতের এক মুষ্টি ভিক্ষা পাইলে সম্মানিত হয়, আমরা আপনাদের সহিত কুটুম্বিতা করিব, এমন দিনও কি হবে?

মিষ্ট কথায় দেবতারাও তুষ্ট হয়েন, তারিণীবাবুর মন একটু ভিজিল। আজ্ঞা করিলেন,—অরে হরে! তামাক দে ত। বস ভায়া, বস, অনেক দূর থেকে আসিয়াছ, দেখছি এখনও বাড়ী যাওয়া হয় নাই, একেবারে এইখানেই উঠেছ। তা, বস ভায়া বস, তোমার মত বিনীত ছেলে এ কালে দেখিলেও আনন্দ হয়।

গোকুল। আজ্ঞা না, আমি দাঁড়িয়েই রহিলাম, যতক্ষণ আপনার আদেশ না পাইব, যতক্ষণ আপনার আদেশ তামিল না করিব, ততক্ষণ আসন গ্রহণ করিব না, জলগ্রহণও করিব না।

তারিণীবাবুর মুখে এখন হাসি দেখা দিল, হৃদয়ে উল্লাসের সঞ্চার হইল। গোকুলের হাত ধরিয়া বসাইয়া, একবার কল্‌কেতে ফুঁ দিয়া আগুনটা ধরাইয়া ভাল করিয়া তামাক টানিয়া গলাটা সাড়া দিয়া পরিষ্কার করিয়া লইয়া বলিলেন,—না, বলছিলাম কি, তোমার পিতা মিত্রজার সহিত আমার কিরূপ প্রণয় ছিল, তাহা তুমি জানই।

গোকুল। আজ্ঞা হাঁ, তাহা জানি বৈ কি।

তারিণীবাবু। তাঁহার বিপদ আপদের সময় সাহায্য দিতে গ্রামের মধ্যে বড় কেহ ছিল না, তিনি আমার কাছেই আসিতেন, তাহাও ত তুমি জান।

গোকুল। আজ্ঞা হাঁ, জানি বৈ কি।

তারিণীবাবু। তাঁহার মৃত্যুর পর, মা ঠাকুরুণকে সাহায্য দেওয়া, তোমাকে বর্দ্ধমানে সাহেবদের নিকট পরিচিত করিয়া দেওয়া, তোমার ছোট বোনটিকে কাপড়চোপড় দেওয়া,—এ সব কথা ত তুমি জানই। নিজের গুণ নিজমুখে বলা সাজে না, কিন্তু মিত্রবংশের জন্য কি করিয়াছি না করিয়াছি, তাহা ত তুমি জান।

গোকুল। আজ্ঞা হাঁ, জানি বৈ কি।

তারিণীবাবু। তা করিব না কেন বল? তোমাদের কুল ভাল, বংশ ভাল, আচরণ ভাল, তোমাদের জন্য করিব না ত কি আমার নাস্তিক ভাইঝি-জামাইদের জন্য করিব? না আমার নিজের মাতাল জামাইয়ের জন্য করিব? না হে ভায়া, এ ঘোর কলিতেও ধর্ম্ম আছে, এখনও সূর্য্য পূর্ব্বদিকে উদয় হয়, এখনও তোমাদের ন্যায় সদ্বংশের উন্নতি অবশ্য হইবে।

গোকুল। সে আপনার অনুগ্রহ।

তারিণীবাবু। তাই মনে করিতেছিলাম, বিষয়-সম্পত্তি যৎকিঞ্চিৎ করিয়াছি, তালুক, জমা, মহাজনি, তেজারতি, লগ্নি, কারবার, বাড়ী, ঘর, গহনাপত্র সমস্তই আছে। এ আর কাহাকে দিয়া যাইব? কন্যা উমা ত আমাকে কাঁদাইয়া চলিয়া গিয়াছে, গৃহিণীও সেই শোকে যায়-যায় হইয়াছেন। তা ভাবিয়া চিন্তিয়া দেখিলাম, তালপুকুর গ্রামের মধ্যে কুলে, মানে, সদাচরণে মিত্রবংশই শ্রেষ্ঠ, তা যদি মিত্রবংশের সঙ্গে একটা কুটুম্বিতা স্থাপন করিয়া যাই, তাহা হইলে যাহা রাখিয়া যাইব, এ সমস্তই তোমাদের,—তোমার ভগিনীরও যা, তোমারও তাই।

গোকুল বুদ্ধিমান ছেলে, কথার আভাসে তারিণীবাবুর মতলবটা বুঝিল, মনে মনে বুদ্ধিমানের ন্যায়ই নিষ্পত্তি করিল। মেয়েছেলের আবার পছন্দ অপছন্দ কি? মেয়েগুলো হয়েছে পুরুষের সুখের জন্য, এবং বংশের উন্নতির জন্য, তাহাদের আবার সুখই কি, উন্নতিই কি? যদি ভগিনীটাকে মল্লিকবংশে ভাসিয়ে দিয়ে মিত্র বংশের (অর্থাৎ নিজের) কোনও উন্নতি সাধন হয়, তবে ত সে পরম মঙ্গল। প্রকাশ্যে বলিল,—মহাশয় যাহা আজ্ঞা করিতেছেন, এ ত আপনার অনুগ্রহ মাত্র। ইহার বাড়া কি সম্মান আর আমাদের আছে? আমরা পথের কাঙ্গালী, আপনাদের সঙ্গে কুটুম্বিতা ত আমাদের সশরীরে স্বর্গলাভ।

তারিণীবাবু। আহা তোমার মত বিনীত মিষ্টভাষী ছেলে কি আজকাল দেখা যায়? আর দেখছ কি ভায়া, আমার যথাসর্ব্বস্ব তোমাদেরই। তোমার বংশের উন্নতি হউক, তোমার ভগিনী আমার গৃহের গৃহলক্ষ্মী হউক, তোমার মাতা ঠাকুরাণী দীর্ঘজীবী হউন, এবং তোমারও ত উপার্জ্জন হইতেছে, তুমিও একটী বিবাহ করিয়া তোমাদের পুরাতন ঘর বজায় রাখ।

গোকুল তখন অনেকক্ষণ মাথা চুলকাইয়া আমতা আমতা করিয়া শেষে মুখ ফুটিয়া বলিল,—আমরা ত আপনাদেরই দাস, যখন আজ্ঞা করিবেন, আমার ভগিনী আপনার পরিচারিকা হইবে। তবে আমরা আপনার সহিত কুটুম্বিতা করি, এরূপ আমাদের অবস্থা কৈ? পৈতৃক ভাঙ্গা ঘরে আমরা বাস করি, তাহার ইটকাঠ নাই। তা আমাদের ঘর বজায় থাকা যে বল্‌ছেন সে আপনারই অনুগ্রহের উপর নির্ভর। যখন এ দীনদের প্রতি দৃষ্টি করিয়া কুটুম্বিতায় স্বীকার হইয়াছেন, তখন যাহাতে আমাদের ঘর বজায় থাকে, পুরাতন গৃহটী সংস্কার হয়, আপনার কুটুম্ব বলিয়া লোকের নিকট পরিচয় দিতে পারি, এরূপ উপায় অবশ্যই আপনি করিয়া দিবেন।

বুদ্ধিমান তারিণীবাবু দেখিলেন, বালক গোকুলচন্দ্র এতদিন বৃথা বর্দ্ধমান নগরীতে কাজ করে নাই, সেও বিষয়বুদ্ধিতে নিপুণ হইয়াছে,—ভগিনীকে বিক্রয় করিয়া কিছু টাকা আদায় করিবার উপায় করিতেছে! টাকার কথা উত্থাপন হওয়ায় নাজির মহাশয়ের বুকটা একবার দমিয়া গেল, কিন্তু আবার সেই ফুটফুটে মেয়েটীর প্রফুল্ল ওষ্ঠ (দুই দিন পূর্ব্বে যাহার মধু আস্বাদন করিয়াছিলেন) তাঁহার মনে পড়িল, বৃদ্ধের ঠোট দিয়া নাল পড়িতে লাগিল। হাস্যগদ্‌গদ্‌ স্বরে বলিলেন; বল বল ভায়া, তোমার কি মতলব, তাহাই বল। আমার সমস্ত সম্পত্তি ত তোমাদেরই দিতে বসিয়াছি, তা এখনই দি, আর পরেই দি।

গোকুল। যদি আজ্ঞা করেন ত বলি, কিন্তু আপনার নিকট বলাই বাহুল্য, আপনি সমস্তই জানেন। আমাদের বাহিরের ও ভিতরের ইষ্টকাবশিষ্ট ঘর,—যাহা আপনার পদধূলিতে পবিত্র হইবে,—সেই ঘর পুনঃসংস্কার করিতে হইবে। খিড়কীর পুকুরটী,—যাহাতে আপনি পুণ্য শরীরে অবগাহন করিবেন,—তাহাও সংস্কার করিতে হইবে। গৃহে কোনও উপকরণাদি নাই, আপনি গেলে একটী আসন দিব, তাহারও উপায় নাই, চৌকি, তক্তপোষ, খাট, বিছানা, এ সমস্তই আবশ্যক। তদ্ভিন্ন আপনার ন্যায় জামাতা পাইলে মাতা ঠাকুরাণী রূপার বাসন না করিয়া কিরূপে খাওয়াইবেন, আর মল্লিক-

বংশের সহিত কুটুম্বিতা হইলে আমাদের একটু মান রাখিয়া চলিতে হইবে, ভাল করিয়া তত্ত্ব করিতে হইবে, লোকজন, জ্ঞাতি কুটুম্ব সকলকে তুষ্ট করিতে হইবে—এ সমস্ত কথা কি আপনার ন্যায় বহুদর্শী লোকের নিকট আমার ন্যায় বালকের বলা সাজে? তা আপনি বিবেচনা করিয়া দেখুন, আমি আর কি বলিব? (পরে মাথা চুলকাইতে চুলকাইতে) আজ্ঞা, পাঁচ হাজার টাকার কমে যে এ কার্য্য সমাধান হয়, এমন তো বোধ হয় না।

বৈজ্ঞানিকগণ বলেন, পৃথিবীর উদরস্থ দ্রব্য পদার্থ সর্ব্বদাই কল্ কল্ করিতেছে, যখন অতিশয় বাষ্পের তেজ হয়, তখনি আগ্নেয়গিরি দিয়া ফুটিয়া বাহির হয়। টাকাব কথা উত্থাপন হওয়াতেই তারিণীবাবুব উদরস্থ রাগটা একটু কল্ কল্ করিতেছিল, কিন্তু স্থির করিয়াছিলেন, গরীবদের হাজার টাকা কি জোর পনর শত টাকা দিয়া কন্যারত্নটী ক্রয় করিবেন। কিন্তু যখন গোকুল পাঁচ হাজার টাকার উল্লেখ করিল, তখন আগ্নেয়-গিরি কোথায় লাগে!

উচ্চৈঃস্বরে বলিলেন,—কি বলিলে মিত্রের পো? পাঁচ হাজার টাকা? বলি যত বড় মুখ নয়, তত বড় কথা? বলি আমি কি তোমাদের বংশ চিনি না? তোমার ঠাকুদ্দাদা গ্রামের হাড় জ্বালিয়ে গিয়েছে, তোমার বাবা হাড় জ্বালিয়ে গিয়েছে, আবার তুমি হাড় জ্বালাতে এসেছ? পাঁচ হাজার টাকা জলে ভেসে আসে, না পাঁচ হাজার টাকা কখন মিত্রবংশে দেখেছ? বলি এক রত্তি ছেলে, সে দিন হাতে করে মানুষ করেছি আমাদের সম্মুখে এমন কথা বলিতে ভয় হয় না? এমন বিধর্ম্মীর সঙ্গে কুটুম্বিতা করিলে নরক ভোগ করিতে হয়! এমন কুলাঙ্গারদের মুখ দেখলেও পাপ হয়! ইত্যাদি, ইত্যাদি। গোকুল কিছুমাত্র অপ্রতিভ বা ক্রুদ্ধ না হইয়া, নাজির মশাইয়ের মেজাজ একটু গরম হইয়াছে দেখিয়া, একটী প্রণাম করিয়া প্রস্থান করিল।

বলা বাহুল্য যে, নাজির মশাইয়ের গরম হওয়া বৃথা, বুড়ো বয়সে বালিকা বিবাহ লালসা মনে উদয় হইলে, সে রোগ আর ছাড়ে না। আবার তাহার উপর সেই বালিকাটীকেও মধ্যে মধ্যে পুকুরধারে দেখিতে পাইতেন, উঃ কি চোখ! কি ভুরু! কি ঠোঁট! বিধাতা কি তুলি দিয়া লিখিয়াছেন? টক্‌টকে রং কি আল্‌তা দিয়া আঁকিয়াছেন? কি ললিত বাহুলতা? কি ফুটফুটে পরীর ন্যায় শরীর! একটী দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া সন্ধ্যার অন্ধকারে বৃদ্ধ গৃহে ফিরিয়া আসিলেন, মনে মনে স্থির করিলেন,—টাকা আমার শরীরের রক্ত, কিন্তু শরীরের রক্তপাত করিয়াও এ রত্নটী লাভ করিব। বংশটা বড় হারামজাদা, কিন্তু মেয়েটাকে একবার ঘরে আনতে পারিলে হয়, টাকা সুদসুদ্ধ আদায় করব, মিত্রদের ঘর ভিটে যদি বিক্রয় করিয়া না লই, তবে আমার নাম তারিণী মল্লিক নয়!

আবার কয়েকদিন ঘটক হাঁটাহাঁটী করিল, দুই হাজার টাকা,—আড়াই হাজার টাকা,—তিন হাজার টাকা,—উঁহু! গোকুল প্রকাশ্যে বলিল,—আমরা নিতান্ত গরীব তারিণীবাবু অনুগ্রহ না করিলে কে করিবে? মনে মনে বলিল,—বুড়ো বয়সে ধেড়ে রোগ ধরিয়াছে, টাকা দেবে না? নাকে দড়ী দিয়া আদায় করিব।

অবশেষে নাজিরবাবু ঘটকীকে চারি হাজার টাকা পর্য্যন্ত স্বীকার করিয়া বলিলেন,

ইহাতে যদি না হয়, তবে ঐ সনাতনবাটী গ্রামে বসুদের বাড়ীতে যে মেয়েটী আছে, দেখতে শুনতে ভাল, বয়সও শুনেছি দশ বার বৎসর হইয়াছে, তাহাদের বাড়ী যাইও। এই মাসেই ক্রিয়া সমাপন হইবে, ঠিক করিয়া আসিও।

গোকুল দেখিল, নাজির মশাইয়ের নিদেন মানরক্ষার জন্যও তাঁহার কথাটা কতক রাখা চাই। অতএব সেই চারি হাজার টাকাতেই সম্মত হইল, আর ভিক্ষা বলিয়া দেড় শত টাকা, আর চেলির কাপড় বলিয়া পঞ্চাশ টাকা, আর খাওয়ানদাওয়ান বলিয়া একশত টাকা, আর তত্ত্ব বলিয়া পঞ্চাশ টাকা, আর সভাখরচ পঞ্চাশ টাকা, আর বিবাহের অন্য খরচ একশত টাকা আদায় করিয়া লইল। বলা বাহুল্য যে এই ভিক্ষা ইত্যাদি খরচেই গৃহে চুনকাম করা, পুকুর সংস্কার করা বিবাহের সমস্ত ব্যয়ের আয়োজন হইল, চারি হাজার টাকার গোকুলবাবুর কোম্পানির কাগজ হইল।

## পঞ্চম পরিচ্ছেদ : বিবাহের আয়োজন

তালপুকুরে হুলস্থূল পড়িয়া গেল। ধনশালী বিষয়ী বিজ্ঞ মহামান্য নাজির মহাশয় আবার দারপরিগ্রহ করিবেন, গ্রামের মধ্যে সুন্দরী মেয়ে বাছিয়া তাহাকে হৃদয়েশ্বরী করিবেন, মিত্রবংশ সম্মানিত করিবেন, মল্লিকবংশ উজ্জ্বল করিবেন, বিবাহে বড় ঘটা হইবে, দেশের সমস্ত ভদ্রলোক সমবেত হইবে, মুলুকের কাঙ্গালী ভিখারী বিদায় পাইবে,—এইরূপ কথা ঘরে, দ্বারে পথে, ঘাটে, প্রতিধ্বনিত হইতে লাগিল। কৃষকেরা মল্লিকবাড়ীর নিকট দিয়া যাইবার সময় একবার দাঁড়াইয়া দু'টা খোসগল্প শুনিয়া যাইত, রমণীগণ মিত্রবাড়ীর নিকট কলসী নামাইয়া একবার মেয়েকে দেখিয়া যাইত।

তারিণীবাবুর বৈঠকখানা প্রাতঃকাল হইতে মধ্যাহ্ন পর্য্যন্ত, মধ্যাহ্ন হইতে রাত্রি পর্য্যন্ত লোকারণ্য; কত বন্ধু, কত পরামর্শদাতা, কত সমাজপতি ও দলপতি, কত ব্রাহ্মণ পণ্ডিত আসিত, তাহার ঠিক নাই। দিবারাত্রি সাধুবাদ ও স্তুতিবাদ ও নাজির মহাশয়ের বিজ্ঞতার প্রশংসা চলিত। দলপতি ও সমাজপতি বলিতেন,—এ ত তারিণীবাবুরই উপযুক্ত কাজ। এরূপ যোগ্য লোক কি আজকাল দেখিতে পাওয়া যায়? লক্ষ্মী সরস্বতী দ্বারে বাঁধা। বিদ্যা-বুদ্ধি বলে সাহেব মহলে তারিণীবাবুর কত মান, কত রাজা রায়বাহাদুর হার মানিয়া যায়। আর বিষয়ের ত কথাই নাই, তালপুকুরের মধ্যে দীনদরিদ্র ইতরভদ্র, যে যখন বিপদে আপদে পড়ে, তারিণীবাবু ভিন্ন আর সহায় কে? তারিণীবাবু দীর্ঘজীবি হউন, আমাদের সমাজ বজায় রাখুন, আশু পুত্রমুখ দেখিয়া পরম সুখ ভোগ করুন, ইত্যাদি।

ব্রাহ্মণ পণ্ডিতগণ তারস্বরে কহিলেন,—তারিণীবাবুর সদাই ধর্ম্মে মতি, তিনি ধর্ম্মনিষ্ঠ লোক, তাঁহার ত এ যোগ্য কাজই বটে। সৎকুল দেখিয়া, ভদ্রবংশ দেখিয়া সুলক্ষণা কন্যা স্থির করিয়াছেন, শাস্ত্রসঙ্গত কাজ করিয়া হিন্দু আচার বজায় রাখিয়াছেন। আজকাল যেরূপ সময়, নাস্তিকগুলো কি করে, তাহার কি ঠিক আছে? কেহ বয়স্কা

কন্যা খোঁজে, কেহ বিধবা বিয়ে করিতে চায়, কেহ বা আবার জাতি ছেড়ে অন্য জাতিতে বিয়ে করে। ছি! ছি! সমাজ, তারিণীবাবুকে দেখিয়া শিক্ষা লাভ কর! পুত্রসন্তান কামনায় সদ্বংশজা, সুলক্ষণা নবমবর্ষীয়া বালিকা গ্রহণ করিয়া তারিণীবাবু আজ স্বজাতির নাম উজ্জ্বল করিলেন, সমাজের গৌরব বর্দ্ধন করিলেন, ইত্যাদি।

তারিণীবাবুর বন্ধুগণ বলিলেন,—তা নবমবর্ষীয়া বালিকা গ্রহণ করিবেন না কেন? তারিণীবাবুর বয়সই বা কি? এখনও চল্লিশ পার হয় নাই, এই ত বিবাহের উপযুক্ত কাল। আহা, মুখখানি যেন কার্ত্তিকের মত, শরীরখানি যেন গণেশের মত, কত কাল তপস্যা করিয়া কন্যা এরূপ বর লাভ করে, ইত্যাদি।

এই সকল কথা শুনিয়া তারিণীবাবুর মুখে আর হাসি ধরিত না, লুকাইয়া দর্পণে ঘন ঘন আপনার মুখখানি দেখিতেন, চুলে ঘন ঘন কলপ দিতেন, কাহার সাধ্য একগাছি পাকা চুল বাহির করে? নাপিতের মাহিয়ানা দ্বিগুণ করিয়া প্রত্যহ ক্ষৌরকার্য্য সম্পাদন করিতেন, দাঁড়ি গোঁপ এখনও উঠে নাই বলিলেও চলে!

স্বর্ণকার দিন দুই তিন বার করিয়া তারিণীবাবুর বাড়ী হাঁটাহাঁটি করিতেছে, পুরাতন গহনা ভাঙ্গিয়া নূতন ধরনের গহনা করিবার ফরমায়েশ হইয়াছে, সেই নূতন গহনাতে প্রেমিক তারিণীবাবু নববধূর অঙ্গ ভূষিত করিয়া দিবেন! কথাটা এক একবার মনে হইতেছে, আর বৃদ্ধের বুকটা নাচিয়া উঠিতেছে। বালিকার সুন্দর ললাটে সিঁথি পরাইয়া দিবেন, ললিত বাহু-লতা হাতে ধরিয়া আদর করিয়া তাবিজ, বাজু পরাইয়া দিবেন, কুসুমকলিবিনিন্দিত বক্ষের উপর সখের হার ঝুলাইয়া দিবেন, কটীতে রসের চন্দ্রহার দোলাইবেন! ভাবিতে ভাবিতে বৃদ্ধের শরীরটি রোমাঞ্চিত হইল, বুড়ো বুঝি পাগল হয়।

তারিণীবাবুর বাড়ী আজ লোকারণ্য এবং জ্ঞাতিকুটুম্বে পরিপূর্ণ। দাসদাসী গোলাপী কাপড় পরিয়া ছুটাছুটি করিতেছে। পুকুর হইতে বড় বড় মাছ, হাট হইতে চাঙ্গারি করিয়া শাক শবজি, বর্দ্ধমান হইতে খাজা, সীতাভোগ ও মিহিদানা, কলিকাতা হইতে রসগোল্লা সংগৃহীত হইয়া বাড়ী পূর্ণ হইয়াছে। বাড়ীতে যেন দিবারাত্রি যজ্ঞ হইতেছে, বাহিরে দিবারাত্রি বাদ্য ও লোকের কোলাহল, সমস্ত গ্রামে হুলস্থূল পড়িয়া গিয়াছে!

দরিদ্র বিন্দু ও সুধা গলা ধরাধরি করিয়া কাঁদিল, একদিন সন্ধ্যার সময় লুকাইয়া জ্যেঠাইমার ঘরে গিয়া তাঁহার গলা ধরিয়া কাঁদিল। কিন্তু আজ আনন্দের দিন,—দুঃখিনীদের কান্না কে শুনে, কে দেখে? সজোরে ঢাক বাজাও, রোশনচৌকির শব্দে গ্রাম কম্পিত কর, ভেরিরবে সমস্ত গ্রামে প্রচার কর,—আজ গ্রামের আনন্দের দিন, আজ মহামান্য নাজির মহাশয়ের শুভবিবাহ।

এদিকে কন্যার বাড়ীও আজ লোকারণ্য। মিত্রগণ এককালে গ্রামের বড়লোক ছিলেন, তালপুকুরে ও নিকটস্থ গ্রামসমূহে তাঁহাদের জ্ঞাতিকুটুম্বের অভাব ছিল না, তবে সন্ধ্যার অন্ধকারে যেমন পক্ষিকুল নিজ নিজ কুলায়ে লীন হইয়া থাকে, মিত্রদিগের দারিদ্র্য ও দুরাবস্থার সময় সেইরূপ জ্ঞাতিকুটুম্বগণ নিজ নিজ কুলায়ে লীন হইয়াছিলেন, কেহ সাড়াশব্দ করেন নাই, একবার তত্ত্বতল্লাস করেন নাই। আবার সূর্য্যের উদয়ে

যেরূপ পক্ষিকুল মহা আনন্দে শব্দ করিয়া পুনরায় আকাশ আচ্ছন্ন করে, আজি মিত্রদিগের সৌভাগ্যরবির উদয়ে দশ গ্রাম হইতে জ্ঞাতিকুটুম্ব আসিয়া গোপীর মার পুরাতন গৃহ আচ্ছন্ন করিল।

চারুর মা সম্পর্কে গোপবালার মাসী হয়। বড় ঘরে বিবাহ হইয়াছে, স্থূল শরীরখানি গহনা-ভরা, মুখে সদাই হাসি। এতদিন পরে বোনঝিকে মনে পড়িল, পাল্কী করিয়া মিত্রদের বাড়ী আসিলেন। হেসে হেসে গরবিণী বলিলেন,—তা বোন, আমার চারুও যে, গোপীও সে,—আহা! এতদিন বাছা গোপীকে দেখিতে পাই নাই, মনে করি আসি আসি, তা আমাদের যে সংসার, সহজে কি আসা হয়? তা, বাছা গোপী ভাল আছে? বেঁচে থাকুক, শ্বশুরবাড়ীর গৃহলক্ষ্মী হয়ে থাকুক, সোনার চাঁদের মত ছেলের মুখ দর্শন করুক। মল্লিকদের বাড়ী সর্ব্বদাই যাতায়াত আছে, বাছা গোপীকে সর্ব্বদাই দেখে যাব। আমরা আসিব না ত কে আসিবে? কথায় বলে,—মাও যে, মাসীও সে, মা মাসী বাছাকে দেখবে না ত দেখবে কে? ইত্যাদি।

হরির মা সম্পর্কে গোপীর পিসী হয়। সামান্য গৃহস্থঘরে বিবাহ হইয়াছে, শরীর শীর্ণ, স্বভাবটী একটু রুক্ষ। ভ্রাতার মরণের পর মিত্রবাড়ীতে পা দেন নাই, তবে গোপীর মা অন্নকষ্টে লালায়িত হইয়া অনেক অনুনয় বিনয় করায় একবার পাঁচ টাকা ধার দিয়াছিলেন, তাহাও ঘটী বাটী বিক্রয় করিয়া, সুদসুদ্ধ আদায় করিয়া লইয়াছেন। আজ পিসীমার শরীর স্নেহে গলিয়া পড়িতেছে, গোপীর চুল বেঁধে দিতেছেন, গহনা পরাইয়া দিতেছেন, কত সেবাশুশ্রূষা! বলিলেন,—তা আমরা করিব না ত করবে কে গা বোন? থাকতেন আজ দাদা বেঁচে, আহা, এ আনন্দের দিন কতই আনন্দ করিতেন! আহা, দাদা যখন যে কাজটি করিতেন আমাকে না জিজ্ঞাসা করে ত করতেন না, আমাকে না ডাকাইয়া কি বাড়ীতে ক্রিয়াকর্ম্ম হবার যো ছিল? তা দাদা যেমন পুণ্যাত্মা ছিলেন, বাছা গোপীও সেই রকম গো, আহা মেয়ের মুখে কথাটি নেই। তা এমন মেয়ের বড় ঘরে বিয়ে হবে না ত কার হবে? বেঁচে থাক্ বাছা, গা ভরে গয়না পরবি, পাল্কী চড়বি, বারাণসি সাড়ী পরে যগ্‌গিবাড়ী যাবি,—এর বাড়া কি সুখ আছে? বাছা তোদের মুখ দেখে মরতে পারিলেই বাঁচি ইত্যাদি।

শ্যামের মা সম্পর্কে গোপীর খুড়ী হয়। তাঁহার স্বামীর সহিত গোপীর বাপ বিষয় লইয়া অনেক বিবাদ করিয়াছিলেন,—গোপীর বাপের মৃত্যুর পর, শ্যামের মা বিধবা জার উপরে সে কলহে বিলক্ষণ প্রতিশোধ লইয়াছিলেন। মকদ্দমা করিয়া দরিদ্র জার জমাজমী বিক্রয় করিয়া লইলেন, ডিক্রী করিয়া তাঁহার ঘটীবাটী বিক্রয় করিয়া লইলেন, সন্দেশ হাতে করিয়া ছেলেদের পাঠাইয়া দিতেন,—গোপীকে দেখিয়ে দেখিয়ে খাবি! গোপীর মা গরীব ও ভালমানুষ, সমস্ত সহ্য করিত ও কাঁদিত। টাকার কি মধুময়ী ক্ষমতা! গোপীর মার সৌভাগ্য উদয়ে শ্যামের মা সমস্ত বৈরিভাব ভুলিলেন, প্রিয় জার প্রতি তাহার কত মায়া, কত মমতা, কত যত্ন! বলিলেন,—আহা বোন! পুরাতন কথা কি ভুলা যায়? সেই তোমার আমার একই বৎসর বিয়ে হয়, আহা, আমরা যেন বোনের মত ছিলাম গো, একমন, একপ্রাণ, কেবল শরীর ভিন্ন বৈ ত নয়? তোমার যখন গোকুল পেটে, তখন বাছা শ্যামলাল হয়, তা আমার শ্যামলালও যে, গোকুলও

সেই। তা গোকুল বেঁচে থাকুক, গুণবান বুদ্ধিমান ছেলে হয়েছে, দু'পয়সা রোজকার করিতেছে, মিত্রকুলের নাম রাখিবে। আর বাছা গোপীর বড় ঘরে বিয়ে হইতেছে, বড়মানুষের বৌ হবে, গা ভরে গহনা পরবে, সুখে থাকবে! আহা ওদের সুখ দেখলে আমাদের চক্ষু জুড়ায়, ইত্যাদি।

এইরূপ আত্মীয়দিগের যত্ন শুশ্রূষা, আশীর্ব্বাদ ও মঙ্গলকামনায় গোপীর মা বড়ই আপ্যায়িত হইলেন। তাহাদের বাড়ী হইতে বড় বড় তত্ত্ব আসিয়া মিত্রবাড়ী ভরিয়া গেল, এ কয়েক বৎসর ইহার চতুর্থাংশ অনুগ্রহ পাইলে গোপীর মা অন্নবস্ত্রের জন্য বিন্দু ও সুধার দ্বারে গিয়া দাঁড়াইত না! গোপবালা মার চেয়ে সেয়ানা মেয়ে, বাপের বুদ্ধি পাইয়াছে। বৃদ্ধাদিগের কাছে মেয়ের মুখে কথাটি নাই, তাহাদের মমতা ও স্নেহবাক্যে মেয়ের চক্ষু ছল ছল করিতেছে। চক্ষু মুছিয়া পুকুর-ধারে সমবয়স্কাদিগের কাছে আসিয়া একবার প্রাণ খুলিয়া হাসিল।

সমবয়স্কারা বলিল,—কিলো, বড় ঘরে বিয়ে হবে বলে বড় আহ্লাদ যে,—মুখে হাসি ধরে না যে।

গোপী। না লো, তার জন্য হাসি নয়।

বয়স্যাগণ। তবে কি জন্য? মনের কথাটা খুলেই বল না।

গোপী। এই আমার মাসীমা, পিসীমা, খুড়ীমা'দের যত্ন দেখে হাস্‌ছিলাম।

বয়স্যাগণ। ইস! হেসে হেসে যে গড়িয়ে গেলি, মেয়ের রকম দেখ না। তা মাসীমা পিসীমা বিয়ের সময় আসিয়াছেন, তোদের ভালবাসে বলে যত্ন কচ্ছেন, তাতে আবার হাসি কিসের লা?

গোপী বলিল,—না, না, তা নয়, তবে মাসীমা পিসীমার যত্ন দেখিয়া একটা রূপকথা মনে পড়িল তাই হাসিতেছিলাম। রূপকথাটি বলি শুন।—

দু'টী ভাই ছিল, বড় ভাইটী বড়লোক, আর ছোট ভাইটী গরীব। তা বড় ভায়ের স্ত্রীর বড়মানুষী চাল, সে গরীব ছোট জাটীকে একবার ডেকে জিজ্ঞাসাও করে না, দেখা হইলে কথাও কয় না। গরীবরা দুঃখে থাকে, কাঁদাকাটি করে, কিছুদিন পরে সে গ্রাম থেকে উঠিয়া গেল।

বিদেশে চাকরীবাকরী করিয়া গরীবদের শেষে অনেক টাকা হইল। তখন তাহারা গ্রামে ফিরিয়া আসিয়া পাকাবাড়ী করিল, নূতন পুকুর কাটাইল, জমিদারী কিনিল, আর অনেক চাকরবাকর রাখিয়া, বড়মানুষী চালে চলিতে লাগিল।

বড় জা তখন ছোট জাকে অনেক আদর করিয়া নিমন্ত্রণ করিয়া পাল্কী পাঠাইল। ছোট জা খাইতে আসিয়া দেখে,—রূপার থালে ভাত বাড়া, রূপার বাটীতে ব্যঞ্জন সাজান, রূপার রেকাবীতে সন্দেশ মণ্ডা! ছোট জা আসনে বসিল। ভাতগুলি চারি ভাগ করিল, ব্যঞ্জনগুলি চারিভাগ করিল, সন্দেশ মণ্ডা চারি ভাগ করিল। এই রকমে ভাগ করিয়া আসন থেকে উঠিয়া হাত ধুইল।

বড় জা বলিল,—একি বোন, খেলে কৈ? ছোট জা বলিল, যাদের জন্য খাবার করেছ দিদি, তাদের জন্য ভাগ করে দিলাম। এ ত আমার জন্য খাবার করনি দিদি।

বড় জা বলিল,—তোমার জন্য নয় ত কার জন্য বোন? ছোট জা বলিল,—এই

এক ভাগ আমাদের পাকা বাড়ীর জন্য, এই এক ভাগ আমাদের পুকুরের জন্য, এক এক ভাগ আমাদের জমীদারীর জন্য, আর এই এক ভাগ আমাদের লোকজনের জন্য। এই সব দেখে রান্নাবান্না করিয়াছ দিদি, খাওয়াদাওয়া এঁদেরই সমর্পণ কর। আমাকে যদি খাওয়াইতে ইচ্ছা থাকিত, তাহলে যখন গরীব অবস্থায় অন্নের জন্য লালায়িত ছিলাম, তখন একদিন ডেকে খাওয়াইতে!

সন্ধ্যার সময় শাঁক বেজে উঠিল। ঘরে দ্বারে প্রদীপ বাতি জ্বলিল, বাহির দরজায় বাদ্য আরম্ভ হইল, বৃদ্ধাগণের ডাকাডাকি, তরুণদিগের খোসগল্প ও হাস্যধ্বনি, দাসীদিগের ছুটাছুটিতে বাড়ী পূরিয়া গেল। বাহির বাড়ীতে কন্যাকর্ত্তা গোকুলবাবু কোমরে চাদর বাঁধিয়া ডাবা হুঁকা হাতে লইয়া, সভা প্রস্তুত করিতেছেন, বাতি জ্বালাইতেছেন, হাঁক ডাক করিতেছেন, আস্ফালন করিতেছেন। ভিতর বাড়ীতে সমস্ত প্রস্তুত, কন্যাকে সাজাইবার জন্য ডাক হইল। মেয়ে সাজিতে বসিল, মুখখানি নম্র ও শান্ত, হৃদয়খানি আনন্দে নৃত্য করিতেছে।

## ষষ্ঠ পরিচ্ছেদ : শুভবিবাহ

তুষারমণ্ডিত বিশাল হিমালয় পর্ব্বতের ন্যায় টোপরমণ্ডিত তারিণীবাবুর বিশাল শরীর সভাস্থল জমকাইয়া রহিয়াছে! পাথুরে-কালো স্থূল শরীরের উপর রক্তবর্ণ চেলির কাপড় শোভা পাইতেছে। পঞ্চাশ বৎসরের গোঁপ-কামান বরের মাথায় বিরাট টোপর শোভা পাইতেছে। কোথায় গেলেন কবি কালিদাস, তিনি সে মনোহর রূপ বর্ণনা করুন,—আমরা অক্ষম।

বাড়ী লোকারণ্য, চারিদিকের গ্রামসমূহে কায়স্থকুলের কেহ নিমন্ত্রণে বাদ পড়ে নাই। বাড়ীর ভিতর একেবারে মেয়েতে ভরিয়া গিয়াছে, তাহাদের কল্ কল্ শব্দ, তাহাদের হাস্যধ্বনি, ও তাহাদের কথারহস্যে বাড়ী আনন্দপূর্ণ। কোন নবীনা উঁকিঝুঁকি মারিয়া সখীকে ডাকিতেছে, "ওলো দেখিবি আয়লো, দেখিবি আয়। ওমা, একি বিয়ের বর, না একটা মুশকো মিন্‌ষে লো?"

দ্বিতীয়া। দূর পোড়াকপালী, বিয়ের রাত্রি বরকে অমন কথা বলে! কেন লো, বরের রূপ মন্দই বা কি? রংটা একটু কাল বই ত নয়, না মুখের ছিরি আছে।

প্রথমা। হাঁ, ছিরি আছে বৈ কি,—কেবল গাল দু'টি যেন পাকা বেগুন ঝুলে রয়েছে!

দ্বিতীয়া। দূর পোড়ামুখী! শুখনো চড়ান গাল বুঝি ভাল?

প্রথমা। আর ঠোঁট দু'টী যেন বোলতায় কামড়ে দিয়েছে!

দ্বিতীয়া। দেখিস্, দেখিস্, ঐ ঠোঁট পেয়ে গোপী বর্ত্তে যাবে। শ্বশুরবাড়ী একবার গেলে হয়, এমন গোলগাল স্বামী পেয়ে আর এ-মুখো হবে না।

প্রথমা। আর বুকে কি চুল দিদি, ঠিক যেন আমাদের বাড়ীর আঁস্তাকুড়ের জঙ্গল!

দ্বিতীয়া। দূর হতভাগী! অমন কথা বল্‌তে নেই।

প্রথমা। ও বাবা! পেট্‌টা কি ফুলো গা? মিন্‌ষের পেট ফ্‌েলছে নাকি?

দ্বিতীয়া। যা যা, তোর আর বরের নিন্দে কর্‌তে হবে না। গোপী শুনলে রাগ করবে! দেখিস্‌, ঐ নাদোস নোদোস শরীর পেয়ে আমাদের গোপীর মন ভুলে যাবে।

প্রথমা। না, সত্যি দিদি, বরের পা দু'খানা দেখ। ওমা পায়ে গোদ হয়েছে না কি? গোদা পা নিয়ে কোন্‌ লজ্জায় মিন্‌ষে বিয়ে করতে এল? কোন্‌ এক জোড়া মোজা পরে ঢেকে এল দিদি?

দ্বিতীয়া। দেখিস্‌ দেখিস্‌, ঐ পা গোপী কত যত্ন পূজা করবে।

প্রথমা। ইস্‌! তা আর হতে হয় না। গোপী আপনার খুদে খুদে আল্‌তা-মাখা পা দু'খানি যদি মিন্‌ষের টোপরের উপর না রাখে, তবে আমি আর কি বলেছি। আমি গোপীকে জানি, সে চাপা মেয়ে, মুখে ভাল মানুষ, মনখানি ক্ষুরের মত ধারাল।

বর গাত্রোত্থান করিলেন,—যেন হিমালয় পর্ব্বত শিকড় ছিঁড়িয়া উঠিলেন। বাড়ীর ভিতরে স্ত্রী-আচার, রসিকাগণ সে আচার বর্ণনা করুন, আমরা তাহার কি জানি? বাড়ীর উঠানে একেবারে মেয়ে পিল্‌পিল্‌ করিতেছে, তারিণীবাবুর বিশাল শরীরের চারিদিকে ঘুরিতেছে, ফিরিতেছে, নির্লজ্জ হইয়া খল্‌খল্‌ করিয়া হাসিতেছে,—যেন একটী বিশাল তমালবৃক্ষের চতুর্দ্দিকে ময়না পাখীগুলি উড়িতেছে! কোনও মেয়েটী ডিঙ্গি মারিয়া তারিণীবাবুর থল্‌থলে কাণটী একবার মলিয়া দিল। কেহ বা সেই প্রকাণ্ড উদরের উপর দৈয়ের হাতের ছাপ লাগাইয়া গেল! এবং কোন রসিকা সেই বিশাল পৃষ্ঠদেশে আলপনার দাগ দিয়া যেন দূরবিলম্বী মেঘরাশির উপর বিদ্যুতের শোভা করিয়া দিল।

ক্ষুদ্র গোপীকে পিঁড়ায় বসাইয়া বরের চারিদিকে সাতবার পাক দেওয়া হইল, তারিণীবাবুর মনটি নৃত্য করিতেছে, নজরটি সেই পিঁড়ার সঙ্গে সঙ্গে ফিরিতেছে! যখন "বর বড় না কনে বড়" প্রশ্ন হইল, তখন গোপীর পরম বন্ধুগণও স্বীকার করিল, বর বড় বটে। যখন বরণডালা লইয়া পতিপুত্রবতী কোনও গৃহিণী নাজির মহাশয়কে "ভ্যা" করিবার অনুরোধ করিলেন, তখন রসিকাগণ কাণাকাণি করিতে লাগিল,—"ভ্যা" করিবেন দিন কতক পর,—গোপী তেমন মেয়ে নয়!

তাহার পর বরকন্যা একত্র বসিলেন, পুরোহিত মন্ত্রপাঠ করাইলেন। তারিণীবাবু স্বেদপূর্ণ স্থূলহস্তে কন্যার সেই সুচিক্কণ সুন্দর পুষ্পবিনিন্দিত হস্তগ্রহণ করিয়া রোমাঞ্চিত হইলেন,—অবগুণ্ঠনশূন্য বধূর মুখ মুক্তাবিভূষিত ললাট এবং অলক্তকুরঞ্জিত ওষ্ঠ দেখিয়া,—বুড়ো বুঝি বিবাহ-সভায় মূর্চ্ছা যায়।

তাহার পর বাসরঘর! বাসরঘরে আজ বড় তামাসা,—তারিণীবাবুর মত নাদোস নোদোস, গোলগাল, বয়স্ক, রসিক বর তালপুকুরের সুন্দরীগণ সর্ব্বদা পান না, আজ বুঝি বরকে আস্তই খেয়ে ফেলেন! বর ঘরে আসিবামাত্র একজন শ্যামা, স্থূলাঙ্গিনী, মধ্য-বয়স্কা রসিকা তাঁহার হাত ধরিয়া বসাইয়া বলিলেন, "এস এস গোপীবল্লভ এস, তোমার

বিরহে গোপবালা যে একেবারে শুকিয়ে গিয়েছে।" রসিক তারিণীবাবু ঘরের চারিদিকে চাহিয়া দেখিলেন, একজন নয়, যেন ষোল শত গোপিনী সেই নিকুঞ্জে বসিয়াছেন।

বাসরঘরের রং তামাসা আমরা কেমন করিয়া বর্ণনা করিব? বাসরঘরের কথা আমরা কি জানি? কোথা গেলে রসিকা সুন্দরীগণ,—তোমরা সে গূঢ় আচার জান, তোমরা সে রসের কথা জান,—তোমরা যাহা করিবার কর। গোবর্দ্ধন পর্ব্বতের তারিণীবাবুর কোলে ময়না পাখিটীর ন্যায় কন্যাটিকেও বসাও, আমরা বিদায় হইলাম।

## সপ্তম পরিচ্ছেদ : দম্পতি-প্রণয়

সুখের স্বপ্নের মত তারিণীবাবুর ছুটি ফুরাইল, তিনি পুনরায় বর্দ্ধমানে কার্য্যে যোগ দিলেন। মধ্যে মধ্যে গ্রামে আসিয়া নববধূটিকে দেখিয়া জীবন সার্থক করিতেন, আবার অনিচ্ছুক বলদের মত ফিরিয়া বর্দ্ধমানে যাইয়া আপিসের ঘানিগাছে বাঁধা হইয়া ঘুরিতেন।

তিন চারিবৎসর এইরূপে কাটিয়া গেল। তারিণীবাবুর কায করা আর পোষায় না। বয়সে শরীর দুর্ব্বল হয়, মন নিস্তেজ হয়। কাজে সর্ব্বদাই ভুল হইত। সাহেবেরা অতিশয় বিরক্ত হইয়া বলিতেন, নাজিরবাবুর পঞ্চান্ন বৎসর বয়স হইয়াছে, পেনসন লউক। অন্যান্য আমলাগণ কাণাকাণি করিত, নাজির মহাশয়ের মন নূতন বৌয়ের দিকে পড়িয়া রহিয়াছে, কাজ করিবেন কিরূপে?

চাকরীর মায়া শীঘ্র ছাড়া যায় না,—অনেক গঞ্জনা সহ্য করিয়াও আরও এক বৎসর কায করিলেন, শেষে অগত্যা পেনশন লইয়া গ্রামে আসিয়া বসিলেন। তখন গোপবালার চতুর্দ্দশ বৎসর বয়স, যৌবনের কান্তিতে শরীর ফেটে পড়িতেছে, রূপে ঘর আলো করিয়াছে, গা ভরিয়া গহনা পরিয়া রূপাভিমানী গৃহিণী গৃহ জমকাইয়া বসিয়াছে! বার্দ্ধক্যে রূপ-তৃষ্ণার্ত্ত তারিণীবাবু মনে করিলেন, "চাকুরীর মুখে আগুন, এবার নববধূকে লইয়া জীবন সার্থক করিব।" নববধূ মনে করিলেন, "এবার বুড়ো মিনষেকে ঘরে পাইলাম, নাকে দড়ী দিয়া ঘুরাইব, কর্ত্তাটী আর যাবেন কোথা?"

উমার মা রোগক্লিষ্টা, সংসার দেখিতে পারেন না, দু'বেলা দু'পেট খান আর প্রায়ই আপনার ঘরে শুইয়া থাকেন। বিন্দু সর্ব্বদাই জ্যেঠাইমাকে দেখিতে যাইত, কিন্তু নববধূ তাঁহাতে মুখ ভার করিলেন। লোকের কাছে বলিতেন, "ওদের জাত গিয়াছে, ওদের আচার ব্যবহার ভাল নয়, উহারা ঘন ঘন আসা যাওয়া করিলে আমাদের নিন্দা হয়।" যে নম্রমুখী দরিদ্র বালিকা নগ্নাবস্থায় উঠানে সেদিন খেলা করিতে আসিত, আর একটী সন্দেসের জন্য লালায়িত হইত, সে এখন বড় ঘরের গৃহিণী, সম্পর্কে গুরু! তাহার এই কথা শুনিয়া বিন্দু গোপনে হাসিলেন, জ্যেঠাইমার বাড়ী যাওয়া-আসা কতকটা বন্ধ করিলেন।

উমার মার একটী পুরাতন দাসী ছিল, সে শুশ্রূষা করিত। বড় সতীনের প্রতি দাসীর এত মায়া দেখিয়া নববধূ সে দাসীর প্রতি বিরক্ত হইলেন, অভিমানে সুন্দর চক্ষে

জল আনিয়া লাল ঠোঁট ফুলাইয়া কর্ত্তার কাছে লাগাইলেন,—"আমার ঘর-সংসারে কায চলে না, আমি খাটিয়া খাটিয়া হাড় কালি করিতেছি, আর দিদি গিদ্দে ঠেসান দিয়া শুইয়া থাকেন, তাঁহার দাসী না হইলে চলে না। তা দিদিকে নিয়েই থাক, দিদি সংসার চালান, আমি বাপের বাড়ী চলিলাম।" বলা বাহুল্য, পুরাতন দাসী সেই দিনই বিদায় হইল। উমার মার মুখে জল দেয় এমন একজন লোক রহিল না।

পড়শীর লোক সর্ব্বদাই উমার মার সহিত দেখাসাক্ষাৎ করিতে আসিত, ছোটমার মের্জ্জাজ ও ভাবগতিক দেখিয়া তাহারাও আসা প্রায় বন্ধ করিল। উমার মার কাপড়চোপড় ও পূজা-আচ্চার খরচের জন্য তারিণীবাবু আলাদা কিছু টাকা মাসে মাসে দিতেন, নববধূর চক্ষে জল দেখিয়া তাহাও বন্ধ করিলেন।

কিন্তু এত করিয়াও তারিণীবাবু নববধূর মন পাইলেন না। সুন্দরী গোপবালা স্বামীর নিকট সর্ব্বদাই বিমর্ষ, সর্ব্বদাই অভিমানিনী। যুবতী নারীর অভিমান-অস্ত্রের প্রভাব গোপবালা জানিতেন, বুদ্ধিমতী সুযোগ পাইয়া এখন ধনুকে সেই অস্ত্র জুড়িলেন!

বৃদ্ধ দেখিলেন,—বর্দ্ধমানে সাহেবের চাকুরী করা অপেক্ষা তরুণী ভার্য্যার পরিচর্য্যা বিষম কায! সে কার্য্যে বৃদ্ধ হাবুডুবু খাইতে লাগিলেন, তবে ত তরুণীর মন উঠে না, মান ভাঙ্গে না! নূতন বস্ত্র নূতন অলঙ্কার, নানা প্রকার উপাদেয় বস্তু দিয়া সে রাঙ্গা চরণের সেবা করিতেন, তবু ত সে রাঙ্গা চরণের প্রসাদ পান না। তালুক থেকে তোড়া তোড়া টাকা এনে দেন, তরুণী টাকাগুলি বাক্সে বন্ধ করিয়া মুখ ফিরাইয়া বসেন! জিজ্ঞাসা করিলে তরুণী কথা কহেন না, অথবা ঘোর অভিমানে ব্যঙ্গ করিয়া বলেন, "তবু যে জিগ্‌গেস করলে এই আমার ভাগ্য! আমার প্রতি ত তোমার মায়া নেই,—মায়া দিদির প্রতি! আমি গরীবের মেয়ে, আমাকে তাচ্ছিল্য করবে না ত কি?" (ক্রন্দন)

বুড়ো চক্ষের জল মুছাইয়া বলিতেন,—সে কি, সে কি, তোমাকে মাথায় করে রাখিব,—তুমি কি আমার অযত্নের ধন? কি করিলে তুষ্ট হইবে বল, আমি এখনই করিতেছি।

বিনাইয়া বিনাইয়া নবীনা বলিতেন,—তা আমি মেয়েমানুষ, কি করিলে ভাল হয়, আমি কি রকমে জানিব? ঐ চাটুয্যেদের বাড়ীর কর্ত্তাটী বুড়ো বয়সে আবার একটী বিয়ে করিয়াই কিছুদিনপর তাঁহার কাল হইল ছোট মেয়েটাকে সতীনের হাতে ফেলে গেলেন। বড় সতীন তাকে উঠ্‌তে বস্‌তে গাল দেয়, দিবারাত্রি মজুরের মত খাটায়, দু'বেলা খেতে দেয় না। ছোট বৌটী যেন মড়ার মত হয়ে গিয়েছে,—পথের কাঙ্গালীর মত কেঁদে কেঁদে বেড়াইতেছে। তা আমারও সেই দশা হবে। কেনই বা হবে না? কাঙ্গালীর ঘরে জন্ম, আমি পথে ভিক্ষা করিব না ত কে করিবে? (ক্রন্দন)

তারিণীবাবু। সে কি? উমার মার সাধ্য কি তোমাকে কিছু বলে?

গৃহিণী। হাঁ, উমার মার ত আমার প্রতি বড় মায়া! এখনই দু'চক্ষে দেখ্‌তে পারে না,—এর পরে আমাকে কি আর আস্ত রাখ্‌বে? (ক্রন্দন)

এইরূপে প্রায় মধ্যে মধ্যে কাঁদাকাটি হইত, দিবারাত্রি অভিমান হইত, তারিণীবাবু আর তিষ্ঠিতে পারিলেন না। গৃহিণীর কথাবার্ত্তায় বুঝিলেন যে গৃহিণী ভবিষ্যতের জন্য কিছু সংস্থান করিতে চাহে। এতটুকু মেয়ের পেটে এ বুদ্ধি কেমন করিয়া হইল বুঝিতে

পারিলেন না। তারিণীবাবু জানিতেন না যে গৃহিণীর পরামর্শদাতা পরম বুদ্ধিমান গোকুলচন্দ্র যেন ঘন ঘন বর্দ্ধমান হতে আসা যাওয়া করিত, এবং গোপনে ভগিনীর সহিত পরামর্শ করিত।

তরুণী ভার্য্যার তীব্র অভিমান ও অশ্রুজল দেখিয়া হৃদয়ে ধৈর্য্য ধরিতে পারে এরূপ বীর পুরুষ সংসারে অল্প। তারিণীবাবুর মন ক্রমে টলিতে লাগিল, তিনি মনে মনে ভাবিতে লাগিলেন,—আমার ভালমন্দ হইলে কিছু বিষয় ছোট গৃহিণীর হাতে থাকে এরূপ একটা বন্দোবস্ত করিয়া যাওয়া ভাল। উহাকে বিষয় দিব না ত কাহাকে দিব? সেই মাতাল জামাইটা শেষকালে সমস্ত বিষয়টা কাড়িয়া লইবে? না না, সে কথা নহে, আমার প্রাণের গোপবালাকে কিছু দিয়া যাইব। আর যদি ছোট গৃহিণী দ্বারা আমার পুত্র সন্তান হয়, তাহা হইলে সেই পাইবে, মাকে দেওয়াও যা, ছেলেকে দেওয়াও তাই।

অনেক বিবেচনা করিয়া বৃদ্ধ বর্দ্ধমানে গেলেন। তথায় উকীল মোক্তারদের সহিত পরামর্শ করিয়া, রেজেষ্টরি আপিসে হাঁটাহাঁটি করিয়া শেষে একখানি দলীল লইয়া বাড়ী আসিলেন, এবং বাড়ীতে পঁহুছিয়াই নববধূর রাঙ্গা চরণে পূজা দিতে আসিলেন! হাস্যগদ্‌গদ স্বরে তরুণী ভার্যাকে সম্বোধন করিয়া দলীলখানা তাঁহার হস্তে দিলেন, মনে করিলেন এবার,—উড়া পাখি পিঞ্জরে পুরিলাম,—এ কুহক মন্ত্র এড়াইবার নহে, দেখিব মন গলে কি না গলে।

অভিমানিনী বধূ একবার স্বামীর দিকে ফিরিয়া চাহিলও না।

তারিণীবাবু। বলি চুপ করে রৈলে যে?

বধূ। তবে কি করিব?

তারিণীবাবু। দলিলখানা কি জান?

বধূ। কেমন করে জানিব?

তারিণীবাবু। এখানা উইল।

বধূ। শুনিলাম।

তারিণীবাবু। বড় মূল্যবান দলীল।

বধূ। তোমার বাক্‌সে রাখিয়া দাও।

তারিণীবাবু। আমার ভালমন্দ হইলে আমার বিজয়পুর তালুকখানি তোমারই হইবে।

বধূ। আমার চাই না।

তারিণীবাবু। সে কি? সে কি? এত অভিমান কিসের?

বধূ। অভিমান আবার কি? যে মানে রেখেছ, ঢের হয়েছে।

তারিণীবাবু অবাক হইয়া রহিলেন! বধূ চক্ষু মুছিতে লাগিলেন।

তারিণীবাবু দলীলখানি জোর করিয়া বধূহস্তে দিলেন। বধূ দলীলখানি খণ্ড খণ্ড করিয়া ছিঁড়িয়া ফেলিয়া ক্রোধে হন্ হন্ করিয়া চলিয়া গেলেন!

রাত্রি হইয়াছে। ছোট গৃহিণী খান নাই, দরজা বন্ধ করিয়া শুইয়াছেন। তারিণী-বাবুর মাথায় বজ্রাঘাত পড়িল! বৃদ্ধ দ্বারদেশে কালীঘাটের কাঙ্গালীর মত বসিয়া মিনতি করিতে লাগিলেন।

এক ঘণ্টা মিনতির পর দরজা খুলিল।

বধূ বলিলেন,—আবার হাড় জ্বালাইতে আসিয়াছ কেন?

তারিণীবাবু সেই রাঙ্গা চরণ দুইটী আপনার কলপ দেওয়া চুলের উপর স্থাপন করিয়া বলিলেন,—কি অপরাধ করিয়াছি বল?

বধূ। অপরাধ আবার কি?

তারিণীবাবু। দলীলখানা ছিঁড়িলে কেন?

বধূ। কি দলীল?

তারিণীবাবু। আমার প্রধান তালুকখানি তোমাকে উইল করিয়া দিয়াছিলাম।

বধূ। আর সম্প্রতি যে জমীদারী কিনিয়াছ, সেটী বুঝি দিদিকে গোপনে দেওয়া হইবে? তা দিদি তোমার নয়নের তারা, দিদি তোমার মাথার মণি,—দিদিকে সর্ব্বস্ব দিয়ে যাও! আমি গরীবের মেয়ে, আমি তোমার চক্ষুর শূল হইয়াছি, আমাকে ভিখারীর মত তাড়াইয়া দাও, আমি গরীব মার কাছে চলিয়া যাই। লোকের বাড়ী ধান ভানিয়া খাইব, তবু তোমার অন্ন খাইব না,—এ অপমান, এ লাঞ্ছনা, এ যাতনা আর সহ্য হয় না! (ক্রন্দন)

তারিণীবাবু বিস্মিত হইলেন! তিনি সম্প্রতি একটী জমীদারীর অংশ নিলামে ক্রয় করিয়াছিলেন, কিন্তু সে কথা গৃহিণীদের বলেন নাই। সে কথা গোপবালাকে কে বলিল? নববধূ সেটীও চাহেন নাকি? সর্ব্বস্ব নববধূকে উইল করিয়া যাইলে উমার মার দশা কি হইবে? এইরূপ নানা চিন্তা তারিণীবাবুর হৃদয়ে উদয় হইতে লাগিল।

সেয় না মেয়ে গোপবালা স্বামীর মনের সন্দেহ বুঝিতে পারিয়া আবার উচ্চৈঃস্বরে ক্রন্দন করিয়া বলিল, "আমাকে ছেড়ে দাও, আমি পথের কাঙালী হইব, পথে ভিক্ষা করিয়া খাইব। আমাতে তোমার যখন বিশ্বাস নাই, তখন আমি এ বাড়ীতে থাকিব না, গাছতলায় শুইয়া থাকিব। যাহার উপর বিশ্বাস আছে, সেই দিদির কাছে যাও,—আমাকে ছেড়ে দাও, আর দগ্ধ করিয়া মারিও না।" রমণী আছাড় খেয়ে পড়িল,—বুঝি বা হিষ্টিরিয়া হয়,—বড়মানুষী ব্যারামটীও দরকারের সময় গোপবালার আসিত।

সে রাত্রির কথা অধিক বর্ণনায় আমরা অক্ষম। একদিকে তারিণীবাবুর ভীষণ বিষয় কামনা, অন্যদিকে তরুণী ভার্য্যার ভয়ঙ্কর উপদ্রব,—আজি পথের ভিখারীও তারিণীবাবুর অবস্থা দেখিলে দুঃখিত হইত। তীক্ষ্ণ বুদ্ধিমতী ঘন ঘন অশ্রুবাণ, অভিমান-বাণ, ক্রন্দন-বাণ, হিষ্টিরিয়া-বাণ, আবার মিনতি-বাণ, ভালবাসার বাণ দ্বারা বৃদ্ধের শরীর জর্জ্জরিত করিলেন। কখন তর্জ্জন গর্জ্জন, কখন সাধ্য সাধনা, কখন বা মিনতি, কখন কত গল্প বলেন। কলিকাতার কত বড়মানুষ সমস্ত বিষয় স্ত্রীকে দিয়া গিয়াছেন, স্বামীর অবর্ত্তমানে স্ত্রী সুন্দররূপে সংসার চালাইতেছেন। নারী কি বিশ্বাসঘাতিনী। নারী কি স্বামীর সংসার স্বামীর ঘর কখন অবহেলা করিয়া জীবন ধারণ করিতে পারে? স্বামীর ঘর ভিন্ন নারীর কি অন্য ঘর এ জগতে আছে?

সমস্ত রাত্রি এইরূপ যুদ্ধ চলিল, প্রাতঃকালের প্রথম আলোকচ্ছটা পূর্ব্বদিকে দেখা দিল, তখন বিষয়ী তারিণীবাবু পরাস্ত হইলেন! বলিলেন, "হৃদয়ের ধন! তোমাকে

দিব না ত কাহাকে দিব,—আমার যথাসর্ব্বস তোমাকে লিখিয়া দিব, তুমি বড়, না আমার জমীদারী বড়?"

সমর-বিজয়িনী গোপবালা তখন নয়নের অশ্রু মুছিয়া স্বামীর হাত ধরিয়া মাটী হইতে উঠাইয়া আপন পার্শ্বে স্থান দিলেন, এবং স্নেহগদগদ স্বরে বলিলেন, "তুমিই আমার ধন, তুমিই আমার সর্ব্বস্ব, তুমিই আমার জীবন। বিষয় কি তুচ্ছ,—তোমার স্নেহ পাইলে সবই পাইলাম।" তরুণীর চক্ষে জল, মনে মনে হাসি,—তিনি মনে মনে ভাবিতেছিলেন, "মিত্রের ঘরের মেয়ে কেমন এতক্ষণে বুঝিলে? সে কি বুড়ো মিনষের রূপ দেখে বিয়ে করেছিল? যার জন্য বিয়ে করেছিল, সে কাজ আজ উদ্ধার হইল।"

এক সপ্তাহের মধ্যে সমস্ত কাজ সমাধা হইয়া গেল। তারিণীবাবু আজীবন চাকরী করিয়া ন্যায় ও অন্যায় মতে যে বিষয় করিয়াছিলেন,—পৈতৃক সম্পত্তি ও নিজে যাহা করিয়াছিলেন,—বিন্দু ও সুধার বাপের কাছে যাহা ঠকাইয়া লইয়াছিলেন,—গ্রামের লোকের সঙ্গে মকদ্দমা-মামলা করিয়া যাহা জিতিয়া লইয়াছিলেন, বর্দ্ধমানে সময়ে সময়ে সরকারি নিলামে যাহা সস্তা পাইয়া কিনিয়াছিলেন,—সে সমস্ত অল্প তরুণী ভার্য্যাকে উইলপত্র দ্বারা লিখিয়া দিলেন। বৃদ্ধা, শোকগ্রস্তা, চিরপতিব্রতা উমার মাকে উদ্ধতা যুবতী সতীনের দয়ার উপর ভাসাইলেন,—ঘরের সন্তানের ন্যায় বিন্দুকে চিরদারিদ্র্যে ভাসাইলেন।

উমার মা এ সংবাদ শুনিলেন, বুঝিলেন, তিনি সপত্নীর ঘরে আশ্রিতা হইবেন, সপত্নীর অন্নে পালিতা থাকিবেন, সপত্নীর দাসী হইয়া পরিচর্য্যা করিবেন। মুমূর্ষ রোগীর এ মর্ম্মব্যথা অধিক দিন ভোগ করিতে হইল না,—কয়েক দিনের মধ্যে রোগক্লিষ্ট শোক-বিদগ্ধা নারী মৃত্যুগ্রাসে পতিত হইলেন। বিন্দু ও সুধা জ্যেঠাইমার শেষ অবস্থায় অনেক সেবা করিলেন জ্যেঠাইমার গলা ধরিয়া উমাতারাকে ডাকিয়া উচ্চৈঃস্বরে কাঁদিলেন।

তখন নববধূ মল্লিক বাড়ীতে জমকাইয়া বসিলেন। ক্রমে উইল-লিখিত সমস্ত সম্পত্তি স্বামীর জীবিতাবস্থাতেই দখল করিতে লাগিলেন। তারিণীবাবুও তাহাতে আপত্তি করিলেন না, নববধূর কোনও কার্য্যে প্রতিরোধ করিতে তাঁহার সাহস হইয়া উঠিত না।

তারিণীবাবু পাড়ায় পাড়ায় ঘোরেন, লোকের সঙ্গে বিবাদ ঝগড়া করেন, গৃহস্থদের গালি দেন, পড়শীদের শাসন করেন,—আর বাড়ীতে আসিয়া ভিজে বেড়ালের মত আস্তে আস্তে লুকাইয়া থাকেন। সমস্ত বিষয় দিয়াও তরুণীর মন পাইলেন না, তরুণীর অভিমান ও দর্প ভাঙ্গিতে পারিলেন না।

বিষয়কার্য্য এখন গোপবালাই দেখেন,—তাঁহার মন্ত্রী গোকুলচন্দ্র। তারিণীবাবু দুই বেলা দুই পেট খাইতে পান, বাহিরের ঘরে একাকী বসিয়া থাকেন, অথবা উমার মা যে ঘরে মরিয়াছে, সেই ঘরে এক একবার যাইয়া ভাবেন। কেহ কেহ বলিত, উমার মার জন্য এত দিন পরে শোক হইয়াছে। কেহ বলিত, দুঃখিনী বিন্দুকে কিছু না দিয়া সমস্ত বিষয় গৃহিণীকে উইল করিয়া দিয়া বৃদ্ধের মনস্তাপ হইয়াছে। কেহ বলিত, তা নয়, তা নয়, বুড়োর ভীমরতি ধরিয়াছে।

তারিণীবাবুর ভীমরতি ধরে নাই,—তিনি এখন সর্ব্বদাই পুরাতন কথা চিন্তা করিতেন,—এবং সেই চিন্তা করিতে মনে একটা মতলব স্থির করিতেছিলেন।

## অষ্টম পরিচ্ছেদ : তালপুকুরের ইতিহাস

আমরা এতক্ষণ তারিণীবাবুর ইতিহাস লিখিতেছিলাম, কেননা তারিণীবাবু তালপুকুরের মধ্যে বড়লোক, বড়লোকের কথা কি শীঘ্র শেষ হয়? তথাপি তালপুকুরে সামান্য অবস্থার লোকও বাস করিত, তাহাদের সম্বন্ধেও দুই-একটী কথা লেখা আবশ্যক।

বিন্দু চিরকালই দরিদ্র, কিন্তু এই দরিদ্র অবস্থাতেই স্বচ্ছন্দে সংসার-যাত্রা করিত ও ছেলে দু'টীকে মানুষ করিত। মেয়ে সুশীলার বয়স এখন দ্বাদশ বৎসর হয়েছে, দেখিতে একটু কাহিল ও শ্যামাবর্ণ, কিন্তু মেয়েটী সুশ্রী ও শান্ত, এবং মার মত চক্ষু দু'টী কাল, প্রশান্ত ও বড় সুন্দর। ছেলে সুবোধটীর বয়স নয় বৎসর হইয়াছে, নিকটস্থ সনাতনবাটী গ্রামে ইংরাজী বিদ্যালয়ে পাঠ করিতে যায়, এবং পিতার ন্যায় শান্ত। বিন্দুর আর সন্তান হয় নাই।

হেমচন্দ্র প্রায় গ্রামেই বাস করেন, জমীর চাষবাস দেখেন, আর বাড়ী বসিয়া দুই একখানা বই পড়েন। বাল্যকাল হইতেই তাঁহার স্বধর্ম্মে আস্থা ছিল, কিন্তু আমরা বিদ্যালয়ে যে লেখাপড়া শিখি তাহাতে আমাদের নিজের শাস্ত্রে কিছু শিক্ষা পাই না। হেমচন্দ্রের সংস্কৃত শাস্ত্রাদি পড়িতে বড়ই ইচ্ছা হইল।

এ বয়সে তিনি টোলে গিয়া শিক্ষা করিতে পারেন না, কিন্তু তাঁহার ভাগ্যক্রমে শাস্ত্রশিক্ষার একটী সুযোগ ঘটিল। সনাতনবাটীতে সম্প্রতি রমাপ্রসাদ সরস্বতী নামে একজন বহু শাস্ত্র-বিশারদ পণ্ডিত আসিয়া বাস করিতেছেন, অনেক শিক্ষার্থী তাঁহার কাছে শাস্ত্র পাঠ করিতে যাইত, হেমচন্দ্রও পঞ্চত্রিংশ বৎসর বয়সে তাঁহার নিকট কিছু কিছু সংস্কৃত ভাষা শিক্ষা করিতেন, এবং সর্ব্বদা শাস্ত্রের আলোচনা করিতে ভালবাসিতেন।

ক্রমে হেমচন্দ্রের সহিত রমাপ্রসাদের বড়ই সৌহৃদ্য জন্মিল। রমাপ্রসাদের ৪৫ বৎসর পার হইয়াছে, কিন্তু তিনি বহু বৎসরাবধি কাশীধামে বাস করিয়া অধ্যয়নাদি করিয়াছেন, এবং পশ্চিমদেশের অনেক তীর্থে পর্য্যটন করিয়াছেন, সুতরাং তাঁহার শরীর এখনও তেজঃপূর্ণ ও বলিষ্ঠ। তিনি মস্তকে জটা ধারণ করিতেন, দীর্ঘ শ্মশ্রু রাখিয়াছিলেন, হরিদ্রাবসন পরিধান করিতেন, এবং প্রাচীন শাস্ত্রাদিতে শিক্ষাদান করিয়া দিন কাটাইতেন। তাঁহার দেবীপ্রসাদ নামে পঞ্চদশ বৎসরের একটী সন্তান ছিল, সে পিতার সহিত পশ্চিমে অনেক ভ্রমণ করিয়াছে, পিতার ন্যায় তেজঃপূর্ণ ও উদারচেতা। সে এখন সনাতনবাটীর বিদ্যালয়ে ইংরাজী শিক্ষা করে, এবং পিতার নিকট সংস্কৃত অধ্যয়ন করে। দেবীপ্রসাদ বালক সুবোধকে বড় ভালবাসিত, সর্ব্বদা আপন গৃহে লইয়া যাইত এবং তালপুকুরেও মধ্যে মধ্যে আসিয়া সুবোধ ও সুশীলার সহিত খেলা করিত।

সুধা বিবাহের পর কয়েক বৎসর শরতের সঙ্গে কলিকাতায়ই বাস করিতেন, কখন কখন গ্রামে আসিতেন। শরচ্চন্দ্র একে একে বিশ্ব বিদ্যালয়গুলিতে উত্তীর্ণ হইলেন, পরে একটী উপযুক্ত চাকরীর সন্ধান করিতে লাগিলেন। একবার ইচ্ছা হইল, বিলাতে যাইয়া

বড় পরীক্ষা দিয়া ভাল চাকরী লইয়া আইসেন, কিন্তু শরতের সেরূপ আয় নাই যে বিলাতে যাইয়া কয়েক বৎসর থাকেন। শুনিলেন, দেশেও ভাল পরীক্ষা দিতে পারিলে "ষ্ট্যাটুটরি সিভিল সার্ভিস"-এ প্রবেশ করিয়া উচ্চকর্ম্ম পাওয়া যায়, সুতরাং সেই পরীক্ষার জন্য প্রস্তুত হইতে লাগিলেন।

তাঁহার ন্যায় বুদ্ধিমান, উৎসাহী কৃতবিদ্য লোক পরীক্ষায় ব্যর্থপ্রযত্ন হইলেন না। যে বৎসর পরীক্ষায় উত্তীর্ণ হইলেন, সেই বৎসরই তালপুকুর গ্রামে সুধার একটী পুত্রসন্তান হইল। সুধা এটী সুলক্ষণ মনে করিয়া বড় স্নেহে পুত্রের মুখ চুম্বন করিলেন। খোকার মাসী বড় যত্নে খোকার শুশ্রূষা করিতেন, এবং খোকার বাপ সহর্ষে পুত্রমুখ দেখিয়া চাকরীস্থান পশ্চিম অঞ্চলে চলিয়া গেলেন।

সেই অবধি দুই বৎসর শরচ্চন্দ্র বিদেশে বিদেশেই রহিলেন, দুই বৎসরের মধ্যে বাড়ী আসিতে পারেন নাই। স্বামীকে এত দিন ছাড়িয়া থাকা সুধার পক্ষে বড়ই কষ্টকর হইয়াছিল, গোপনে গোপনে চিঠি দিতেন, দিদির কাছে গিয়া অশ্রু বর্ষণ করিতেন, আবার পুত্রটীকে চুম্বন করিয়া অশ্রু মুছিতেন। এবার শরৎবাবু কার্য্যস্থানে সুধাকে লইয়া যাইবেন; এক্ষণে দুই মাসের ছুটী লইয়া বাড়ী আসিতেছেন, আজ তাঁহার তালপুকুরে আসিবার কথা,—সেইজন্য সুধা এত প্রফুল্লহৃদয়া হইয়াছেন,—সেইজন্য স্বামী-সোহাগিনী সযত্নে বেশভূষা করিতেছেন?

## নবম পরিচ্ছেদ ঃ ঠাকুরমার পরামর্শ

বিন্দু। বলি অ সুধা, সুধা, তোর কি আজ খোঁপা-বাঁধা হবে না বোন? সন্ধ্যা হয়ে গেল এখনও কি তোর চুলবাঁধা শেষ হল না? এমন চুলবাঁধা ত বাপের জন্মেও দেখিনি।

সুধা। দেখ না দিদি, এই ঠাকুরঝিকে বললেম এরকম করে চুল বেঁধে দিতে, তা ঠাকুরঝি যে কি করছেন তার ঠিক নেই।

কালীতারা। হ্যাঁ, লো হ্যাঁ, ঠাকুরঝিরই বড় সাধ, তোর মনে কিছু সাধ নেই, কেমন? লোকের ভাল করলে মন্দ হয়, না? তা এই নে বোন, এই খোঁপা বাঁধা শেষ হল, এখন রূপার ফুল দু'টী দে দেখি, বসিয়ে দি।

সুধা। না ঠাকুরঝি, রূপার ফুলে কাজ নেই, ছেড়ে দাও, তোমার দু'টী পায়ে ধরি।

কালী। আর নেকামিতে কাজ কি লো? এই নে ফুল দিয়ে দিয়েছি, এখন একবার তোয়ালেখানা দাও তো বিন্দুদিদি, সুধার মুখখানা ভাল করে মুছিয়ে দি!

কালীতারা ছাড়বার মেয়ে নয়। মুখখানি বেশ করে মুছাইয়া দিয়া গলায় হার পরাইয়া দিয়া, হাতে দু'খানি গয়না পরাইয়া দিয়া, একখানা কালো পেড়ে কাপড় পরাইয়া পরে আরশীখানি সুধার সম্মুখে ধরিয়া বলিলেন,—এখন শরৎ বাড়ীতে এসে বলুক মনের মত বৌ হয়েছে কি না?

লজ্জায় সুধা আরক্তমুখী হইয়া ছুটিয়া পলাইলেন, বিন্দু ও কালীতারা হাসিতে লাগিলেন।

কিন্তু সুধার আয়োজন এখনও শেষ হয় নাই। শুইবার ঘরে গিয়া একটী প্রদীপ জ্বালিলেন, হাসি-হাসি-মুখে বিছানা করিলেন, বিছানার ভিতর দুই একটী ফুলের মালা লুকাইয়া রাখিলেন, ডিবে ভরিয়া পান সাজিয়া রাখিলেন। কালীতারা ঘরে থাকতে রন্ধনকার্য্য আর কাহাকেও দেখিতে হইত না, তবে সুধা মিছরিপানা, ফল-মূল, মুগের ডাল ভিজান, প্রভৃতি যে সকল উপায়ে প্রথমে শরৎবাবুকে বশ করিয়াছিলেন, সে সমস্ত আয়োজন করিতে ক্ষান্ত হইলেন না।

রেকাবি করিয়া সমস্ত সাজাইতেছেন, এমন সময় সেই ঘরে ঠাকুরমাকে লইয়া বিন্দুদিদি প্রবেশ করিলেন। ঠাকুরমা সুধাকে দেখিয়া বলিলেন, "বলি আজ বড় আয়োজন যে লো!" সুধা লজ্জায় হেঁট মুখী হইলেন।

ঠাকুরমার পরিচয় দেওয়া আবশ্যক। বিন্দু ও সুধার সহিত তাঁহার কোন সম্পর্ক ছিল কিনা জানি না, গ্রামের কোন্ ঘরের সহিত তাঁহার কি সম্পর্ক তাহাও জানি না, তবে বৃদ্ধ বিধবাকে গ্রামের বৃদ্ধগণ আদর করিয়া মা বলিয়া ডাকিত, সুতরাং তিনি গ্রামের মধ্যবয়স্ক ও যুবক-যুবতীদিগের "ঠাকুরমা" হইতেন। বাল্যকাল হইতেই বিধবা, সুতরাং স্বামিঘর কখনও করেন নাই। মনটী সাদা, হৃদয় মমতাপূর্ণ, আর ছেলে দেখিলেই ঠাকুরমা কোলে লইতেন। সকল বাড়ীতেই তাঁহার যাতায়াত ছিল, সকল ঘরের ছেলেরা তাঁহাকে ভালবাসিত, সকল গৃহের গৃহিণীরা ঠাকুরমাকে বসাইয়া দুইটী গল্প করিতেন! তবে ঠাকুরমা একটু রসিকা ছিলেন, এবং কথাগুলি একটু অম্লমধু, নিতান্ত মিছরিমাখান নয়।

আজ অনেক দিন পর শরৎবাবু বাড়ী আসিবেন, শরৎবাবুকে ঠাকুরমা ছেলেবেলা বড় ভালবাসিতেন, তাই আজ একবার দেখিতে আসিয়াছেন। শরৎবাবুকে গ্রামের লোক একঘরে করেছে, কিন্তু ঠাকুরমা মায়া ও মমতা কাটাতে পারেন নাই।

হাসিতে হাসিতে ঠাকুরমা বলিলেন,—বলি আজ বড় আয়োজন যে লো! বিদেশে কি আর কারও স্বামী চাকরী করে না, না বিদেশ থেকে কেউ ফিরে আসে না! এত আয়োজন কিসের লো? বুড়ী ঠাকুরমা এসেছে তা কি একবার চেয়ে দেখ্‌তে নেই?

সুধা। না ঠাকুরমা, তুমি এসেছ জানতাম না। আয়োজন আর কি ঠাকুরমা, একটু জলখাবার তৈয়ার করে রাখছি। তা ঠাকুরমা, তুমি রেকাবিখানা সাজিয়ে দাও না।

ঠাকুরমা। দেখি দেখি কি রেখেছিস। ইস্, এ যে পানফল, আক, মুগের ডাল, আর এ পাথরের গেলাসে বুঝি মিছরিপানা?

বিন্দু। হ্যাঁ গো ঠাকুরমা, শরৎবাবু মিছরিপানা বড় ভালোবাসেন।

ঠাকুরমা। আর এ বাটীতে কি? ও মা, এ যে চিনির রসে রসবড়া রে! এ বুঝি তুই আপনার হাতে করেছিস? এ যে ভারি যত্ন লো। দেখিস বাছা, এত যত্ন-টত্ন করে যেন শরতের মাথাটি খাসনি।

বিন্দু। কেন ঠাকুরমা, শরতের মাথা খেতে যাবে কেন? অনেক দিন পর শরৎ বাড়ী আস্‌ছে তা সুধা একটু যত্ন করবে না ত কে করবে?

ঠাকুরমা। তা করবে বৈ কি বাছা! সুধা ভাল মেয়ে, শরতের যত্নটত্ন করবে বৈ কি। তবে কি জানিস্, আজকাল যে রকম সময় পড়েছে, জেয়াদা যত্নটত্ন করলেই পুরুষমানুষ আবার মাথায় চড়ে। তা বুঝি জানিস্‌নি?

বিন্দু। না ঠাকুরমা, সে আবার কেমন, বল না ঠাকুরমা।

ঠাকুরমা। ওলো দেখবি, যখন আমার মত বয়স হবে দেখে শিখবি। আমি বাড়ী বাড়ী যাই, ঢের দেখিছি লো, তাই শিখিছি।

বিন্দু। তা আমাদের শিখাও না ঠাকুরমা, আমরা শুনি।

ঠাকুরমা। ওলো শুন্‌বি ত শোন। ঐ যে তোরা বিয়ে বিয়ে পাগল হইস; ছেলের বিয়ে দাও, মেয়ের বিয়ে দাও বলে পাগল হইস্, আমি ত বলি ছেলেমেয়ের বিয়ে হয় না ত, ছেলেমেয়ের নড়াই নাগে। এই যেমন রাজায় রাজায় নড়াই হয় না? সেই রকম নড়াই নাগে। নে, তোরা যে হেসে গড়িয়ে গেলি। বুড়ীর কথা শুনে যদি অমন করে হাসিস ত আমি এই চল্লাম।

বিন্দু। না ঠাকুরমা, আর হাস্‌ব না, বল, বল, তোমার পায়ে ধরি।

ঠাকুরমা। বলছিলাম কি, বিয়ে নয় ত, ছেলেমেয়ের নড়াই নেগে যায়। যে যত আদায় করতে পাবে, বুঝলি কি না, মেরে ধরে, বকে ঝকে, যে যত আদায় করতে পারে। ঐ আমাদের পাড়ার ঐ ঘোষালের পো আছে না? তার দুইটা ছেলে হয়েছে তা জানিস বাছা। তা ঘোষালদের বৌটী রোগা শরীর নিয়ে দুই ছেলে কাঁকে করে সমস্ত দিন খাটছে গো, সমস্ত দিন খাটছে, বাসন মাজা, ঘর ঝাঁট দেওয়া, জল আনা, রাঁধা বাড়া, সমস্ত সংসারের কাজ করছে, তার উপর দু'বেলা গাল খেতে খেতে প্রাণটা যায়। বাবুর যদি গরম দুধটুকু পেতে একটু দেরী হইল ত অমনি গালাগালি, সে ত এমন গালাগালি নয়, আমাদের কাণে আঙ্গুল দিতে হয়। বৌটী নিতান্ত ভাল মানুষ, মুখে রক্ত উঠিয়ে বাবুর যত্ন করে, তবু ত উঠতে নাবতে গাল খায়। তাই বলি অধিক ভাল মানুষ হওয়া কিছু নয়, একটু আদায় করতে শেখ।

বিন্দু। তা সব পুরুষ কি ঐ রকম ঠাকুরমা?

ঠাকুরমা। না, তা বলছিনি, তা বলছিনি, আবার সেও তেমনি আছে। ঐ যে বড়ালদের বৌটী কেমন পাকা মেয়ে। স্বামীকে ঠিক যেন ভেড়া করিয়া রাখিয়াছে। কর্ত্তাটী বৌয়ের কথায় উঠে, বৌয়ের কথায় বসে, মুখে কথাটী কহিবার যো নেই! তবু ত বড়ালের বৌয়ের বকুনি থামে না, সকাল থেকে পিট্ পিট্ করে বক্‌ছে, আর রাত দুই প্রহরের সময় সে বকুনি শেষ হয়! বাবুটী কলুর বলদের মত চোখ কান ঢাকিয়া মুখ বুজিয়া বৌয়ের বোঝা ঘাড়ে নিয়ে সারাদিন ঘুরছেন! সাবাস মেয়ে যা হউক কেমন স্বামীকে বশ করেছে! কেমন কাজ আদায় করে নিচ্ছে! গহনা বল, কাপড় বল, টাকা বল, মানটুকু বল, কেমন আদায় করে নিচ্ছে! কোন কথায় কর্ত্তাটীর কি না বলিবার যো আছে?

বিন্দু। তা ওরকম কি আদায় করা ভাল? উহাতে কি সংসারে সুখ হয়। এই দেখ না জ্যেঠাইমহাশয়ের সংসারে কি হইয়া গেল?

ঠাকুরমা। ঠিক বলেছিস বাছা, আহা ঠিক ধরেছিস! তারিণীবাবুর সোণার সংসার ছিল, উমার মাকে কখন একটা রেগে কথা কহিতে শুনিনি গো। তা তাকে ভাল মানুষ পেয়ে তোর জ্যেঠামশাই তাকে পায়ে ঠেল্‌লেন, দেখলি ত! আহা তাকে দগ্ধে মারলেন। এ লড়াই লো লড়াই—যে ভাল মানুষ তারই মরণ, যে শক্ত তারই জিত। আবার এখন কেমন লড়াই বেধেছে! সেই ত তারিণীবাবু,—পাড়ায় পাড়ায় ষাঁড়ের মত ফেরেন,—সকলকে শাসন করেন,—বাড়ীতে প্রভুত্ব করুন দেখি! কৈ এবারও ত ছেলে হইল না, আর একটা বৌ করুন দেখি! তার যে, নেই, ছোট গৃহিণী তারে বাড়া শক্ত, লড়াইয়ে তারিণীবাবুকে হারাইয়া সর্ব্বস্ব কাড়িয়া লইয়াছে। বেশ করেছে! খুব করেছে! মেয়ের মত মেয়ে বটে! বেশ করেছে, আরও করবে। এ রকম মেয়ে না হইলে কি পুরুষ জব্দ হয়?

বিন্দু হাসিতে হাসিতে জিজ্ঞাসা করিলেন,—তা গোপী জ্যেঠাই যা করলে, সে কি ভাল কাজ ঠাকুরমা? ও রকম কাজে কি সংসারে সুখ হয়?

ঠাকুরমা। ভাল আর কি? এই সংসারে রীতি, চিরকাল এই হয়ে আসছে! সুখ আবার কি? লড়াইতে সুখ হয়, না বিয়েতে সুখ হয়? যে যত কেড়ে নিতে পারে, মেরে ধরে বকে ঝকে যে যত আদায় করতে পারে। আমি ত সংসারে এই দেখি, তোরা বাছা লেখাপড়া শিখিছিস, কি ভাবিস জানি না।

সুধা হাসিতে হাসিতে বলিলেন,—আচ্ছা ঠাকুরমা দিদি ত হেমবাবুকে সেবাটেবা করে, আর হেমবাবুও দিদির যত্ন করে। কৈ দিদি ত আদায় করতে শেখে নাই।

ঠাকুরমা। ওলো, ওদের কথা বলিস কেন? হেমবাবুটী ত সন্ন্যাসী! আর বিন্দু চিরকালই একটু বোকাসোকা মেয়ে, ওদের কথা ছেড়ে দে। তা ওরকম বোকাসোকা ভাল মানুষ সংসারে কটা আছে? আমি ত দেখি সংসারে প্রায়ই লড়াই, যে ভাল মানুষ হয় তারই সর্ব্বনাশ। তা পুরুষের কি বল? তারা রোজগার করে, তাদের বিষয়সম্পত্তি আছে, তাদের আয় আছে, তারা পায়ের উপর পা দিয়ে বসে, আর বৌগুলাকে দাসীর মত খাটাতে চায়। তা বৌগুলা যদি একটু ধারাল না হয়, একটু ঝাঁঝাল না হয়, তোর জ্যেঠাইয়ের মত শক্ত না হয়, তা হইলে কেবল খেটে খেটে তাদের প্রাণটা যাক? পুরুষের নাথি ঝেঁটা খেয়ে থাকুক? কেমন? তাই বলি বাছা, একটু ধারাল হবি, একটু ঝাঁঝাল হবি, একটু শক্ত হবি। তাহলে মানে মানে থাকবি, আদায় করতে শিখবি, কাপড়খানা, গহনাখানা টাকা ও প্রভুত্বটা আদায় করবি। পুরুষকে ভয়ে ভয় রাখবি, পুরুষের গতর খাটিয়ে আদায় করে নিবি, তবে ত বলি মেয়ের মত মেয়ে। আদায় করতে শিখবিনি ত মেয়ে জন্ম নিয়ে এসেছিলি কেন?

বিন্দু। ঠাকুরমা, আদায় করতে গিয়ে যদি সব লোক্‌সান হয়?

ঠাকুরমা। যে রাঁধতে জানে তার হাতে কি বেগুন খারাপ হয়?

বিন্দু। ঠাকুরমা, এই বয়সেই আমি কত লোক্‌সান দেখলাম! কত পরিবার ঝগড়াঝাঁটি করিয়া শ্মশানের মত হয়ে গিয়েছে। স্বামী কিংবা স্ত্রী একটু সহ্য করিলে সোণার সংসার থাকিত, কিন্তু সেইটুকু সহ্য না করিতে সংসার-সুখ গোল্লায় গিয়াছে।

অধিক আদায় করিতে গিয়া সব লোকসান হইয়াছে, ঠাকুরমা শেষে যে আদায়ের চেষ্টা করিয়াছিল সেই মাথায় হাত চাপড়াইয়াছে।

ঠাকুরমা। ও লো, সে রাঁধুনীর দোষ। বলি, ঐ যে এক একটা রাঁধুনী বেগুনে জেয়াদা নুন দিয়ে ফেলে,—তাই বলে কি নুন না দিলে রান্না হয়? তুই ত একজন ভাল রাঁধুনী, কৈ নুন না দিয়ে কেবল মিছরি দিয়ে সব বেগুনগুলো রাঁধ দেখি?

## দশম পরিচ্ছেদ : প্রিয় সমাগম

রাত্রি প্রায় আটটার সময় শরচ্চন্দ্র বাটী আসিয়া পঁহুছিলেন। তাঁহাকে দুই বৎসর পর দেখিবার জন্য আজ বাড়ী লোকে পূর্ণ। হেমচন্দ্র এতদিন পর ভ্রাতৃসম শরৎকে আলিঙ্গন করিয়া যথার্থই আনন্দ লাভ করিলেন। অন্যান্য বয়স্য বন্ধুগণও শরৎকে সানন্দে অভিবাদন করিলেন। গ্রামের বৃদ্ধগণ (যাঁহারা শরচ্চন্দ্রকে একঘরে করিতে অগ্রগামী ছিলেন), তাঁহারা উচ্চপদাভিষিক্ত বহুক্ষমতাশালী যুবককে "বাবাজি" "বাবাজি" বলিয়া বড়ই প্রীতি, স্নেহ ও যত্ন দেখাইলেন। শরৎ সকলকে সম্মানিত করিয়া মার ঘরে গেলেন। ভূমিষ্ঠ হইয়া স্নেহময়ী মাতাকে প্রণাম করিলেন। শুক্লকেশী শুভ্রবসনা বৃদ্ধা সজল নয়নে পুত্রের শিরশ্চুম্বন করিয়া আশীর্ব্বাদ করিলেন।

অনেকক্ষণ মাতার কাছে বসিয়া মাতার কুশলবার্ত্তা জিজ্ঞাসা করিলেন। শরতের মাতা সংসার হইতে প্রায় অবসর লইয়াছেন, সংসারের কাজকর্ম্ম কিছু দেখেন না। প্রাতঃকালে স্নান করিয়া দ্বিপ্রহর পর্য্যন্ত পূজা-আহ্নিক করেন, তৎপর কিছু জলগ্রহণ করিয়া বিশ্রাম করেন। সন্ধ্যার সময় আবার আহ্নিক করিয়া নিরামিষ ভোজনান্তর শয়নগৃহে প্রবেশ করেন।

শরৎকে সকলে যখন একঘরে করে, তখন শরতের মাতা হৃদয়ে বড় ব্যথা পাইয়াছিলেন। কিন্তু তাঁহার গুরুদেব বলিলেন, "মা, কিছু ভাবিও না, ব্রাহ্মণ পূজারী তোমার বাড়ীতে আসে না আসে তাহাতে ক্ষতি বৃদ্ধি নাই। তুমি যে নিয়মে পূজা-আহ্নিক কর, সেই নিয়মেই করিতে থাক, পূজারী ব্রাহ্মণের সাহায্য অনাবশ্যক। মনের সহিত ভগবানকে ডাকিলেই ভগবানের আরাধনা হয়, ভগবানের আরাধনায় মোক্তারনামা আবশ্যক হয় না।"

শরতের মাতা সেই পরামর্শই গ্রহণ করিলেন। তাঁহার পুণ্যবলে শরৎ সকল পরীক্ষায় উত্তীর্ণ হইয়া উপযুক্ত কার্য্য পাইয়াছেন, আজ বিদেশ হইতে আসিয়া ভক্তিভাবে মাতার চরণ ধরিয়া প্রণাম করিলেন।

বিন্দু ও কালীতারা শরতের কাছে বসিয়া কত যত্ন করিলেন, কত কথা জিজ্ঞাসা করিলেন। শরৎও তাঁহাদের যথেষ্ট সম্ভাষণ করিলেন। পার্শ্বে দণ্ডায়মান অবগুণ্ঠনবতী সুধার ক্রোড় হইতে প্রিয় শিশুকে ক্রোড়ে লইয়া ঘন ঘন চুম্বন করিলেন,—আনন্দে সুধার নয়ন হইতে ঝর ঝর করিয়া জল পড়িতে লাগিল।

রাজপুরুষদিগের আহ্বানার্থ নগরে নগরে ও গ্রামে গ্রামে বড় ধূম হয়। পুণ্যচরিত্র পুণ্যহৃদয় শরচ্চন্দ্রকে আহ্বান করিবার জন্য আজ সেই ক্ষুদ্র কুটীরে যেরূপ স্নেহের লহরীতে ভাসিল, তদপেক্ষা প্রকৃত স্নেহ, প্রকৃত প্রেম, প্রকৃত ভালবাসা এ জগতে দৃষ্ট হয় না।

শরৎ অনেকক্ষণ পর মুখ প্রক্ষালন করিলেন। অবগুণ্ঠনবতী সুধা সযত্নে জলখাবার আনিয়া দিলেন। জল খাইয়া পুনরায় হেমচন্দ্রের সহিত বাহিরের ঘরে যাইয়া সমবেত বন্ধুদিগের সহিত গল্প করিতে লাগিলেন। গ্রামের সকলের কুশলবার্ত্তা জিজ্ঞাসা করিলেন, দরিদ্র ও বিপদগ্রস্তদিগকে আশু সাহায্য দানে প্রতিশ্রুত হইলেন, সাধারণের ব্যবহার্য্য পুষ্করিণী ও পথঘাট সংস্কারের জন্য কৃতসংকল্প হইলেন, পীড়িতদিগের ঔষধাদি দানের ব্যবস্থা করিলেন, দরিদ্র বালকদিগের বিদ্যালয়ের মাহিয়ানা দিতে স্বীকৃত হইলেন। বৃদ্ধদিগের কাহারও ছেলেদের পড়িবার পুস্তক চাই, কাহারও পিতৃশ্রাদ্ধে কিছু সাহায্য চাই, কাহারও ঘরটী ছাইবার জন্য কিছু খড় চাই। শরৎ দুই বৎসর পর দেশে আসিয়াছেন, কাহাকেও বঞ্চিত করিলেন না, সকলকেই সাহায্যদানে প্রতিশ্রুত হইলেন।

রাত্রি প্রায় দেড় প্রহরের সময় আহার প্রস্তুত হইয়াছে। হেম ও শরৎ আহারে বসিলেন। বিন্দু তাঁহাদের কাছে বসিলেন, কালীতারা রন্ধনে অতুল্যা, তিনি ভাইকে মনের মত খাওয়াইয়া তৃপ্তিলাভ করিলেন।

পরে মেয়েদের খাওয়াদাওয়া হইল। রাত্রি দ্বিপ্রহরের পর হেম ও বিন্দু বিদায় হইলেন। বিন্দু বিদায় হইবার পূর্ব্বে শরতের হাত ধরিয়া তাঁহার শয়নঘর পর্য্যন্ত লইয়া গিয়া বলিলেন, "এখন তোমার ধন তুমি বুঝিয়া লও, আমরা চলিলাম!" ঘরে প্রবেশ করিয়া শরৎ দেখিলেন, শয্যায় শিশু নিদ্রিত রহিয়াছে, পার্শ্বে একটী প্রদীপ জ্বলিতেছে, এবং শিশুর নিকটে পূর্ণযৌবনা, পতিপ্রাণা, লজ্জাবনতা সুধা রঞ্জিত মুখখানি হেট করিয়া বসিয়া রহিয়াছেন!

এক মুহূর্ত্ত কাল সেই পুণ্য ছবিটী দেখিলেন,—প্রদীপের স্তিমিত আলোকে হৃদয়ের সর্ব্বস্ব রত্নকে নিরীক্ষণ করিলেন,—ধীরে ধীরে সুধার পার্শ্বে আসিয়া সেই কোমল প্রেমবিহ্বল দেহলতা হৃদয়ে ধারণ করিয়া সেই কম্পিত ওষ্ঠদ্বয়ে গাঢ় চুম্বন করিলেন।

সুধা চক্ষু মুদিত করিলেন, সংজ্ঞাশূন্য হইয়া কোমল বাহুলতা দ্বারা পতির গলদেশ জড়াইয়া ধরিলেন,—বহুদিনের হৃদয়ের ব্যথা ভুলিলেন। পতিপ্রাণা সুধার পূর্ণ হৃদয় স্ফীত হইতে লাগিল, নয়ন দুটী আনন্দবারিতে আপ্লুত হইল।

সাদরে সে জল মুছাইয়া দিয়া সে সুন্দর নয়নদ্বয়ে বার বার চুম্বন করিয়া শরচ্চন্দ্র বলিলেন, "সুধা,—আমি জগতের মধ্যে ভাগ্যবান যে তোমার মত রমণীরত্ন আমার হৃদয়াকাশে শোভা পাইতেছে, আমার জীবনাকাশে চিরকাল দীপ্ত রহিয়াছে। স্বদেশে, বিদেশে, সুখে, শোকে সন্তাপে, তুমিই আমার নয়নমণি, তুমি আমার গৃহলক্ষ্মী।"

সুধা কিছু উত্তর দিতে পারিল না—স্বামীর স্নিগ্ধ প্রেমপূর্ণ মুখের দিকে আবার সজল নয়নে চাহিল, আবার স্বামীর বক্ষে মুখ লুকাইয়া ঝর ঝর করিয়া নয়নজল ত্যাগ করিল।

পতিপ্রাণা সুধার মনের কথা যদি বাক্যে প্রকাশ করিবার ক্ষমতা থাকিত, তবে সে বলিত, "পথের কাঙ্গালিনীকে কুড়াইয়া হৃদয়ে স্থান দিয়াছ,—দুঃখিনীর জন্য নিন্দা ও কষ্ট সহ্য করিয়াছ,—হৃদয়েশ্বর! আমি কি তোমার রত্ন হইলাম? চিরজীবন তোমার দাসী হইয়া থাকিব, জন্মে জন্মে পুণ্যপদ সেবা করিব।"

## একাদশ পরিচ্ছেদঃ দাদামহাশয়ের পরামর্শ

ঠাকুরমা। কে লা সুধা, উঠেছিস্?

সুধা। উঠেছি ঠাকুরমা, এত সকালে যে?

ঠাকুরমা। এই সকালে একবার এলাম গো, শরৎকে দেখিতে। আর এই নে, কাল রাত্রিতে একখানা দৈ পেতেছিলাম, শরতের জন্য নিয়ে এলাম।

সুধা। একি ঠাকুরমা? এত যত্নটত্ন করলে পুরুষ মানুষ মাথায় চড়বে যে।

কালীতারা। ঠাকুরমার ঐ রকম ধারা। অন্য লোককে বলেন, আদায় করে নে, আদায় করে নে, আর আপনি পরের জন্য করে করে গতরখানি মাটি করিলেন। তাহা ঘোষালদের জন্য ঠাকুরমা যদি না করিত, ত সে বৌ কি বাঁচত, সংসারের অর্দ্ধেক কাজ ঠাকুরমা গিয়ে করে দিয়া আসে। ঐ বড়ালদের বাড়ীর কর্ত্তাটির যখন ব্যরাম হইল, ঠাকুরমা ত পাঁচ সাত দিন ঘরে আসে নি, রোগীর কাছে বসেই ছিল। আহা উমার মার শেষ দশায় ঠাকুরমা না থাকলে কে করত, দিন নেই, রাত নেই, রোগীর যত্ন করিত। আর পাড়ার যত ছেলে ত ঠাকুরমাকে পেয়ে বসেছে, পাটালিগুড় আর দৈ কারও ঘরে কিনিতে হয় না।

ঠাকুরমা। না লো না,—তবে লোকের ব্যারামস্যারাম হলে করতে হয়। বলি সুধা, ও সুধা, কাল রাত্রিতে একটু মানটান করেছিলি না? দুই একটা ঝাল ঝাল কথা শুনিয়ে দিয়েছিলি? এতদিন পর বিদেশ থেকে এল, একবার অভিমান করে বেঁকে বসেছিলি ত? পায়েটায়ে ধরাইয়াছিলি?

সুধা। না ঠাকুরমা, ভুলে গিয়েছিলাম।

ঠাকুরমা। ওমা! কোথাকার হাবা মেয়ে গা? বলি একটু মুখভারি করে দুই একখানা গহনা আদায় করলি নি? তোর জন্য দুই একখানা গহনা এনেছে?

সুধা। জানিনি ঠাকুরমা, জিজ্ঞাসা করতে ভুলে গিয়েছিলাম!

ঠাকুরমা। ও হরি! বলি তুই কি একেবারে কচি খুকি লো? এই রকম করে সংসার করবি? বলি এতদিন যে বিদেশে চাকরি করলে টাকাগুলো কি করলে তার খোঁজ খবরও নিলিনি? তুই এমন ফুটফুটে বৌ, তোর নামে কোম্পানির কাগজ দুই একখানা করে দিক্ না? তা বলেছিলি?

সুধা হাসিতে হাসিতে পুনরায় বলিলেন,—বলতে ভুলে গিয়াছিলাম ঠাকুরমা।

ঠাকুরমা। হয়েছে! নে বাছা, তোরা মিছরি দিয়ে বোতল বাঁধগে,—আমি তোর

নূতন জ্যেঠাইমার বাড়ী একবার যাই। সে বাড়ীর বেগুন বেশ একটু মুন দিয়া পড়ে।

এইরূপ কথা হইতেছিল, এমন সময় শরৎবাবু সেই ঘরে আসিয়া পড়িলেন। ঠাকুরমাকে দেখিয়া একটী গড় করিয়া বলিলেন,—ঠাকুরমা, এত সকালেই এসেছ, আমি মনে কর্‌ছিলাম, একবার তোমার বাড়ী আজই যাব।

ঠাকুরমা। না বাছা, তোরা যাবি কেন, আমিই এসে এসে দেখ্‌বো। কাল সন্ধ্যার সময়ই আমি এসেছিলাম, তোর আসতে রাত হল দেখে চলে গেলাম। আহা বেঁচে থাক, আমার মাথার চুলের মত তোর বয়স হউক, ভগবান তোর মঙ্গল করুন। আহা তোর শাশুড়ী যদি আজ বেঁচে থাকত, সোণার চাঁদের মত দুটী জামাই দেখে তার চক্ষু জুড়াত।

ঠাকুরমা কাপড়ের খোঁট দিয়া চক্ষু মুছিলেন। ক্ষণেক পর একটু হাসিয়া বলিলেন,—তা বাছা, এতদিন পর এলি, কৈ বৌয়ের গহনা? ভালমানুষ বৌ বলে ফাঁকি দিলে ত হবে না, আমি এই বৌয়ের জন্য কোমর বেঁধে ঝগড়া কর্‌তে এসেছি।

শরৎ হাসিয়া বলিলেন—বৌ আগে, না ঠাকুরমা আগে? এই বলিয়া ঠাকুরমার জন্য যে তসরের সাড়ী আনিয়াছিলেন, তাহা তাঁহার সম্মুখে রাখিলেন।

ঠাকুরমার চক্ষে আবার জল আসিল। বলিলেন,—এ সব কেন বাছা, আমাদের জন্য এ সব কেন? আমি বুড়োসুড়ো হয়েছি তিন কাল গিয়ে এক কালে ঠেকেছে, আমার তসর গরদের কি কাজ বল দেখি? তা ঠাকুরমাকে মনে করে এনেছিস্, বেঁচে থাক। কিন্তু দেখ্, শরৎ, আর আমার জন্য এমন করে খরচপত্র করিস্‌নি।

শরৎ ঘরে আসতে সুধা ঘোমটা দিয়া কোণে দাঁড়াইয়াছিলেন,—কাণে কাণে কালীতারাকে কি বলিলেন। কালীতারা হাসিয়া ঠাকুরমাকে বলিলেন,—বৌ বল্‌ছে ঠাকুরমা, তসরের কাপড়খানা নাও, আরও খুব আদায় করে নাও, না হলে পুরুষ মানুষ মাথায় চড়বে যে।

শরৎ হাসিয়া বলিলেন,—ঠাকুরমা বুঝি আদায় করিবার মন্ত্র শিখাইতেছিলেন! ঠাকুরমার মত সকলে যদি জগতের স্নেহ, ভালবাসা, মমতা, আদায় করিতে পারিত, তাহা হইলে জগৎ স্বর্গ হইত।

ঠাকুরমার পর গ্রামের দিদিমা শরৎকে আশীর্ব্বাদ করিতে আসিলেন, তাহার পর জ্যেঠাইমা, খুড়ীমা, পিশীমা, মাসীমা, যত বৃদ্ধাগণ সকলে শরতের মুখচন্দ্র দেখিতে আসিলেন। সমাজের নিয়ম অনুসারে তাঁহারা শরৎ ও সুধাকে একঘরে করিয়াছেন, কিন্তু তাহাদের দেবতুল্য অনিন্দনীয় চরিত্র, তাহাদের অসীম পরোপকারিতা তাহাদের দয়া, মায়া ও সৎকার্য্য কাহারও অবিদিত ছিল না। গ্রামের আবালবৃদ্ধবনিতা, তাহাদের সাধুবাদ করিত, আবালবৃদ্ধবনিতা আজ তালপুকুর গ্রামের গৌরবস্বরূপ শরচ্চন্দ্রকে সম্ভাষণ করিতে আসিল। শরৎও সকলকে প্রিয় সম্ভাষণে তুষ্ট করিলেন, বৃদ্ধদিগকে প্রণাম করিয়া বস্ত্রাদি দিলেন, বন্ধুদিগের কুশলবার্ত্তা জিজ্ঞাসা করিলেন, কৃষকদিগের ছোট ছোট ছেলেমেয়ের হাতে এক একটী টাকা দিলেন। কৃষকপত্নীগণ সজল নয়নে ছেলে কোলে লইয়া বাবুকে সাধুবাদ করিতে করিতে চলিয়া গেল।

আহারাদির পর সমস্ত দিন শরচ্চন্দ্র গ্রাম পর্য্যটন করিয়া সকলের বাড়ী গিয়া সাক্ষাৎ করিয়া আসিলেন, শত্রু মিত্র বিচার করিলেন না। অবশেষে বৈকালবেলা তারিণী-বাবুর বাড়ীও গেলেন। তারিণীবাবু শরৎকে সমাদর করিলেন,—শরৎবাবু প্রস্থান করিলেন, তারিণী বাবুর গরবিনী গৃহিণী ঠোঁট ফুলাইয়া বলিলেন,—তা চাকরি হয়েছে, যাক চাকরি করুক গিয়া। আমাদের বাড়ীতে আসা-যাওয়া কেন? যার জাত নেই, কুল নেই, তার সঙ্গে মিশিলে আমাদের পুণ্যের সংসারে কলঙ্ক পড়বে যে!

সন্ধ্যার সময় বাড়ীতে কিছু জলযোগ করিয়া শরচ্চন্দ্র "দাদামহাশয়ের" বাড়ীতে গেলেন। দাদামহাশয় গ্রামের মধ্যে বুড়ো, কিন্তু এখনও খুব শক্ত,—লাঠি ধরিয়া পাড়ায় পাড়ায় ফিরেন, সকল বাড়ীর খবর রাখেন, গ্রামের বয়স্কা গৃহিণীদিগকে কখন "মা" বলিয়া সম্বোধন করেন, কখন "বেটী" বলিয়া গালি দেন, এবং গ্রামের যুবতীদিগকে নাতিনী বলিয়া উপহাস করেন। যুবতীগণ ঘাট হইতে কলস লইয়া আসিবার সময় বুড়োকে দূর থেকে দেখিতে পাইলে ভয়ে পালায়,—"দাদামহাশয়ের" জ্বালায় গ্রাম অস্থির!

শরৎকে ছেলেবেলা হইতে দাদামহাশয় বড় ভালবাসিতেন। শরৎও দাদামহাশয়কে বড় সম্মান করিতেন, এবং গ্রামে আসিলেই তাঁহার সহিত সাক্ষাৎ করিতেন।

গ্রীষ্মকালের সন্ধ্যার সময় বাড়ীর বাহিরের রকের উপরে দাদামহাশয় একাকী বসিয়া আছেন, পূর্ব্বকালের কথা স্মরণ করিতেছেন, পূর্ব্বস্মৃতি রোমন্থন করিতেছেন। দাদা-মহাশয়ের মুখখানি রসিকের মুখ, নয়নের কণায় উপহাসের ভাব লুক্কাইত রহিয়াছে! দাদামহাশয়ের মনটী ভাল, কিন্তু মুখে কিছু আটকায় না!

শরৎকে দেখিয়া দাদামহাশয় প্রকৃত আনন্দিত হইয়া বলিলেন,—এস ভায়া এস,—অনেক দিন পর তোমাকে দেখিলাম! বলি ভাল আছ ত?

শরৎ। আপনার প্রসাদে ভালই আছি।

দাদা। তোমার মা ভাল আছেন? কালীতারা ভাল আছে? আর আমার সেই ফুটফুটে নাতবৌটী ভাল আছে? খোকা ভাল আছে?

শরৎ। আপনার আশীর্ব্বাদে সকলেই ভাল আছে।

দাদা। তা এতদিন পশ্চিম অঞ্চলে কেমন ছিলে? সে দেশের জলহাওয়া কেমন?

শরৎ। ভালই ছিলাম। বিহারের জলহাওয়া ভাল তবে এখন এই বর্দ্ধমানের মত মেলেরিয়া জ্বর সেখানেও হইতেছে। মেলেরিয়াতে দেশটা উচ্ছন্ন হইল।

দাদা। বল কি? আমারা ত চিরকালই জানি পশ্চিম প্রদেশ বড়ই ভাল, কাশী প্রয়াগ যেমন পুণ্যস্থান, সেইরূপ শরীরের পক্ষেও উত্তম স্থান।

শরৎ। শুনিয়াছি কাশী প্রয়াগ এবং দিল্লী আগ্রা পর্য্যন্ত মেলেরিয়া জ্বর বিস্তারিত হইয়াছে, পাঞ্জাব প্রদেশেও নাকি মেলেরিয়া হয়। আমি এই দুই বৎসর বিহারে ছিলাম, সেখানে ত অতিশয় মেলেরিয়া হয়। তবে ভাগ্যক্রমে আমার এ পর্য্যন্ত জ্বর হয় নাই।

এইরূপে দাদামহাশয়ের সহিত অনেকক্ষণ পশ্চিমদেশের কথা, চাকরির কথা, তাল-

পুকুরের কথা ইত্যাদি নানা কথা হইতে লাগিল। দাদামহাশয় পূর্ব্বকালের চাকরির রহস্য গল্প বলিলেন, পূর্ব্বকালের গৃহসংসারের রহস্য-গল্প বলিলেন, কেমন করিয়া সাহেবদের বশে রাখিতে হয় তাহা বলিলেন, কেমন করিয়া বৌকে বশে রাখিতে হয় তাহাও বলিলেন। সেই সমস্ত কথা কহিতে কহিতে জিজ্ঞাসা করিলেন,—বলি এখন ছুটী লইয়া আসা হইয়াছে কি মনে করিয়া? নাতবৌকে নিয়ে যেতে চাও বুঝি? তা হবে না ভায়া নাতবৌকে শীঘ্র ছাড়ব না।

শরৎ। তা আপনারা অনুমতি না দিলে কি প্রকারে পরিবার লইয়া যাই।

দাদা। তা অনুমতি দি কেমন করে? তোমরা সব কালেজের ছেলে বৌ ক মাথায় করে রাখবে, আপনারও চাকরিটী ঘুচাবে, বৌয়েরও মাথাটী খাবে।

শরৎ। সে কি দাদামহাশয়? বৌয়ের মাথা খাব কেন?

দাদা। তা নয় ত কি? তোমাদের বৌঠাকুরুণরা নাকি কলুর মত ঘানিগাছের উপর বসিয়া থাকেন, আর তোমাদের চোখে ঠুলি দিয়া ঘোরান। ভায়া। সেকালে ত এমন রীতিটী ছিল না, সেকালে অন্য রীতি ছিল।

শরৎ। কি রীতি দাদামহাশয়? বল না দুই একটা পুরাতন কথা শুনি, দুই একটা পুরাতন রীতি শিখিয়া লই।

দাদা। বলি সেকালে কি বৌদের পায়ের উপর পা দিয়া বসিবার উপায় ছিল? ঐ সকাল থেকে উঠে বাসন মাজা, ঘর ঝাঁট দেওয়া, কুটনা কোটা, বাটনা বাটা, রাঁধা, বাড়া, পুরুষদের খাওয়ান, ছেলেদের খাওয়ান,—এসব কাজ হলে তবে বৌয়েরা মুখে জল দিতে পারিত। কাজ না করলে কি বৌ তৈয়ের হয়? সেকালের শাশুড়ীরা বৌ তৈয়ের করতে জানত। তোমরা ভায়া কালেজের ছেলে, তোমরা তার কি জানবে বল?

শরৎ। শুনেছি নাকি সেকালে শাশুড়ীর কখন কখন হাতা পুড়িয়ে ছেঁকা দিয়া বৌ তৈয়ের করত!

দাদা। ওহে ভায়া, চাই চাই, একটু শাসন চাই। তোমারা সব বগী গাড়ী হাঁকাও না? বলি গাড়ী হাঁকাইবার সময় ঘোড়ার রাস একটু টেনে রাখলে ঘোড়া যায় ভাল, কেমন? আর তা না হলে ঘোড়া মুখ থুবড়ে পড়ে যায়। দেখ ভায়া, তোমার যেমন রাস আলগা,—যেন নাতবৌটী শেষে মুখ থুবড়ে পড়ে যায় না।

শরৎ। দাদামহাশয়! মেয়েমানুষ কি ঘোড়া? তারা কি আপনাদের কর্ত্তব্য জানে না? তাদের কি ঘোড়ার মত মুখে রাস দিয়া ফেরাইতে হয়?

দাদা। হাঁ হে ভায়া, কর্ত্তব্য সকলেই জানে, তবু মুখে রাসটা থাকলে কর্ত্তব্যটা হয় ভাল। এই তোমরা যে সরকারি চাকরি কর,—কেমন কড়া নিয়ম? কোম্পানি কই একটু আলগা দিক্ দেখি? সব বিশৃঙ্খলা হইয়া যাবে।

শরৎ। দাদামহাশয়, গভর্ণমেণ্ট আমাদের মাহিনা দিয়া চাকর রাখিয়াছে, চাকরের মত খাটাইয়া লয়। মেয়েমানুষে কি আমাদের মাহিনা-করা দাসী? কাজ ত সকলেরই করা উচিত, আমরা বাহিরের কাজ করি, তাহারা সংসারের কাজ করিবে। কিন্তু তাদের প্রতি দাসীর মত ব্যবহার করা উচিত?

দাদা। ঐ কালেজের ছেলেদের বুলি ঐ! বলি ঘাড়ে জোয়াল দিলে যেমন কাজটী

হয়, অমনি কি তেমন হয় ? সংসারের রীতি এই,—ঘাড়ে জোয়াল দিবে, খুব শাসন করবে, তবে ষোল আনা কাজ আদায় হইবে।

শরৎ। আর যদি ঘাড়ে জোয়াল না দিয়া বার আনা কাজ পাওয়া যায়, আর তার সঙ্গে যদি একটু ভালবাসা পাওয়া যায়,—সেটা ভাল নয় ?

দাদা। ঐ! কালেজের ছেলেদের বুলি ঐ! ওহে বাপু জোয়াল না দিলে কাজও পাবে না, ভালবাসাও পাবে না! তা বুঝি জান না? বলি মেয়েমানুষদের ময়না পাখীর মত সোণার দাঁড়ে বসাইয়া রাখিলে কি তাদের যত্ন পাওয়া যায়, না ভালবাসা পাওয়া যায়? তা নয়, তা নয়! চারিদিকে চেয়ে দেখ ভায়া—যে বাড়ীর গৃহিণী পায়ের উপর পা দিয়া বসিয়া থাকেন, তার কাজও কম, যত্নও কম, ভালবাসাও কম। আর যে বাড়ীর কর্ত্তা খুব শক্ত, খুব কড়া, খুব স্বার্থপর, কাজে একটু ত্রুটি হইলে শাসন করে, বৌকে খুব খাটিয়ে খাটিয়ে আপনার ষোল আনা বাবুগিরি বজায় রাখে,—দেখবে ভায়া, সেই বাড়ীর বৌয়েরই অধিক যত্ন, অধিক মায়া, সেই বাড়ীর কাজও ভাল হয়, সেই বাড়ীর রান্নাটাও ভাল হয়! পাকা আমের মত মেয়েমানুষের ভালবাসা গাছে ফলে না,—যে একটু শাসন করতে পারে, একটু কড়া হয়, একটু স্বার্থপর হয়, মেয়ে-মানুষের কেমন তার দিকেই জেয়াদা টান হয়,—মেয়েমানুষের মনের রীতি এই!

শরৎ হাসিতে হাসিতে বলিল,—দাদামহাশয়, এক দেশে এক রাজা ছিল, সে বলিত, মাংস যত পিষিবে, কট্‌লেট্‌ তত নরম হইবে,—মেয়েমানুষকে যত প্রহার করিবে তার মনটী তত নরম হইবে! দাদামহাশয়েরও সেই মত নাকি?

দাদা। ওহে ভায়া, কট্‌লেট্‌ ত কখনও খাই নাই, কেমন করিয়া বলিব? তোমরা কালেজের ছেলে, তোমরাই বলিতে পার! তবে ময়দাটা পিষিলে লুচীটী বেশ নরম হয় না? গরম গরম আলুর দমের সঙ্গে মুখে দিলেই গলিয়া যায়! বলি নাতবৌয়ের রান্নার বড় হাতযশ আছে না?

শরৎ। কিছু কিছু রাঁধিতে জানে বৈ কি?—তাহার দিদির কাছে শিখিয়াছে।

দাদা। আহা, বেশ বেশ! আরও শিখাইবে, বেশ করে দুবেলা কাজ করাইবে, তবে ত বৌ তৈয়ের হইবে। বেশ একটু মিঠে কড়া মেজাজ রাখিলে বৌ ভয়ে থাকিবে, বেশ হুকুমহাকাম চালাইলে বৌ যত্ন করিতে শিখিবে। দেখিতে পাও না? যে বাড়ীর কর্ত্তার রাত্রিতে ঘুম হয় না, সে বাড়ীর বৌ পা টিপতে শিখে! আর যে বাড়ীর কর্ত্তা পেটরোগা, সে বাড়ীর বৌ ভাল রান্না শিখে!

শরৎ। তা এ ত বড় মুস্কিল দাদামহাশয়! বৌকে পা টিপিতে শিখাইবার জন্য ঘুম বন্ধ করিব? না বৌকে রান্না শিখাইবার জন্য পেটরোগা হইতে হইবে?

দাদা। না কথায় কথায় বলছি,—পেটরোগা যে হইতে হইবে তা নয় তবে একটু পিট্‌পিটে একটু খিট্‌খিটে একটু গরম মেজাজ হইলে বৌ থাকে ভাল, নৈলে মাথায় চড়িয়া বসে। দেখিতে পাও না? আমরা যে কুকুর বেড়াল পুষি, তাদের কেবল দুধ ভাত খাওয়াইয়া বিছানায় শুয়াইয়া রাখিলে কামড়াইতে আইসে। আর মধ্যে মধ্যে লাথি ঝেঁটা মারিলে কেমন পোষ মানে।

শরৎ। দাদামহাশয়, মেয়েমানুষকে যাহারা কুকুর বেড়ালের মত দেখে, তাহারা

সেইরূপে পোষ মানায়। আর যাহারা মেয়েমানুষকে সম্মানের যোগ্য বলিয়া মনে করে, তাহারা অন্য অন্য রূপে পোষ মানায়।

দাদা। ঐ। কালেজের ছেলেদের বুলিই ঐ। ওরে সম্মান কিরে? সম্মানে কি কাজ পাওয়া যায়, না সম্মানে পেট ভরে? কাজ আদায় করা চাই, তবে ত সংসার চলে। বলি ঐ ঘোষালের পো, যে ও পাড়ায় থাকে, তাহাকে তুমি জান?

শরৎ। জানি।

দাদা। ঘোষালের পো কেমন পাকা ছেলে। কেমন বৌকে তৈয়ের করিয়াছে। ঠিক যেন ময়না পাখী পড়িয়েছে, ঘোষালের পো যা হুকুম দিবে, বৌমা টুঁ শব্দ না করেই তাই করবে। বৌকে ত এমন তৈয়ের করেনি। মাঘ মাসের শীতে দেখিছি কাঁপতে কাঁপতে ৫টা রাত্রির সময় ঘাটে বসিয়া বাসন মাজিতেছে, আর চৈত্র মাসের ঠিক দুই প্রহরের রোদে দেখিয়াছি এক কোলে ছেলে, এক কোলে কলসী করিয়া পুকুরঘাটে দশ বার উঠানামা করিতেছে। স্বামীর নাওয়া-খাওয়া হইলে, ছেলেরা দুই প্রহরের বেলা ঘুমাইলে, তবে বৌমা স্নান করিতে পায়, মুখে একটু জল দিতে পায়। একে বলে হিন্দু বাড়ীর বৌ। ঘোষালের পো কেমন বৌ তৈয়ের করেছে? মুখ ফুটে বৌমা একটী কথা কহিতে পারে?

শরৎ। দাদামহাশয়, বৌকে ঐ প্রকারে তৈয়ার করা কি ভাল? তাহাতে কি স্ত্রী সুখে থাকে, না স্বামী সুখে থাকে?

দাদা। মেয়েমানুষের আবার সুখ কি? পুরুষের লাথি ঝাঁটা খেলেই তার সুখ। আর এমন করে বৌটীকে তৈয়ার করিলে পুরুষের কেমন সুখটুক হয় বল দেখি ভায়া? ঘোষালের পো ঘুম থেকে উঠতে না উঠতে গরম দুধটুকু প্রস্তুত,—বেড়াইয়া না আসিতে আসিতে বৌমা পা ধুইবার জল লইয়া হাজির, স্নান না হইতে হইতে গরম ভাত প্রস্তুত। একটু এদিক ওদিক হউক দেখি, একটা ব্যঞ্জন খারাপ হউক দেখি, আঁচাইবার পর পান আনিতে একটু দেরি হউক দেখি, আহারের পর বিছানা প্রস্তুত হইতে একটু বিলম্ব হউক দেখি,—বৌমা সেদিন সমস্ত দিন চৌদ্দপুরুষের প্রশংসা শুনিবেন, তাঁহার সেদিন ভাত খাইতে হইবে না। সেদিন বৌমার নাকি শরীরটা খারাপ ছিল, রাঁধিতে একটু দেরি হয়েছিল,—ঘোষালের পো গলা সাড়া দিয়া বলিলেন, —বৌয়ের যদি বাড়ীর কাজ একলা করিতে এতই কষ্ট হয়, তা হইলে আর একটী বৌ আনাইবার ব্যবস্থা করিতে হইবে। কথাটা শুনে বৌমা নাকি আছাড় খেয়ে কেঁদেছিল, তার পরদিন ৪টা রাত্রির সময় রান্না চড়িয়ে দিয়েছিল। জান্‌লে ভায়া, এই রকম করিয়া বৌ তৈয়ার করে। আমাদের হিন্দু ঘরের রীতি এই,—তোমারা কালেজের ছেলে,—এ সব রীতি কি জানিবে।

শরৎ। তা দাদামহাশয়, ঘোষাল মহাশয়ের স্ত্রী দুই ছেলেকে লইয়া এরূপ স্বামীর কাজ করিয়া উঠিতে পারেন?

দাদা। পারাপারি আবার কি? কাজ করিতেই হবে। শুনেছি নাকি বৌমা ইদানীং বড় কাহিল হইয়া পড়িয়াছে। পুকুর থেকে জল তুলিতে সেদিন আছাড় খাইয়া পড়িয়াছিল, সিঁড়ি উঠিতে হাঁপায়, একদিন নাকি রাঁধিতে রাঁধিতে মূর্চ্ছা গিয়াছিল।

তবু ত কাজ বন্ধ হইবার যো নাই,—ঘোষালের পো নাকি বলেছে, এক বৌ মরিলে আর এক বৌ হবে,—কিন্তু ঠিক সময়ে গরম দুধটুকু বন্ধ হবে না। শুনেছি নাকি এ বৌটা বড় অধিক দিন টিকবে না, ঘোষালের পো গোপনে নাকি এদিক ওদিক ঘটকী পাঠাইতেছে! ঘোষালের পো পাকা ছেলে, যদি এ বৌটী মরে, ছয় মাসের মধ্যে আবার নূতন বৌটী তৈয়ারী করিয়া লইবে।

শরৎ দাদামহাশয়ের সঙ্গে একটু মিষ্টালাপ করিতে আসিয়াছিলেন,—শোক করিতে আইসেন নাই। কিন্তু ঘোষালপত্নীর কথা শুনিয়া গোপনে ঝর্ ঝর্ করিয়া অশ্রুজল মোচন করিলেন। সে মেয়েটীকে বাল্যকাল হইতে জানিতেন, ছেলেবেলা একত্র খেলা করিয়াছেন, তাহার বিবাহ হওয়া দেখিয়াছেন, ক্রমে তাঁহার দুইটী সন্তান হওয়ার কথা শুনিয়াছেন। তাহার পর শরৎ বিদেশে ছিলেন, অন্য কথা বিশেষ শুনিতে পান নাই। দুই বৎসর পর গ্রামে আসিয়া এ সমস্ত কথা শুনিয়া শরতের মনে অতিশয় ব্যথা লাগিল, অনেকক্ষণ চুপ করিয়া রহিলেন।

পরে ধীরে ধীরে বলিলেন,—দাদামহাশয়, নারীর অপমান করা ও নারীকে যাতনা দেওয়া হিন্দু-ধর্ম্মও নহে, হিন্দু-আচারও নহে। আজকালকার স্বার্থপর লোকে স্বার্থপরতা অবলম্বন করিতে চাহিলে হিন্দুধর্ম্মের দোহাই দেয়,—প্রবঞ্চকেরা প্রবঞ্চনা করিতে চাহিলে দেশীয় আচারের দোহাই দেয়,—হৃদয়শূন্য লোকে স্ত্রী-পরিবারের প্রতি নৃশংস আচরণ করিয়া আর্য্য রীতির দোহাই দেয়! দাদামহাশয়, যাহারা স্বার্থসাধনের জন্য দেশীয় আচারের দোহাই দেয়, বিলাসপরায়ণ হইয়া ধর্ম্মশাস্ত্রের দোহাই দেয়, এবং আত্ম-সুখের জন্য ক্ষীণ, দুর্ব্বল, বহুশ্রমক্লিষ্টা বহুদুঃখভাগিনী নারীর প্রতি নির্দ্দয় হয়,—তাহারা আর্য্যও নহে, হিন্দুও নহে, তাহাদের স্পর্শ করিলে ধর্ম্মপরায়ণ হিন্দুদিগের জাত যায়। স্বার্থপরতা, প্রবঞ্চনা ও নির্দ্দয়তা হিন্দু-আচার নহে,—প্রকৃত হিন্দু ধর্ম্ম উদার, ও মহৎ ও নিঃস্বার্থ।

## দ্বাদশ পরিচ্ছেদ ঃ সনাতনবাটীর জমীদার-বংশ

তালপুকুরের অনতিদূরে সনাতনবাটী নামে একটী বড় গ্রাম ছিল। তথায় এককালে সহস্র ঘর লোকের বাস ছিল, কিন্তু বর্দ্ধমানের মেলেরিয়া জ্বরে গ্রাম উৎসন্ন হইয়া গিয়াছে। এখনও তথায় পাঁচ ছয়শত লোকের বাস আছে, তাহার মধ্যে প্রায় একশত ঘর ভদ্রলোক, কয়েক ঘর কলু, ময়রা, কামার, কুমার, তাঁতি প্রভৃতি ব্যবসায়ী লোক, আর অবশিষ্ট চাষী প্রজা। প্রত্যহ প্রাতঃকালে গ্রামে বাজার বসিত, এবং চারিদিক হইতে মাছ, তরিতরকারি বিক্রয় হইতে আসিত। তদ্ভিন্ন কয়েকখানি স্থায়ী দোকান ছিল। একটী ইংরাজী বিদ্যালয়ে প্রায় ৩০।৪০ জন ছেলে পড়িত, তাহা ভিন্ন বড় পাঠশালায় ব্যবসায়ী ও ইতর লোকদিগের প্রায় একশত ছেলে পড়িত।

সনাতনবাটীর জমীদার মুখোপাধ্যায়-বংশ পুরাতন ঘর, পাঁচ-ছয় পুরুষ হইতে তাঁহাদের জমীদারী, এবং বংশটীও বিপুল হইয়াছে। প্রাচীন জমীদার-বংশে যেমন হইয়া থাকে, সরিকে সরিকে অনেক মামলা-মকদ্দমা হইয়া গিয়াছে, এবং এখনও চলিতেছে। কোন

কোন অংশীদিগের মধ্যে কেহ কেহ একেবারে নিঃস্বত্ব হইয়া গ্রাম ছাড়িয়া বর্দ্ধমান বা কলিকাতায় চাকরি লইয়াছেন। কোন কোন সবিক দরিদ্র হইয়াও কোনপ্রকারে সাবেক ভদ্রাসনে এখনও জমীদার নামটা বজায় রাখিয়াছেন। আবার কোন কোন তরফ এখনও বেশ সঙ্গতিপন্ন আছেন, আয় যথেষ্ট আছে, তাহার সঙ্গে সঙ্গে মামলা-মকদ্দমাও চলিতেছে।

বংশের যেরূপ অবস্থা, পুরাতন বাড়ীরও সেইরূপ অবস্থা। প্রকাণ্ড হাতার মধ্যে অতি প্রাচীন ইমারত, কোথাও ভাঙ্গিয়া পড়িতেছে, কোথাও নূতন মেরামত করা হইয়াছে। প্রাচীন সিংহদ্বার এখন সিংহশূন্য, প্রাচীন উদ্যান এখন জঙ্গল, প্রাচীন খিড়কির পুষ্করিণী সবিকী অতএব পানায় পরিপূর্ণ।

এজমালির বাড়ীতে কেহ বড় টাকা খরচ করিয়া সংস্কার করে না, কিন্তু সঙ্গতিপন্ন অংশিগণ স্থানে স্থানে নূতন দালান তুলিয়াছেন, যাঁহার যেরূপ ক্ষমতা, তিনি সেইরূপ গৃহসংস্কার বা নূতন প্রস্তুত করিয়াছেন। কোন গৃহ অতি সামান্য, আবার সঙ্গতিপন্ন কোন অংশীর নব্য গৃহ প্রাসাদতুল্য শোভা পাইতেছে।

এইরূপে সনাতনবাটীর জমীদার-আবাস অনেক পুরুষের সৃষ্ট, অনেক ধাঁচায় নির্ম্মিত অনেক অবস্থায় পরিণত। কিন্তু তথাপি সেই বিস্তীর্ণ আবাসস্থান, সনাতনবাটীর জমীদার ঘর বলিয়া প্রসিদ্ধ; এবং সেই বিস্তীর্ণ আবাসের বাসিগণ, কি ধনী, কি দরিদ্র, সনাতন-বাটীর জমীদার-বংশীয় বলিয়া মর্যাদা প্রাপ্ত হইতেন। ছেলেপুলে লইয়া প্রায় শতাধিক লোক সেই বিস্তীর্ণ জমীদার-বাড়ীতে বাস করিতেন, কেহ বা পুরাতন এজমালী বাড়ীর ভগ্ন ঘরে, কেহ নূতন-নির্ম্মিত প্রাসাদে। কেহ বা রাজার তুল্য আয় ভোগ করিতেন, কেহ বা প্রজার উপর উৎপাত করিয়া চালের কুমড়োটা কাড়িয়া আনিলে তবে গৃহিণী ব্যঞ্জন প্রস্তুত করিতেন। কোন গৃহিণী নিজ হাতে খিড়কির পানা পুষ্করিণীতে বাসন মাজিতেন, আর কেহ সুন্দর বাহুলতায় হীরকখচিত বলয় ও কঙ্কণ ধারণ করিয়া কর্ত্তার মন আকর্ষণ করিতেন। সকলেরই দেশে-বিদেশে সনাতনবাটীর জমীদার-বংশীয় বলিয়া মানসম্ভ্রম আছে।

এই বহুজ্ঞাতিপূর্ণ বাড়ীর মধ্যে কামিনীকান্ত মুখোপাধ্যায়ই আজ প্রধান বলিতে হইবে। তাঁহার পিতা বড় বুদ্ধিমান লোক ছিলেন, ছলে বলে বা কৌশলে ভয় দেখাইয়া, ঠকাইয়া, বা অর্থদ্বারা ক্রয় করিয়া, অনেক ক্ষুদ্র অংশ নিজ হস্তগত করিলেন, ও অবশেষে সমস্ত জমীদারীর চারি আনা অংশের মালিক হইলেন। কামিনীকান্তবাবু নিজ বুদ্ধি ও প্রভাব বলে আর তিন আনা বাড়াইলেন, সুতরাং তাঁহাকে সাত আনির জমীদার বলিত। তাঁহার পিতা তাঁহাকে কলিকাতায় লেখাপড়া শিখাইয়াছিলেন, লেখাপড়া ধনাঢ্য জমীদারদের যেরূপ হয় সেইরূপ হইল, তাহার সঙ্গে সঙ্গে কলিকাতার বাবুগিরি শিখিলেন। পিতার মৃত্যুর পর কামিনীকান্তবাবু নিজের অংশের অট্টালিকা ভাল করিয়া সাজাইলেন, ঝাড়, লণ্ঠন, দেয়ালগিরি, পাখা, মর্ম্মরপ্রস্তরের টেবিল, সোফা, চৌকি, কার্পেট প্রভৃতি নানা উপকরণদ্রব্য নব্য জমীদারের ঘর আলো করিল। সম্মুখে একটী বাগান করিলেন, মধ্যে পুষ্করিণী, চারিদিকে মর্ম্মরপ্রস্তরের মূর্ত্তি। বাগানে একটী নাচঘর নির্ম্মাণ করিলেন, তাহাতে কখন কখন সাহেবদের খানা দিতেন, কখন

বা কলিকাতা হইতে বাই আনিয়া বাই-নাচ দিতেন। কলিকাতায় তাঁহার সর্ব্বদা যাতায়াত ছিল, এবং কলিকাতার সুসভ্য বন্ধুগণও কখন কখনও তাঁহার ইন্দ্রপুরীতে আসিয়া স্বর্গসুখ ভোগ করিতেন।

কামিনীকান্তবাবুর দোর্দ্দণ্ড প্রতাপ। প্রজাগণ তাঁহার নাম শুনিলে কাঁপে, ক্ষুদ্র অংশিগণ তাঁহার অত্যাচার বহন করেন, দরিদ্রা অংশিনীগণ তাঁহার দ্বারা অবমানিতা হইলে ঘরে গিয়া কাঁদেন, জমীদার-বাড়ীর ছেলেপুলেরা তাঁহাকে দেখিলে পলায়। সাহেব সুবাদের নিকট তাঁহার যথেষ্ট নাম, পুলিশ তাঁহাকে ভয় করে, তাঁহার বাড়ীতে একটা ঘটনা হইলে শীঘ্র ঘেঁসে না। গ্রামের বুড়ো লোকে বলিত, অনেক বৎসর পূর্ব্বে একটা হাঙ্গামা হইয়া জমীদারের বংশেরই একটা ছেলে খুন হইয়া গিয়াছিল, কিন্তু লাশও পওয়া গেল না, পুলিশ কোন কিনারাও করিতে পারিল না। আখ্যায়িকা বিবৃত-সময়ে কামিনীকান্তবাবুর প্রায় পঞ্চাশ বৎসর বয়স, কিন্তু এখনও যৌবনের তেজ ও প্রতাপ কমে নাই।

## ত্রয়োদশ পরিচ্ছেদ ঃ জটাধারী

একদিন সন্ধ্যার সময় কামিনীকান্তবাবু একাকী উদ্যানে পাইচারি করিতেছেন, এমন সময়ে সহসা একজন দীর্ঘকায় জটাধারী সম্মুখে আসিয়া দণ্ডায়মান হইলেন। জটাধারী কামিনীবাবুকে আশীর্ব্বাদ করিলেন, পরে জমীদারের প্রাসাদ, উদ্যান, নাচঘর প্রভৃতি চাহিয়া চাহিয়া দেখিতে লাগিলেন।

কামিনীবাবু। আপনি কে?

রমাপ্রসাদ। আমি বিদ্যার্থী ব্রাহ্মণ। কাশীধামে ও অন্যান্য স্থানে বহু বৎসরাবধি শাস্ত্রাদি অধ্যয়ন করিয়াছি, অধুনা এই পুত্রটীকে লইয়া বঙ্গদেশে উপনীত হইয়াছি। নাম —রমাপ্রসাদ সরস্বতী।

কামিনীবাবু। এ গ্রামে কবে আসা হইল? এখানে কি উদ্দেশ্য?

রমাপ্রসাদ। এ গ্রামে অদ্যই আসিয়াছি, সনাতনবাটীতে কিছুদিন থাকিয়া শিষ্য-দিগকে শাস্ত্রাদি পাঠ করাইব, আপাততঃ এই উদ্দেশ্য। শুনিলাম এই বিস্তীর্ণ জমীদার-গৃহে অনেক অতিথি আশ্রয় লাভ করে, অতএব আপনার যদি অনুমতি হয়, আমিও একটা ভগ্ন ঘরে আশ্রয় লইয়া কিছুদিন বিশ্রাম করি।

কামিনীবাবু। আপনার এ প্রস্তাবে আমি সম্মানিত হইলাম। শাস্ত্রব্যবসায়ীদিগকে আশ্রয়দান করা ও সমাদর করা আমাদের বংশের রীতি।

রমাপ্রসাদ। আপনার স্বর্গীয় পিতা শাস্ত্রজ্ঞদিগের বিশেষ সমাদর করিতেন।

কামিনীবাবু। আপনি আমার স্বর্গীয় পিতাকে জানিতেন?

রমাপ্রসাদ। তিনি অনেক অর্থ ব্যয় করিয়া সদাব্রত করিতেন, কাশীধামেও সে ক্রিয়াবান জমীদারের নাম অনবগত ছিল না।

কামিনীবাবু। আপনার কথায় বড় আনন্দ লাভ করিলাম। আপনি যখন এ

গ্রামে আসিয়াছে।, ভরসা করি কিছুদিন অবস্থান করিয়া এ গৃহ পবিত্র করিবেন।

রমাপ্রসাদ। অবস্থান করিবার মানসেই আসিয়াছি। এক্ষণে আপনার অনুগ্রহ।

কামিনীবাবু। ইচ্ছামত ঘর বাছিয়া লউন, সপুত্র অবস্থান করুন, তাহাতে আমি অনুগৃহীত হইব। আমার একজন ভৃত্য আপনার আবশ্যকীয় যোগাইবে।

রমাপ্রসাদ ও তাঁহার পুত্র দেবীপ্রসাদ সেই বিস্তীর্ণ অট্টালিকার নীচের একটী ভগ্ন ঘরে আশ্রয় লইলেন। সন্ধ্যার সময় কিঞ্চিৎ জলযোগ করিয়া ভূমিতে কম্বল বিছাইয়া শয়ন করিলেন।

পরদিন প্রাতে জমীদার-বাড়ীর সকলে শুনিল, পশ্চিমদেশ হইতে একজন বড় সাধু আসিয়াছে। বাবুগণ একে একে আসিয়া সাধুর সহিত দু'চারটী কথা কহিলেন, মেয়েরা খিড়কীর পুকুর থেকে আসিবার সময় কলস কাঁকে করিয়া ক্ষণেক দাঁড়াইয়া জটাধারীকে দেখিয়া গেল, ছেলেগুলা উঁকিঝুঁকি মারিয়া পলাইয়া গেল। দুই একদিন পর আর কেহ বড় দেখিতে আসিত না, মেয়েরা বলাবলি করিত,—"ও সাধুও নয়, সন্ন্যাসীও নয় লো, ও হাত দেখিতে জানে না। কেবল পশ্চিমে একটা পণ্ডিত, একটা টোল খুলবে বুঝি, তাই এসেছে। দিন-রাতই পুঁথি পড়ে, আর ছেলেটাকে পুঁথি পড়ায়। আহা, ছেলেটী যেন সোণার চাঁদ।"

জমীদার-বংশের মধ্যে যোগমায়া নামে একজন বয়স্কা বিধবা ছিলেন, তিনি পণ্ডিত ঠাকুরকে জলটল আনিয়া দিতেন, একটু সেবাশুশ্রূষাও করিতেন। যোগমায়ার ছেলেবেলায় বড় ঘটায় এই জমীদার-ঘরে বিবাহ হইয়াছিল, কেননা, তাঁহার শ্বশুর এই জমীদারীর একজন প্রধান অংশীদার ছিলেন। কিন্তু শুনা যায়, তাঁহার বিবাহের পরই শ্বশুরের মৃত্যু হয়, হতভাগিনীর স্বামীও অচিরে মারা যায়,—অনাথা বিধবার যথাসর্ব্বস্ব অন্য অংশীদারগণ দখল করিয়া লইলেন! সেই অবধি বিধবা বিস্তীর্ণ শ্বশুরকুলে অন্যতমা দাসীর ন্যায় শোকে-দুঃখে বাস করিতেন। দুবেলা দুপেট খাইতে পাইতেন, চুপ করিয়া পরের গঞ্জনা শুনিতেন, যে যখন বলিত, তখনই তাহার জল আনিয়া, বাসন মাজিয়া, ঘর ঝাঁট দিয়া দিতেন। বৈধব্য দশায় ত্রিংশৎ বৎসর এইরূপে কাটাইয়াছেন,—শরীরখানি শীর্ণ, কিন্তু সুন্দর মুখশ্রী এখনও অপনীত হয় নাই, চক্ষু দুটী কোমল ও শান্ত, বাহুলতা ক্ষীণ হইলেও এখনও লাবণ্যশূন্য নহে, সমস্ত অবয়বে এখনও ভদ্রবংশোচিত মাধুর্য্য বিরাজ করিতেছে। ত্রিংশৎ বৎসর কষ্টে কাটাইয়াছেন, আর কয়েক বৎসর এইরূপে কাটাইয়া সংসারদুঃখ হইতে মুক্তি পাইবেন, মনে মনে এই আশা করিতেন, এবং ভগবানের নাম লইতেন।

যেদিন সন্ধ্যার সময় সরস্বতী ঠাকুর সেই জমীদার-গৃহে আশ্রয় লইলেন, সেই দিনই যোগমায়া ঠাকুরকে দেখিতে আসিয়াছিলেন। ঠাকুরের সদয়, শান্ত, উন্নত মূর্ত্তি দেখিয়া,—বালক দেবীপ্রসাদের উজ্জ্বল, প্রশান্ত, তেজঃপূর্ণ মুখখানি দেখিয়া,—বিধবার হৃদয়ে মায়া উদয় হইল। যোগমায়া ঠাকুরের ঘরটী ঝাঁট দিয়া পরিষ্কার করিয়া দিলেন, জল আনিয়া দিলেন, আবশ্যকীয় সমস্ত আয়োজন করিয়া দিলেন। ঠাকুর অনেকক্ষণ ধরিয়া সেই ক্ষীণকায়া দুঃখিনীর দিকে দেখিলেন, চক্ষুর একবিন্দু জল মুছিলেন,

শেষে বলিলেন, "ভদ্রে! তোমার মনটী দরিদ্রের প্রতি সদয়, তুমি আমার অনেক সেবা করিলে,ভগবান তোমার উপকার করিবেন। জীবনে অনেক কষ্ট পাইয়াছ, কিন্তু তোমার কষ্ট অবসান হইয়া আসিয়াছে, শীঘ্র দুঃখ-নিশি প্রভাত হইবে।"

সেই অবধি যোগমায়াই সরস্বতী ঠাকুরের শুশ্রূষা করিতেন, সমস্ত আয়োজন করিয়া দিতেন। ঠাকুর নিজেই পাক করিলেন,—রাত্রিতে পিতাপুত্র কম্বল পাতিয়া শুইতেন অন্য বিছানা ব্যবহার করিতেন না।

## চতুর্দ্দশ পরিচ্ছেদ : শাস্ত্রপ্রচার

অল্পদিনের মধ্যে সনাতনবাটী ও চতুর্দ্দিকস্থ অনেক গ্রামে রমাপ্রসাদ সরস্বতীর নাম প্রকাশ হইল। তিনি যোগী সন্ন্যাসী নহেন, হাত দেখেন না, যাদু করেন না, কিন্তু তাঁহার হিন্দুশাস্ত্রে অসাধারণ পারদর্শিতা, শাস্ত্রপ্রচারে আনন্দনীয় উৎসাহ, শাস্ত্রব্যাখ্যায় অনির্ব্বচনীয়ক্ষমতা গ্রামে গ্রামে প্রকাশ পাইল। প্রাতঃকালে স্নান করিবার সময় উন্নতস্বরে তিনি যখন বেদগান গাইতেন, নারীগণ কলস নামাইয়া তাঁহাকে কোন দেবের অবতার বলিয়া প্রণাম করিয়া যাইত। মধ্যাহ্নে বৃক্ষতলে শিষ্য-পরিবেষ্টিত হইয়া যখন উপনিষদের অনন্ত চিন্তা ও অনন্ত ভাবের ব্যাখ্যা করিতেন, বিদ্যালয়ের বালকগণ নিজ নিজ পাঠ ছাড়িয়া তাঁহার কথা শুনিতে আসিত। আর সন্ধ্যায় সময় নিজ ভগ্ন আবাসে যখন মহাভারতের বা রামায়ণের বা পুরাণের শিক্ষাপ্রদ উপাখ্যানগুলি বলিতেন, গ্রামের বৃদ্ধ, জরাগ্রস্ত ও মুমূর্ষুগণও সেই অমৃতধারা পান করিয়া জীবনের পাপস্খালন করিত, জীবনের সায়ংকাল পবিত্র করিত।

চারিদিকের গ্রামের লোকে যেদিন অবসর পাইত, ঠাকুরের অমৃতকথা শুনিতে আসিত। হেমচন্দ্র প্রায়ই সন্ধ্যার সময় তালপুকুর হইতে আসিতেন, অবশেষে শরৎ বাটী আসিলে তাঁহাকেও একদিন সন্ধ্যার সময় সনাতনবাটীতে লইয়া আসিলেন।

সরস্বতী ঠাকুর নিজ আবাসের সম্মুখে একটী প্রকাণ্ড বৃক্ষতলে কম্বল বিছাইয়া বসিয়াছেন,—তাঁহার চারিদিকে তাঁহার কয়েকজন শিষ্য ও বন্ধুগণ বসিয়া শাস্ত্রকথা শুনিতেছেন। প্রথমে দুই একটী বেদগান গাইলেন, শিষ্যগণ, যাহারা যাহারা গাইতে জানিত, গুরুর সহিত তারস্বরে সেই অনন্তগীত গাইয়া নৈশ আকাশ সঙ্গীতে পূর্ণ করিল। গ্রামের গৃহে গৃহে সে শব্দ প্রবেশ করিল, মাতার ক্রোড়ে সুপ্ত বালক সে সঙ্গীত শুনিয়া নিদ্রাবেশে হাসিল।

তাহার পর উপনিষদ ব্যাখ্যা। উপনিষদের গভীর অর্থ কাশীধামে যেরূপ শিক্ষা করিয়াছিলেন, উপনিষদের উপাস্য পরব্রহ্মের স্বরূপ ও তত্ত্ব যেরূপ জানিয়াছিলেন, উপনিষদের সারগর্ভ আখ্যানগুলির সরল অর্থ যেরূপ বুঝিয়াছিলেন, সেইরূপ ব্যাখ্যা করিতে লাগিলেন। সত্যকাম উপাখ্যানের অর্থ, নচিকেতা উপাখ্যানের অর্থ, মৈত্রেয়ী উপাখ্যানের অর্থ, ইত্যাদি নানারূপ উপাখ্যান-কথায় প্রায় এক প্রহরকাল অতিবাহিত

হইল। শ্রোতৃবর্গ নিস্তব্ধ হইয়া সে অমৃতকথা শুনিতে লাগিল, সে অমৃতকথা সকলের হৃদয় ধর্ম্মজ্ঞান ও পবিত্রভাবে প্লাবিত করিল।

তাহার পর সকলে একত্রিত হইয়া বেদের বিশ্বকর্ম্মা, উপনিষদের পরব্রহ্মকে স্তুতিবাদ করিলেন। স্তুতিবাদ সাঙ্গ হইল, বন্ধু বন্ধুকে, গুরু শিষ্যকে পরস্পর আলিঙ্গন করিয়া সভাভঙ্গ হইল।

শরচ্চন্দ্র অনেকক্ষণ পর্য্যন্ত বাক্যশূন্য হইয়া বসিয়া রহিলেন, শেষে উঠিয়া রমাপ্রসাদের পদধূলি গ্রহণ করিয়া বলিলেন,—গুরুদেব! আপনি আজ আমাকে যে শিক্ষা দিলেন, তাহা পিতৃগৃহে শিখি নাই, বিদ্যালয়ে শিখি নাই, কার্য্যক্ষেত্রে শিখি নাই! আমাদের এরূপ শাস্ত্র-কথা, নীতি-কথা থাকিতে আমরা বিদেশীয়দিগের নিকট শাস্ত্রের কাঙ্গালী হই। গুরুদেব! সাহসে দণ্ডায়মান হউন, উৎসাহে অগ্রসর হউন, কুরীতি ও অজ্ঞান-তিমির তিরোহিত করিয়া আমাদের সনাতন ধর্ম্ম প্রকাশ করুন, সনাতন শাস্ত্র প্রকাশ করুন, সনাতন নীতি শিক্ষাদান করুন। পুরুষসিংহ! আপনার এ উদ্যম সার্থক হইবে, মুমূর্ষু কুপ্রথা-পীড়িত জাতি আপনার সঞ্জীবনী কথায় জীবন পাইয়া পুনরুত্থান করিবে।

যুবকের উৎসাহ দেখিয়া সরস্বতী ঠাকুরের চক্ষুতে জল আসিল। তিনি শরৎকে আলিঙ্গন করিয়া বলিলেন,—শরৎ! তুমি আমাকে চেন না,—আমি তোমাকে চিনি। তোমার কার্য্যকলাপ আমি জানি, তোমার উৎসাহ ও উদ্যম আমি জানি। তোমাদের ন্যায় লোক থাকিলে আমাদের স্বদেশের মঙ্গল। তৎপর সরস্বতী ঠাকুর হেম ও শরৎকে সঙ্গে করিয়া তাঁহার ঘরের ভিতর লইয়া গেলেন।

ঠাকুরের ভগ্ন ঘরটী যোগমায়া পরিষ্কার করিতেছিলেন,—বাহিরের দুইজন লোক দেখিয়া যোগমায়া সরিয়া গেলেন। সরস্বতী ঠাকুর বলিলেন,—ভদ্রে যোগমায়া, সরিয়া যাইবার আবশ্যক নাই। হেমবাবু ও শরৎবাবু আমার কনিষ্ঠ ভ্রাতাস্বরূপ,—অল্পদিন মধ্যে তুমিও ইঁহাদিগকে চিনিবে। আজ উঁহারা আমার এইখানেই কিঞ্চিৎ আহার করিবেন, তিনটী পাত পড়ে। যোগমায়া সেইরূপ করিলেন।

## পঞ্চদশ পরিচ্ছেদ : শাস্ত্রশিক্ষা

শরৎ। আজ আপনার শাস্ত্রব্যাখ্যা শুনিয়া আমার হৃদয়ে নূতন আশার সঞ্চার হইল। এই নূতন শিক্ষা কবে এদেশে প্রচলিত হইবে?

সরস্বতী। শরচ্চন্দ্র! এ শিক্ষা নূতন নহে, আমাদের শাস্ত্র যত দিনকার, বেদ যত দিনকার, এ শিক্ষা তত দিনের। তবে আধুনিক কালে জনসাধারণের অজ্ঞানতাবশতঃ তাহারা এ পবিত্র প্রথা হারাইয়াছে, ভ্রান্ত হইয়া কুপথ অবলম্বন করিয়াছে। তুমি যদি বারাণসী নগরে কখনও যাও, বিশ্বেশ্বর মন্দিরে যাইও, দেখিবে তথায় শাস্ত্রজ্ঞ পণ্ডিতগণ এখনও বেদপাঠ করেন, সে পবিত্র গীত শুনিলে পাপমোচন হয়, সুকৃতি লাভ হয়।

শরৎ। আমি কাশীতে কখনও যাই নাই, কিন্তু শুনিয়াছি তথায় এখনও বেদ-বেদাঙ্গের চর্চ্চা আছে। কিন্তু সে কয়জনের মধ্যে? প্রকৃত শাস্ত্রকথা আমাদের দেশে কয়জন জানে?

সরস্বতী। অতি অল্পই বটে। এবং সেই জন্যই আমাদের প্রাচীন আচার, ব্যবহার, ধর্ম্ম ও নীতি, সকলই বিকৃত রূপ ধারণ করিয়াছে! শরৎ, তুমি ত ভিন্ন ভিন্ন দেশের ইতিহাস অবগত আছ, তুমি কি জান না যে জনসাধারণ অজ্ঞান ও মূর্খ হইয়া থাকিলে, দেশাচার বিকৃত হইয়া যায়? তুমি কি জান না যে জ্ঞানের আলোক বিকাশ পাইলে তাহার সঙ্গে সঙ্গে রীতি ও দেশাচারের পুনঃসংস্কার হয়?

শরৎ। সরস্বতী ঠাকুর! তাহা আমি জানি, জগতে একপ অনেকবার ঘটিয়াছে। কিন্তু আমাদের দেশে কি সেটি ঘটিবে? আমাদের দেশে কে প্রকৃত শাস্ত্রপ্রচার করিবে? যাঁহারা শাস্ত্রজ্ঞ যাঁহারা শিখাইতে পারেন, তাঁহারাই স্বার্থের জন্য সেগুলি সঙ্গোপন করেন। হতভাগ্য দেশে কি পুনরায় শাস্ত্রজ্ঞান প্রকাশের উপায় আছে?

সরস্বতী। শরৎ! যাঁহারা শাস্ত্রজ্ঞ, তাঁরা স্বার্থপর নহেন, তাঁহারা শাস্ত্রজ্ঞান গোপন করেন না! শাস্ত্রজ্ঞ রাজা রামমোহন রায় প্রথমে উপনিষদগুলি অনুবাদ করিয়া বঙ্গবাসীদিগের হস্তে অর্পণ করেন। শাস্ত্রজ্ঞ ঈশ্বর চন্দ্র বিদ্যাসাগর সমুদ্রতুল্য শাস্ত্রমন্থন করিয়া সমাজ-সংস্কারে পবিত্র জীবন অতিবাহিত করেন। শুনিয়াছি এখনও কলিকাতায় শাস্ত্রজ্ঞ বঙ্কিমচন্দ্র মহাভারতের পুণ্যকথায় স্বদেশীয়দিগকে উদার শিক্ষা দিতেছেন। শরচ্চন্দ্র! ইঁহাদের উপদেশ, ইঁহাদের কার্য্য, ইঁহাদের চেষ্টা ফলপ্রসবিনী হইবে, বঙ্গসমাজ ইঁহাদের আহৃত রত্নের উত্তরাধিকারী! কিন্তু একপ অসাধারণ পণ্ডিতদের কথা ছাড়িয়া দাও, শাস্ত্র প্রকাশ করা শিক্ষিত লোক মাত্রেরই কর্ত্তব্য, যে যতটুকু পাবে, তাহার সেইটুকু করা কর্ত্তব্য। কে শাস্ত্র প্রকাশ করিবে জিজ্ঞাসা করিতেছ? শরৎ! তুমি প্রকাশ করিবে, আমি প্রকাশ করিব, হেমবাবু প্রকাশ করিবেন, যে দেশানুরাগী, সে যতটুকু পারে প্রকাশ করিবে! এইরূপে দেশে দেশে প্রকৃতশাস্ত্রশিক্ষা প্রচার হইবে, অজ্ঞান তিরোহিত হইবে, কুরীতি ও কুপ্রথা উঠিয়া যাইবে। উৎসাহী উদ্যমশীল যুবক! তুমি জিজ্ঞাসা করিতেছ, এ কার্য্য কাহার দ্বারা সম্পাদিত হইবে? সৈন্যদলের সৈনিকপুরুষ যুদ্ধ-সময়ে জিজ্ঞাসা করে, কে বিজয়লাভ করিবে?—অগ্রসর হও, আমরাই জয়লাভ করিব! এ কার্য্যে রাজার মুখ চাহিয়া থাকিব না, রাজপুরুষদিগের ইহাতে অধিকার নাই, ক্ষমতাও নাই,—হিন্দুদিগের মধ্যে শাস্ত্রপ্রচার হিন্দুদিগেরই কার্য্য!

শরৎ। আপনার মুখে পুষ্পচন্দন পড়ুক, আপনার কথা সফল হউক! কিন্তু এ যুদ্ধে আপনার মত কয়জন যোগদান করিবেন? তিনজন শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণের নাম করিয়াছেন, তাঁহারা শাস্ত্রশিক্ষা প্রচার করিয়াছেন, হিন্দু-জাতির ঐক্য সাধনে উন্নতি সাধনে যত্ন করিয়াছেন। কিন্তু কত সহস্র সহস্র শাস্ত্রজ্ঞ পণ্ডিত স্বার্থসাধনার্থ শাস্ত্রজ্ঞান একচেটিয়া করিয়া রাখেন, নিজ প্রভুত্ব বজায় রাখিবার জন্য হিন্দু-জাতিকে অবনত ও বিভিন্ন ও দুর্ব্বল রাখিবার প্রয়াস পান?

সরস্বতী। শরৎ, তুমি শিক্ষিত, তুমি ইতিহাসজ্ঞ, তুমি কি জান না যে স্বার্থপরদিগেরও

প্রয়াস তাহাদিগের জীবনের সহিত লীন হয়, নিঃস্বার্থ মনুষ্যের চেষ্টা ফলপ্রসবিনী হয়? নিঃস্বার্থ বুদ্ধদেবের উদ্যমফল অদ্যাবধি জগৎসংসারে দেদীপ্যমান, যে স্বার্থপর লোকে তাঁহার প্রতিরোধ করিয়াছিল, তাহারা কোথায়, তাহাদিগের কর্ম্মফল কোথায়? ইউরোপে নিঃস্বার্থ লুথরের চেষ্টা ফলপ্রসবিনী হইয়াছে, যে সহস্র সহস্র পুরোহিত তাঁহার প্রতিরোধ করিয়াছিল, তাহাদিগকে কে জানে? ক্ষুদ্র জঘন্য পতঙ্গরাশির ন্যায় ক্ষুদ্র স্বার্থপর লোকের চেষ্টা কালের করাল হৃদয়ে বিলীন হইয়া যাইবে,—রামমোহন, ঈশ্বরচন্দ্র ও বঙ্কিমচন্দ্রের চেষ্টা ফলপ্রসবিনী হইবে! তাঁহাদের চেষ্টায় অবনত হিন্দু-জাতি উন্নত হইবে, জাতি-নির্ব্বিশেষে শাস্ত্রজ্ঞান লাভ করিবে!

শরৎ। হিন্দুগণ জাতি-নির্ব্বিশেষে এই শাস্ত্রশিক্ষা লাভ করে, এইরূপ আপনার উদ্দেশ্য?

সরস্বতী। হাঁ শরৎ, সকল হিন্দুরই শাস্ত্রশিক্ষায় অধিকার আছে, সকল হিন্দুই এ মহৎ শিক্ষা লাভ করুক, জনসাধারণের শিক্ষা ভিন্ন উন্নতির উপায়ান্তর নাই। পুরাকালে ক্ষত্রিয় বৈশ্য সকলেরই শাস্ত্রশিক্ষায় অধিকার ছিল, এখন সেই ক্ষত্রিয় বৈশ্য ভাঙ্গিয়া তোমরা শত শত ভিন্ন জাতিতে পরিণত হইয়াছ,—তোমাদের পৈতৃক অধিকার কে কাড়িয়া লয়? প্রাচীন শাস্ত্রানুসারে শূদ্র অর্থে অনার্য্য, যদি তোমরা অনার্য্য হও, তাহা হইলে আমরা কি আর্য্য? আর তোমরা যদি আর্য্য হও, তোমরা যদি দ্বিজ-সন্তান হও তাহা হইলে আর্য্যশাস্ত্ররূপ পৈতৃক ধন কে তোমাদের নিকট কাড়িয়া লইতে পারে?

শরৎ। তবে এতদিন শাস্ত্রজ্ঞান কেবল ব্রাহ্মণগণ একচেটিয়া করিয়া রাখিয়াছেন কেন?

সরস্বতী। তোমরা ক্ষত্রিয় বৈশ্য সন্তান হইয়া নিজ পৈতৃক ধন ভুলিয়াছিলে, এইজন্য ব্রাহ্মণেরা তোমাদের সে গচ্ছিত ধন রক্ষা করিয়াছেন। তোমরা যখন সুপ্ত ছিলে, ব্রাহ্মণেরা জাগরিত থাকিয়া সে শাস্ত্রধন রক্ষা করিয়াছেন, তোমরা যখন বেদ-বেদান্ত ভুলিলে, ব্রাহ্মণেরা সহস্র বৎসরের পর সহস্র বৎসর পর্য্যন্ত সেই বেদ-বেদান্ত কণ্ঠস্থ করিয়া রক্ষা করিয়াছেন! স্বাধীনতায়, পরাধীনতায়, শোকে, সন্তাপে, ব্রাহ্মণেরা সে অমূল্য ধন রক্ষা করিয়াছেন! জ্ঞানপ্রদীপ যখন ভারতবর্ষে নির্ব্বাপিত হইয়াছিল, ব্রাহ্মণ-হৃদয়ে সে প্রদীপ স্নিগ্ধ অবিনশ্বর তেজে জ্বলিতেছিল, আর্য্যক্রিয়া, আর্য্যরীতি যখন আর্য্যপ্রদেশে বিলুপ্ত, ব্রাহ্মণদিগের আচরণ ও অনুষ্ঠানে সেই রীতি ও ক্রিয়াকলাপ জীবিত ছিল! এখন তোমরা পুনরায় নিদ্রা হইতে উত্থান করিয়াছ, পৈতৃক ধন চিনিয়াছ, আনন্দে অগ্রসর হইয়া সে ধন অধিকার কর! এবং যে অনার্য্য ইতর জাতিসমূহ হিন্দুধর্ম্ম ও সভ্যতা গ্রহণ করিয়াছে, তাহাদিগেরও ঐ শাস্ত্রধন দান করিয়া উন্নত কর!

শরৎ। আপনার মহৎ কথা শুনিয়া আমার হৃদয় আনন্দে পূর্ণ হইল, উৎসাহে পূর্ণ হইল। আপনার বাসনা পূর্ণ হউক। সকল প্রদেশে সকল জাতীয় হিন্দু যখন একত্র হইয়া একই আচার্য্য পুরোহিতের শিক্ষায় এক ঈশ্বরকে পূজাদান করিবে, তখন আমরা ঐক্য পাইব, বল পাইব, সাহস পাইব! ভগবন্! এ অপূর্ব্ব মন্ত্র আপনি কোথা শিখিলেন, কে আপনাকে শিখাইল, জানিতে বড় ইচ্ছা করে। কয়েক মাস হইতে আপনার কথা

চারিদিকে শ্রুত হইতেছে, আমি অদ্য আপনার পবিত্র কার্য্যের যাহা পরিচয় পাইলাম, তাহাতে বিস্মিত হইয়াছি। সেই জন্য ইচ্ছা করে আপনার পবিত্র জীবনের ইতিহাস কিছু জানি।

সরস্বতী। শরৎ, আমার জীবনের ইতিহাস যৎসামান্য। যদি রুচি হয়, আহারান্তে শ্রবণ করিও।

যোগমায়া তিনজনকার আহারের জন্য পাত পাতিয়া দিলেন, জল আনিয়া দিলেন, এবং সমস্ত আয়োজন করিয়া দিলেন। বালক দেবীপ্রসাদ সামান্য আহার প্রস্তুত করিয়াছিল, তাহা আনিয়া দিল, তিনজন আহারাদি সমাপন করিলেন। বালকও পিতার পাতের অবশিষ্ট কিছু আহার করিয়া পার্শ্বের ঘরে পুস্তকপাঠে রত হইল।

## ষোড়শ পরিচ্ছেদ : রমাপ্রসাদের ইতিহাস

"আমি ধনাঢ্যের সন্তান ছিলাম, কিন্তু অষ্টাদশ বৎসর বয়সের সময় একটী বিষম সঙ্কটে পড়িয়া সমস্ত হারাইয়া তীর্থপর্য্যটন করিতে যাই। অনেক স্থান দর্শন করিয়া শেষে কাশীধামে বেদ শিক্ষার জন্য অনেক বৎসরাবধি অবস্থান করি।

"কাশীধামে অনেক বেদজ্ঞ পণ্ডিত আছেন, আমার গুরুদেব তাঁহাদিগের মধ্যে প্রধান বলিয়া সকলেই স্বীকার করিতেন। বেদপাঠ ও বেদশিক্ষাদান ভিন্ন তাঁহার অন্য কাজ ছিল না, দেশবিদেশ হইতে, দ্রাবীড়, মহারাষ্ট্র, রাজস্থান ও কাশ্মীর হইতে, শিষ্যগণ তাঁহার নিকট বেদাধ্যয়ন করিতে আসিত। তিনি আমাকেও শিষ্য বলিয়া গ্রহণ করিলেন, তাঁহার নিজের অনুগ্রহে, আমার গুণে নহে।

'নয় বৎসর ধরিয়া আমি তাঁহার নিকট বেদাধ্যয়ন করি। এই কালের মধ্যে কাশীর অনেক ধনাঢ্য বণিক ও মহাজন, আমি দরিদ্র, অনাথ বিদ্যার্থী বলিয়া আমাকে দয়া করিতেন। আমি অনেকের বাটী যাতায়াত করিতাম, অনেকের নিকট পরিচিত হইলাম, অনেকের অনুগ্রহভাজন হইলাম।

"পঞ্জাব-দেশীয় কৃপাল সিংহ নামে একজন ক্ষত্রিয় কাশীতে সপরিবারে বাস করিতেন, এবং আমাকে নিজের সন্তানের ন্যায় ভালবাসিতেন। বিদ্যার্থীর প্রয়োজন অতি অল্প, আমার প্রয়োজনবশতঃ নহে, তাঁহার দয়াবশতঃই, তিনি আমাকে অনুগ্রহ করিতেন। ব্রহ্মচারী বেশে যখন তাঁহার আলয়ে যাইতাম, তাঁহার গৃহিণী আমাকে পুত্রবৎ যত্ন করিতেন, আমিও তাঁহাকে মা বলিয়া সম্বোধন করিতাম। তাঁহার ছোট মেয়েটীও আমাকে বড় যত্ন করিত।

"কালক্রমে কৃপাল সিংহ সেই একমাত্র কন্যাসন্তান রাখিয়া কালগ্রাসে পতিত হইলেন। তখন আমার পাঠ শেষ হইয়াছে, আমি নিজে একটী মঠ খুলিয়া কয়েকজন শিষ্য গ্রহণ করিলাম। কৃপাল সিংহের কাশীতে আত্মীয় কেহ ছিল না, তাঁহার বিধবা আমারই মঠে বাস করিতেন, তাঁহার অল্প যাহা সম্পত্তি ছিল, তাহা আমারই হস্তে অর্পণ করিলেন। এইরূপে আর এক বৎসর অতিবাহিত হইল।

"কৃপাল সিংহের একমাত্র বালিকা আমাকে অতিশয় স্নেহ করিত, তাহার নিরাশ্রয় অবস্থা, শান্তমূর্ত্তি, এবং অনির্ব্বচনীয় স্নেহ দেখিয়া আমারও তাহার প্রতি অনুরাগ জন্মিল। বালিকা যৌবন-লক্ষণ প্রাপ্ত হইল,—আমি মনের ভাব আর সঙ্গোপন করিতে না পারিয়া সেই লাবণ্যময়ী সুলক্ষণা বালিকাকে বিবাহ করিবার প্রস্তাব করিলাম। আমার বয়ঃক্রম তখন অষ্টাবিংশ বৎসর, বালিকার বয়স ত্রয়োদশ বৎসর।"

সরস্বতী ক্ষণেক নিস্তব্ধ রহিলেন। শরচ্চন্দ্র জিজ্ঞাসা করিলেন,—আপনি ব্রাহ্মণ-সন্তান, ক্ষত্রিয়-বালিকাকে কিরূপে বিবাহ করিবার প্রস্তাব করিলেন?

সরস্বতী। শরৎ, এরূপ ক্রিয়া আমাদের প্রাচীন শাস্ত্রবিরুদ্ধ নহে, নীতিবিরুদ্ধও নহে। এটি কি নীতি-বহির্গত কাজ বলিয়া তোমার মনে হয়?

শরৎ। ভগবন্! আমি এ কার্য্য নীতিবিরুদ্ধ বলিয়া মনে করি না। আমি নিজে বিধবা বিবাহ করিয়াছি, তাহা বোধ হয় আপনি জানেন না।

সরস্বতী। শরৎ, সে কথা আমার অজ্ঞাত নহে। তোমার মাতা ঠাকুরাণীকে জিজ্ঞাসা করিও,—রমাপ্রসাদ সরস্বতীই সে বিবাহে ব্যবস্থা দান করিয়াছিল, আমি কাশীধাম হইতে মধ্যে মধ্যে বঙ্গদেশে আসিতাম,—তোমাদের ইতিহাস কিছু কিছু অবগত আছি।

শরৎ বিস্মিত হইয়া রহিলেন,—এ রমাপ্রসাদ সরস্বতী কে? সরস্বতী পুনরায় আপনার ইতিহাস বলিতে লাগিলেন।

"কৃপাল সিংহের বিধবা আমাকে ধর্ম্মপরায়ণ ও শাস্ত্রজ্ঞ বলিয়া মনে করিতেন, আমি যখন এ বিবাহ ধর্ম্মসঙ্গত বলিয়া তাঁহার নিকট বার বার উপরোধ করিলাম, তখন তিনি অবশেষে সম্মত হইলেন। তাঁহার জ্ঞাতিকুটুম্ব কাশীতে এরূপ কেহ ছিল না যে এ কার্য্যে আপত্তি করে। আমার বন্ধুবান্ধব আমাকে অনেক ভৎর্সনা করিলেন, আমার মঠ ভাঙ্গিয়া গেল, শেষে আমি নববধূ ও তাহার মাতাকে লইয়া কাশী হইতে পলায়ন করিতে বাধ্য হইলাম; কিন্তু কার্য্য অন্যায় বা শাস্ত্রবহির্গত বলিয়া আমার বোধ হয় না, হেমবাবুর এ বিষয়ে কি মত, তাহা জানিতে আমি বাসনা করি।"

হেমচন্দ্র। আপনি নিরাশ্রয় ক্ষত্রিয় বালিকাকে বিবাহ করিয়া আপনার দয়া, আপনার সাহস, আপনার ধর্ম্মপ্রিয়তা দেখাইয়াছেন।

সরস্বতী। হেমবাবু, তোমার ন্যায় আদর্শচরিত্র লোকের এইরূপ মত হওয়াই সম্ভব। ভগিনী বিন্দুবাসিনী যখন অনাথা দরিদ্রা বালিকা ছিলেন, তুমি তাহাকে বিবাহ করিয়া নিজের দয়া, সাহস ও ধর্ম্মপ্রিয়তা প্রদর্শন করিয়াছিলে! ভগিনী বিন্দুবাসিনীকে জিজ্ঞাসা করিও,—তাঁহার বাল্যাবস্থায় সরস্বতী তাহার হাত দেখিয়া ভবিষ্যৎ বলিয়াছিল।

হেমচন্দ্র বিস্মিত হইয়া রহিলেন। রমাপ্রসাদ সরস্বতী কে?

ক্ষণেক পর সরস্বতী আবার বলিলেন,—হেমচন্দ্র! তুমিও অনাথা বালিকা বিবাহ করিয়াছিলে, কিন্তু তিনি স্বজাতীয়া। আমার ন্যায় অন্যজাতীয়া বালিকা বিবাহ করিলে কিছুমাত্র আত্মগ্লানি বোধ করিতে না?

হেম। কিছুমাত্র না।

সরস্বতী। আত্মীয় কি পরিবারের মধ্যে যদি কেহ ভিন্ন জাতীর সহিত বিবাহ সম্বন্ধ স্থাপন করে, তাহাকে কিছুমাত্র নিন্দা করিবে না ?

হেম। কিছুমাত্র না।

সরস্বতী। তোমার নিজের এরূপ অবস্থা হইলে এরূপ কার্য্য করিতে সম্মত হইবে ? লক্ষ্মীসমা শান্তহৃদয়া তোমার দ্বাদশ বর্ষীয়া সুশীলা নাম্নী যে কন্যা আছে, তাহার সহিত অন্য জাতীয় উপযুক্ত পাত্রের সহিত শুভবিবাহে তোমার কোনরূপ আপত্তি হইবে না ?

হেমচন্দ্র এ প্রশ্নে বিস্মিত হইলেন! উত্তর করিলেন,—গুরুদেব! পাত্র যদি উপযুক্ত হযেন এ কার্য্যে আমি কিছুমাত্র আপত্তি করিব না।

সরস্বতী তখন হাসিয়া বলিলেন, "নিশ্চিন্ত হও। আমি আপাততঃ সুশীলা মাতার সহিত আমার পুত্রের বিবাহ প্রস্তাব করিতেছি না, তোমার মনটী জানিবার জন্য একথা জিজ্ঞাসা করিয়াছিলাম।"

সকলে ক্ষণেক নিস্তব্ধ হইযা রহিলেন। পরে হেমচন্দ্র বলিলেন,—গুরুদেব, আপনার ইতিহাসের শেষাংশ জানিতে বড় ঔৎসুক্য হইতেছে, আপনার বধূ ও বধূমাতা এক্ষণে কোথায় ?

সরস্বতী একটী দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া বলিলেন, "আমার ইতিহাস সাঙ্গপ্রায়, আমার জীবনের আশা ভরসাও সাঙ্গ হইয়াছে। বিবাহের দুই বৎসর পরই দৌহিত্র্য মুখ দেখিয়া আমার শ্বাশুড়ী ঠাকুরাণী মানবলীলা সম্বরণ করেন। তাহার পব আমি পুত্র-কলত্র লইয়া মথুরায় ১৫ বৎসর যাবৎ আবাস করিতেছিলাম। সেখানে প্রত্যহ প্রাতে যমুনাতীরে অনন্ত মহিমাপূর্ণ গায়ত্রী উচ্চারণ করিয়া পরমাত্মার বিকাশাংশ সূর্য্যদেবকে আরাধনা করিতাম, সায়ংকালে যমুনাঘাটে বসিয়া শিষ্যদিগকে উপনিষদগুলির অচিন্তনীয় অর্থ শিখাইতাম! প্রিয় পুত্রকে নিজেই সংস্কৃত ভাষায় শিক্ষাদান করিতাম এবং তথাকার বিদ্যালয়ে ইংরাজী শিখাইতাম, এবং স্নেহময়ী ভার্য্যার যত্নে আমার এই ক্ষুদ্র কুটীরে স্বর্গসুখ ভোগ করিতাম। সে স্নেহময়ী অন্তর্হিতা হইলেন, আমার মন বিচলিত হইল, পুত্রকে সঙ্গে লইয়া দেশে দেশে পর্য্যটন করিতেছি!"

সরস্বতী নিস্তব্ধে চক্ষু হইতে দুই একটী অশ্রুবিন্দু ত্যাগ করিলেন। হেম ও শরৎ অচিরে বিদায় গ্রহণ করিয়া তালপুকুরে প্রত্যাবর্ত্তন করিলেন।

## সপ্তদশ পরিচ্ছেদ : গ্রামে মহৎ আন্দোলন

রমাপ্রসাদের নূতন প্রথায় শাস্ত্রপ্রচার লইয়া গ্রামে অনেক আন্দোলন হইতে লাগিল। নানারূপ লোকে নানারূপ কথা কহিতে লাগিল। যাঁহারা প্রকৃত পণ্ডিত, তাঁহারা রমাপ্রসাদের পাণ্ডিত্যের প্রশংসা করিতে লাগিলেন, যাঁহারা পাণ্ডিত্যের ভাণ করেন, তাঁহারা রমাপ্রসাদকে বিকৃত মস্তিষ্ক বলিয়া দু'টা গালি দিলেন! পরের একটু উপকার করিলে যাঁহাদের হৃদয়ে আনন্দ হয়, তাঁহারা রমাপ্রসাদের সাহায্য করিলেন, পরের নিন্দা রটাইয়া বেড়াইয়া যাঁহারা দু'পয়সা আয় করেন, সে ক্ষুদ্রভাগ্যগণ

রমাপ্রসাদের নিন্দা রটাইয়া দু'পয়সা আয় করিলেন! শাস্ত্রশিক্ষা দিয়া দেশের লোকের হৃদয় উন্নত করা, চরিত্র গঠিত করা, যাঁহাদের উদ্দেশ্য, তাঁহারা রমাপ্রসাদের সহিত সহানুভূতি করিতে লাগিলেন, এবং শাস্ত্রপ্রচার হইলে যাঁহাদের ব্যবসা উঠিয়া যায়, অন্ন উঠিয়া যায়, তাঁহারা রমাপ্রসাদের বিরুদ্ধাচরণ করিতে লাগিলেন। গ্রামের উন্নতি, দেশের উন্নতি হইলে যাঁহারা তুষ্ট হয়েন, তাঁহারা রমাপ্রসাদের শিক্ষাদানে আনন্দিত হইলেন, এবং দেশের সামাজিক বা ধর্ম্মবিষয়ক উন্নতি হইলে যাঁহাদের একচেটিয়া উঠিয়া যায়, তাঁহারা রমাপ্রসাদের ধর্ম্মসম্বন্ধীয় উন্নতিচেষ্টা দেখিয়া,—বেহদ্দ গালি দিলেন!

এইরূপে পাড়ায় পাড়ায় সরস্বতী ঠাকুরের কথা লইয়া আন্দোলন বাড়িতে লাগিল, এবং তাহার সঙ্গে সঙ্গে একটী নিন্দার কথা রটিল। হেমচন্দ্র ও শরতের সহিত সরস্বতী ঠাকুরের যে কথাবার্ত্তা হইয়াছিল, জমীদার-বাড়ীর কেহ কেহ আড়ালে থাকিয়া তাহা শুনিয়াছিলেন। তাঁহারা এখন অনুগ্রহ করিয়া রটাইলেন যে সরস্বতী ঠাকুর অন্যজাতীয়া নারী বিবাহ করিয়া জাতি হারাইয়াছেন, সনাতনবাটীর লোকের সর্ব্বনাশ করিতে আসিয়াছেন, তালপুকুরের হেমবাবুর কন্যার সহিত নিজ পুত্রের বিবাহ দিতে বসিয়াছেন। সহসা রাত্রিযোগে গ্রামে অগ্নি লাগিলে নৈশ আকাশ যেরূপ রক্ত আলোকে পূর্ণ হয়, তালপুকুর ও সনাতনবাটী গ্রাম এই নিন্দাকথায় পূর্ণ হইল!

সনাতনবাটীর ব্রাহ্মণ পণ্ডিতেরা এই অধর্ম্মচারী ভণ্ড জটাধারীকে লক্ষ্য করিয়া যথেষ্ট নিন্দাবাদ করিলেন। প্রাচীন সম্প্রদায়, প্রাচীন হিন্দু-আচার ধ্বংসপ্রাপ্ত হইতেছে বলিয়া আক্ষেপ করিলেন। নব্য সম্প্রদায়, আর্য্য রীতির ব্যতিক্রম হইতেছে বলিয়া ইংরাজী ভাষায় অনেক তর্কবিতর্ক করিলেন। জমীদার বাড়ীর মেয়েমহলে ক্ষত্রিয়া-প্রণয়-বিদগ্ধ ব্রাহ্মণ ঠাকুরকে লক্ষ্য করিয়া অনেক ব্যঙ্গ করা হইল। তালপুকুরের দাদামহাশয় সন্ধ্যার সময় ডাবা হুঁকা টানিতে টানিতে বলিলেন,—"এ আর কিছুই নয়,—মেয়েগুলা বড় স্বাধীন হইতেছে, তাই যত বিশৃঙ্খলা।" গরবিনী গোপবালা গরবের খোঁপা বাঁধিতে বাঁধিতে বলিলেন,—"কি হয়েছে, কি হয়েছে? সুশীলার মা বামুনের ছেলের সঙ্গে সুশীলার বিয়ে দিবে? বামুন না চণ্ডাল? তা হবে না কেন? ওদের ত আর ধর্ম্মাধর্ম্ম জ্ঞান নাই, তা না হইলে বিধবার বিয়ে দেয়?" বুদ্ধিমান ঘোষালের পো ঘটকীর সঙ্গে কি কথা কহিতেছিলেন, এবং নূতন বৌ বাড়ীতে আনিবেন মনে করিয়া মুচ্‌কে মুচ্‌কে হাসিতেছিলেন,—এমন সময় রমাপ্রসাদের কথা শুনিয়া একেবারে দেশ-হিতৈষিতায় অবশ হইলেন, এবং তৎক্ষণাৎ হুঁকা হস্তে লইয়া সমাজ-সংরক্ষণার্থ দলবল জুটাইতে বাহির হইলেন। এদিকে রুক্ষবদনা রুক্ষচিত্তা বড়ালের বৌ ছাতে বসিয়া পায়ে আলতা পরিতেছেন, তিনিও নাপতিনীর নিকট এই কলঙ্ককথা শুনিয়া একেবারে সাপিনীর ন্যায় ফোঁস করিয়া উঠিলেন। বলিলেন,—"আর কিছু নয়, এখনকার মিন্‌ষেগুলা একেবারে গোল্লায় গিয়াছে! আসুক না আজ, একবার বেশ শিক্ষা দিব এখন।" সেদিন রাত্রিতে বড়ালমহাশয় যে অমৃতবচন শুনিলেন তাহা বর্ণনা করিতে আমরা অক্ষম।

ক্রমে এ কথা জমীদার কামিনীকান্তবাবুর কাণে উঠিল। হিন্দুধর্ম্ম-সংরক্ষণের জন্য তিনি বিশেষ শিরোবেদনা ভোগ করিতেন না, কিন্তু তথাপি তিনি দেশের জমীদার,

তিনি হিন্দু-আচার বজায় না রাখিলে কে রাখে? অতএব তিনি আদেশ দিলেন,—সন্ন্যাসী ঠাকুরকে জানাইবে, তিনি থাকাতে জমীদার-গৃহে বড় গোলযোগ হইতেছে, এবং দেশাচাররত স্বধর্ম-পরায়ণ বংশেও কিছু কলঙ্ক পড়িতেছে। ঠাকুর অন্য স্থানে বাসা ঠিক করুন।

বৈশ্বানরতুল্য তেজঃপূর্ণ রমাপ্রসাদকে সহসা একথা কেহ বলিতে সাহস করিল না। জমীদার গৃহে লোকে বকাবকি করে, কানাঘুসো করে, কিন্তু মুখ ফুটিয়া বলে না। অবশেষে বাড়ীর একজন বৃদ্ধ ভৃত্য একদিন অনেক কষ্টে, অনেক কথার পর, কোনও প্রকারে প্রভুর আজ্ঞা ব্যক্ত করিল। রমাপ্রসাদ শুনিয়া হাসিলেন,—আবাসস্থান ত্যাগ করিলেন না।

জমীদারমহাশয় নিজ আজ্ঞা লঙ্ঘিত হইয়াছে শুনিয়া তর্জ্জন গর্জ্জন করিয়া উঠিলেন। দুর্জ্জয় সিং, রামখালাওন সিং, অর্জ্জুন দোবে, বলবন্ত চোবে প্রভৃতি বৃহৎ লাঠিধারী দ্বারবানগণ আসিয়া রমাপ্রসাদের ঘরের সম্মুখে আস্ফালন করিল, তাঁহার কম্বল টানিয়া ফেলিয়া দিল, তাঁহার হাঁড়ি ভাঙ্গিয়া দিল। দ্বারবানগণ এতটা বীরত্ব প্রকাশ করিয়া বিশ্রাম করিতে গেল,—রমাপ্রসাদ পুনরায় কম্বল বিছাইয়া পুঁথি পাঠ করিতে বসিলেন, দেবীপ্রসাদ নূতন হাঁড়ী কিনিয়া আনিল।

যোগমায়া সন্ধ্যার সময় পাত পাড়িয়া দিবার সময় অশ্রুজল মোচন করিলেন। অসার দুঃখপূর্ণ জীবনে তিনি এই সন্ন্যাসী ভিন্ন কাহারও নিকট মিষ্ট কথা শুনেন নাই, সন্ন্যাসীর বালক ভিন্ন আর কাহারও নিকট অপত্যসম স্নেহ পান নাই। ইঁহারা শীঘ্র চলিয়া যাইবেন শুনিয়া যোগমায়া নীরবে অশ্রুবর্ষণ করিলেন।

রমাপ্রসাদ মনের ভাব বুঝিলেন, কহিলেন,—যোগমায়া, তুমি অতি দুঃখিনী, তোমাকে এ দুঃখে ফেলিয়া আমি চলিয়া যাইব না, নিশ্চিন্ত হও!

যোগমায়া। জমীদার-গৃহিণী আদেশ দিয়াছেন, ভৃত্যগণ প্রভুকে কাল গৃহ হইতে বলপূর্ব্বক বহিস্কৃত করিবে।

রমাপ্রসাদ। যোগমায়া, আমি তোমাকেই জমীদার-গৃহিণী বলিয়া জানি।

যোগমায়া। ভগবন্! আমি এককালে জমীদার-গৃহিণী ছিলাম, এখন অনাথিনী। আমার ক্ষমতা কোথায়? সম্পত্তি কোথায়?

রমাপ্রসাদ। এই গৃহ তোমার শ্বশুরের সম্পত্তি, তোমার স্বামীর সম্পত্তি।

যোগমায়া উত্তর দিলেন না, বলয়শূন্য সূক্ষ্ম হস্তদ্বয়দ্বারা মুখ আবরণ করিয়া অনেকক্ষণ নীরবে রোদন করিলেন। তাঁহার শরীর কাঁপিতেছিল, হৃদয়ে কি একটী ভাব উদয় হইতেছিল, মুখে কি একটী কথা আসিতেছিল, কিন্তু তাহা বাক্যতে প্রকাশ পাইল না। অনেকক্ষণ পর ধীরে ধীরে বলিলেন,—আমি স্ত্রীলোক, সম্পত্তির কি জানি।

রমাপ্রসাদ। আমি তোমার সম্পত্তি জানি। আমি সে সম্পত্তি রক্ষা করিব।

যোগমায়া। জমীদারের প্রভূত ক্ষমতা, আপনি আমার সম্পত্তি রক্ষা করিবেন কিরূপে, আমাকেই বা রক্ষা করিবেন কিরূপে?

রমাপ্রসাদ। দুর্ব্বলকে রক্ষা করা আমাদের ধর্ম্ম, ধর্ম্মাচরণে ঈশ্বর বলদান করিবেন।

যোগমায়া। তবে আপনি যাহা বুঝেন করুন, আমি অবলা, আমি,—আমি,—আমি আপনার আশ্রিতা, আপনি আমার দেবতা।

রমাপ্রসাদ। নিশ্চিন্ত হও। কামিনীকান্তবাবুর গৃহিণীকে একবার বল, সন্ন্যাসী ঠাকুর একটী কথা বলিতে ইচ্ছা করে,—কামিনীকান্তবাবুর মঙ্গল অমঙ্গল তাঁহার উপর নির্ভর করে।

যোগমায়া এই কথা গৃহিণীকে জানাইলেন। গৃহিণীর মনে একটু ভয় হইল। তিনি সন্ন্যাসী ঠাকুরকে ডাকাইয়া পাঠাইলেন।

রমাপ্রসাদ। একজন দরিদ্র শাস্ত্র-ব্যবসায়ী আপনাদের বিস্তীর্ণ জমীদার-গৃহে আশ্রয় লইয়াছে, তাহাকে তাড়াইয়া দেওয়া কি আপনার মত হইয়াছে?

গৃহিণী। বাবু এইরূপ মত করিয়াছেন।

রমাপ্রসাদ। এই প্রকাণ্ড বাড়ীতে এ দরিদ্র থাকিবার জন্য কি একটী ঘর পায় না?

গৃহিণী। ঘরের অভাব নাই।

রমাপ্রসাদ। দু'বেলা দরিদ্রকে খাওয়াইবার অন্নের অকুলান?

গৃহিণী। অন্নের অভাব নাই!

রমাপ্রসাদ। তবে দরিদ্রকে তাড়ান কেন?

গৃহিণী। অনেক গোলযোগ হইতেছে, আমাদের বড় নিন্দা হইতেছে, আমাদের দেশাচার দেখিয়া চলিতে হয়, সেইজন্য বোধ হয় বাবু এরূপ আদেশ দিয়াছেন।

রমাপ্রসাদ। দেশাচার কি আমি অন্যথা করিলাম, না খোজেস্তা বিবি?

গৃহিণী উত্তর করিলেন না,—তিনি খোজেস্তা নাম্নী একজন মুসলমান নর্ত্তকীর কথা শুনিয়াছিলেন,—নীরবে চক্ষুর জল মুছিলেন।

রমাপ্রসাদ। তবে এ উপদ্রব কেন?

গৃহিণী। বাবুর আদেশ।

রমাপ্রসাদ। দরিদ্রের উপর উপদ্রব করিলে কি বাবুর মঙ্গল হইবে?

গৃহিণী সঙ্কুচিত হইয়া বলিলেন,—আমিও বাবুকে তাই বলিয়াছিলাম, বাবু শুনিলেন না।

রমাপ্রসাদ। বাবুকে আর একটু বুঝাইয়া বলিবেন যে দরিদ্রের উপর অত্যাচারে বড়লোকের অমঙ্গল হয়।

গৃহিণী। বলিয়াছিলাম। বাবু শুনিলেন না।

রমাপ্রসাদ। তবে বাবুকে জিজ্ঞাসা করিবেন, রমণীকান্ত নামে এক জমীদার-পুত্র এই জমীদার গৃহে বাস করিতেন, বাবু তাঁহাকে জানিতেন কি?

গৃহিণী শিহরিয়া উঠিলেন। কোন উত্তর করিলেন না।

রমাপ্রসাদ। তাঁহাকে আপনি দেখিয়াছিলেন কি?

গৃহিণী। দেখিয়াছিলাম। তখন আমার নূতন বিবাহ হইয়াছে।

রমাপ্রসাদ। তিনি কোথায় গেলেন জানেন কি?

গৃহিণী। তাঁহার অনেক দিন হইল কাল হইয়াছে।

রমাপ্রসাদ। কিরূপে তাঁহার মৃত্যু হয়?

গৃহিণী আবার শিহরিয়া উঠিলেন।

রমাপ্রসাদ। তাঁহার কিসে মৃত্যু হয় শুনিয়াছেন কি?

গৃহিণী। মরা মানুষের কথায় প্রয়োজন কি?

রমাপ্রসাদ। তবে বাবুকে বলিবেন, দরিদ্রের উপর উৎপীড়নে প্রয়োজন কি? পাপের পরিমাণ অধিক হইলেই প্রায়শ্চিত্ত আরম্ভ হয়।

গৃহিণীর সহিত রমাপ্রসাদের যাহা যাহা কথা হইয়াছিল, যোগমায়া একপার্শ্বে দাঁড়াইয়া সমস্ত শুনিয়াছিলেন। সেদিন সন্ধ্যার সময় যোগমায়া রমাপ্রসাদের আহারের সময় আসিলেন না। নিশীথে রমাপ্রসাদ যদি উঠিয়া দেখিতেন, তাহা হইলে দেখিতে পাইতেন যে সেই শীর্ণকায়া হতভাগিনী তাঁহার মাথার নিকট বসিয়া অশ্রুবর্ষণ করিতেছেন।

প্রাতঃকালে যোগমায়া যখন জলটল লইয়া আসিলেন, সন্ন্যাসী ঠাকুর একটু হাসিয়া বলিলেন,—এ জমীদার গৃহের লোকজন সব ভাল লোক ত? রাত্রিতে আসিয়া সন্ন্যাসীর ঝুলিটী, গরীবের বাক্সটী, নাড়াচাড়া করে কে?

যোগমায়া হেঁটমুখী হইয়া রহিলেন, ক্ষণেক পর বলিলেন,—কৈ, এ বাড়ীর লোকজনের কোনও বদনাম শুনি নাই; আপনার কোন দাসী আপনার দ্রব্য নাড়িয়াচাড়িয়া থাকিবে।

## অষ্টাদশ পরিচ্ছেদঃ খিড়কীর পুকুরের খোসগল্প

পরদিন প্রাতে সন্ন্যাসী ঠাকুর চলিয়া যাইবেন সকলে প্রত্যাশা করিয়াছিল, দেখিল তাহার বিপরীত। সন্ন্যাসী ঠাকুরের সেবার জন্য বড়কর্ত্তার খাস ভৃত্য প্রাতঃকাল হইতে ছুটাছুটি করিতেছে! সন্ন্যাসী ঠাকুরের খাইবার জন্য গয়লা দুধ মাখন আনিয়া দিল, ময়রা মিষ্টান্ন আনিয়া দিল! সন্ন্যাসী ঠাকুরের হুকুম পালনজন্য একজন দ্বারবান সর্ব্বদা দ্বারে দণ্ডায়মান! বড় গৃহিণীর খাস দাসী সন্ন্যাসী ঠাকুরের ঘর ঝাঁট দিতেছে, বড় গৃহিণীর খাস রাঁধুনী রন্ধনের আয়োজন করিতেছে!

জমীদার-বাটীর খিড়কী পুকুরের ঘাটে আজ বড় হুলস্থূল। মেয়েমহলে খোসগল্পের শেষ নাই! দুঃখের বিষয় কোন সংবাদপত্রের সংবাদদাতা খিড়কী পুকুরঘাটে দণ্ডায়মান ছিলেন না, এবং কোন নব্য লেখকও সেইঘাটের কথাবার্ত্তার "শর্টহেণ্ড রিপোর্ট" লয়েন নাই। যদি লইতেন, তাহা হইলে "মেয়েমহলে চরিত্র সমালোচনা" নামক অপূর্ব্ব উপন্যাস লিখিয়া বঙ্গীয় পাঠকবৃন্দকে তৃপ্ত করিতে পারিতেন।

প্রথমে, মল পায়ে, গহনা গায়ে, হাসি মুখে, নবীনাদিগের দল সেই ঘাটে ঝম্ ঝম করিয়া আসিলেন। রসিকা ফুলকুমারী তাঁহাদের নেত্রী, কলসটী নামাইয়া যাত্রার একটী ছড়া কাটিলেন,—

"ওলো, এত দিনের পর সন্ন্যাসীর কপাল ফিরেছে।

কর্ত্তাটী কর্ত্তাটী বলে বড় গিন্নী ডেকেছে।"

বসন্তকুমারী। দূর পোড়ারমুখী, বড়গিন্নীর উপর ঠাট্টা! শুন্‌তে পেলে মাথা মুড়িয়ে বাড়ী থেকে বের করে দেবে!

ফুলকুমারী। ঠাট্টা আবার কি? বড়গিন্নীর দাসী এখানে কাজ কর্‌ছে, রাঁধুনী রান্নার আয়োজন কর্‌ছে, তা বড়গিন্নী সন্ন্যাসীর উপর সদয় হয়েছেন নয় ত কি?

কুসুমকুমারী। না লো না, তা নয়। বড়গিন্নীর একটা বড় ফাঁড়া ছিল, সন্ন্যাসী স্বস্ত্যয়ন করে তাই কাটিয়ে দিয়েছে, তাই সন্ন্যাসীর এত আদর।

হেমকুমারী। তা নয় লো, তা নয়, তোরা জানিস্‌নি শুনিস্‌নি, কথা কস্ কেন? কর্ত্তার একটা বড় ফাঁড়া ছিল, তাই বড়গিন্নী সন্ন্যাসীকে কাল সন্ধ্যার সময়ে ডাকিয়ে পাঠিয়েছিলেন।

স্বর্ণকুমারী। ও লো, আমি বলি শোন। সন্ন্যাসীকে ঔষধ কর্‌তে ডেকেছিল।

ফুলকুমারী। কিসের ঔষধ লো? বড়গিন্নীর এ বয়সে আবার ছেলে হবার সাধ আছে না কি?

স্বর্ণকুমারী। দূর পোড়াকপালী! তা নয় লো তা নয়, এ অন্য ঔষধ।

সকলে। কি? কি? কি ঔষধ?

স্বর্ণকুমারী। বড়গিন্নীর একটা শত্রু আছে, তাকে বাণ মারবার ঔষধ। এখন শুন্‌লি?

সকলে। কে? কে? কে? শত্রু কে?

স্বর্ণকুমারী। ওলো, বলি শোন্। ঐ যে একটা মুছলমানী কল্‌কেতায় আছে না? তার নাম খোজেস্তা, তাকেই বাণ মারবে। আমাদের খোকার ঝি লুকিয়ে লুকিয়ে শুনে এসেছে। সন্ন্যাসী নাকি বল্‌ছে সেই মুছলমানীকে শীঘ্র ধ্বংস করিবে।

নবীনাদিগের দল চলিয়া না যাইতে যাইতে মধ্যবয়স্কা একদল আসিয়া সেই ঘাটে কলস নামাইলেন।

মাতঙ্গিনী। ও লো আজ যে বড় ঘটা দেখ্‌ছি! কি, হয়েছে কি?

তরঙ্গিণী। ও লো, তা জানিস্‌নি,—আমাদের যোগমায়ার যে কপাল ফিরেছে?

মাতঙ্গিনী। সে কি? সে কি? কি হয়েছে?

তরঙ্গিণী। হবে আবার কি? কাল যোগমায়া নাকি বড়গিন্নীর কাছে সন্ন্যাসীকে নিয়ে গিয়ে ঢের কাঁদাকাটি করেছে। বলেছে, সন্ন্যাসীকে বাড়ী থেকে বার করে দিলে আমি ঝুলি নিয়ে তার সঙ্গে বৈষ্ণবী হয়ে বেরিয়ে যাব!

মাতঙ্গিনী। অবাক কল্লে মা! কোথা যাব মা! ওমা চল্লিশ বছরের বুড়ি বৈষ্ণবী হবে! কলিতে কতই নাকি হবে!

রাধারঙ্গিনী। ও লো, তা নয়, তোরা আসল কথা শুনিস্‌নি।

সকলে। কি? কি? কি? আসল কথাটী কি?

রাধারঙ্গিনী। বলি ঐ যে তালপুকুর থেকে দু'টা বাবু আসে না,—হেমবাবু আর শরৎবাবু? তাদের মধ্যে শরৎবাবুটী একটী বিধবা বিয়ে করেছে, সে নাকি হেমবাবুর শালী হয়। তা তারাই নাকি সন্ন্যাসীকে ভজিয়েছে যে বিধবারও বিয়ে হয়। এই আর

আমাদের যোগমায়া কোথায় যায়? একেবারে নেচে উঠেছে। এই জন্য সন্ন্যাসীর এত শুশ্রূষা করে, সন্ন্যাসীর পাত পেতে দেয়, জল দেয়, কত সেবা করে।

কৃষ্ণসঙ্গিনী। ও লো, তা নয় লো, তা নয়, তোরা আসল কথা শুনিস্‌নি।

সকলে। কি? কি? কি? কি হয়েছে?

কৃষ্ণসঙ্গিনী। হবে আর কি? ঐ সন্ন্যাসীর ছেলেটীর সঙ্গে হেমবাবুর মেয়েটীর বিয়ে হবে, সব ঠিক হয়ে গিয়েছে।

সকলে। বলিস্ কি লো? সত্য নাকি? অবাক কল্লে মা! কোথায় যাব মা!

রামরঙ্গিনী। তাও কি হয় লো, সন্ন্যাসী হইল বামুন, হেমবাবু হইল কায়েত, এদের কি বিয়ে হয়?

কৃষ্ণসঙ্গিনী। কিসের বামুন? বামুনের মুখে আগুন।

সকলে। অবাক কল্লে মা! কোথায় যাব মা! ইত্যাদি।

মধ্যবয়স্কার দল বিদায় না হইতে হইতে বৃদ্ধার দল কলস নামাইয়া সেই ঘাটে সত্যের আবিষ্কার করিতে বসিলেন।

শ্যামাসুন্দরী। আজি যে সন্ন্যাসী ঠাকুরের বড সম্মান!

বামাসুন্দরী। এখন হয়েছে কি? আরও সম্মান হবে।

শ্যামাসুন্দরী। কেন লো? কি হয়েছে?

বামাসুন্দরী। ও লো, তা বুঝি জানিস্ না? তবে শোন্, চুপি চুপি শোন্ কর্ত্তা-গিন্নী শুন্‌লে আমাদের ঝেঁটা মেরে বের করে দেবে।

শ্যামাসুন্দরী। কি? কি? কি? কি হয়েছে?

বামাসুন্দরী। বলি এই জমীদার-বাড়ীর একটা ছেলে খুন হয়ে গিয়েছিল তা কি শুনিস্‌নি?

ত্রিপুরাসুন্দরী। হাঁ, হাঁ, হাঁ! ওমা সে যে আজ তিরিশ বছর হতে গেল গা। আমার বিলাসকামিনীর সেই মাসে বিয়ে হয়, ওমা সে কথা কি আমরা ভুলতে পারি? ওমা কি ভয় পেয়েছিনু গো! বিয়ের সম্বন্ধ বুঝি ভেঙ্গে যায়! তা বিয়ের ঘটা সব বন্ধ হয়ে গেল, বাজনা বন্ধ হয়ে গেল, নিমন্ত্রণ বন্ধ হয়ে গেল, চুপি চুপি বামুন ডাকিয়ে আমার মেয়ের বিয়ে হয়। হা আমার পোড়াকপাল রে!

হরসুন্দরী। ওমা সে কথা আর মনে নেই?—সে যে বৈশাখ মাসে। আমার নাড়ুগোপালের সেই মাসে ভাত, সে কথা কি আমি ভুলিতে পারি। বাছা নাড়ুগোপালের ভাতের সব আয়োজন বন্ধ হয়ে গেল, নোকজনকে ভাল করে খাওয়াতেও পারিলাম না। হা আমার ভাঙ্গাকপাল রে!

কৃষ্ণসুন্দরী। ওমা সে কথা জানি বৈ কি? ঐ যে ঠিক সেই মাসে আমার বড়বৌয়ের সাধ, সাধের কত আয়োজন, কত যগ্‌গি, কত নোকজন জড় হয়েছে—রাজ্যের মেয়ে আমার বড়বৌয়ের সাধে এসেছে। ওমা এমন সময় বীরগ্রাম থেকে খবর আসিল যে বড় হাঙ্গামা হয়ে গিয়েছে, রমণীবাবু খুন হইয়াছে! ওমা কি সর্ব্বনাশ! কি সর্ব্বনাশ! আমার বড়বৌ ত শুনে প্রায় মূর্চ্ছা যায়,—আমি ত অবাক,—বাড়ীসুদ্ধ মেয়ে ভয়ে আড়ষ্ট! কেবা যগ্‌গিতে যায়, কেবা খাওয়ায়?

বামাসুন্দরী। ঠিক বলেছ দিদি! ছেলেটীর নাম রমণীবাবুই বটে। আহা যেন সোণার চাঁদটী ছিল।

ত্রিপুরাসুন্দরী। আহা! এমন ছেলেও মারা যায় গা? কি সর্ব্বনাশ! কি সর্ব্বনাশ! আহা রমণীবাবু আমাকে কত সম্মান করত, আমার বিলাসকামিনীকে ঠিক বোনের মত ভালবা'সত।

হরসুন্দরী। আহা! তার কথা মনে হলে এখনও চোখে জল আসে। রমণীবাবু আমার নাড়ুগোপালকে কত কোলে করত, নাড়ু হাতে দিত, কত আদর করত! আহা বাছারে, এমন সোণার চাঁদ ছেলেও মারা যায়!

কৃষ্ণসুন্দরী। আহা, মরে যাই! সে কথা তুলো না গো, সে কথা তুলো না। বাছা রমণী আমার ছেলের মত ছিল গো,—আমার বড়বৌ তাকে দেবর বলিয়া কতই ঠাট্টা করিত! আর সে ত এমন দেবর ছিল না,—কাপড়খানি, গহনাখানি, বর্দ্ধমান থেকে বত খাজা, মেঠাই সর্ব্বদাই আমার বড়বৌয়ের জন্য পাঠাইয়া দিত। আমার বড়বৌয়ের খোকা হবে খোকা হবে বলে কতই আহ্লাদ করত! তা বাছা খোকাকেও দেখিয়া গেল না।

বামাসুন্দরী। তা সে খুন ত পুলিশে কিছু কিনারা করতে পারলে না, লাশ রাতারাতি জালিয়ে ফেলেছিল। এতদিন ত কেউ ধরতে পারেনি, এখন নাকি সন্ন্যাসী মন্ত্র পড়ে তাই বার করেছে। কর্ত্তাবাবু নাকি বড় ভয় পেয়েছেন, তাই সন্ন্যাসীর এত খোসামোদ!

এইরূপে সমস্ত দিন ধরিয়া জমীদার-বাটীতে বড়গিন্নীর চরিত্র, যোগমায়ার চরিত্র কর্ত্তামহাশয়ের চরিত্র এবং সন্ন্যাসী ঠাকুরের চরিত্র লইয়া অনেক সমালোচনা হইতে লাগিল।

সন্ধ্যার সময় দেবীপ্রসাদ পিতাকে বলিল,—বোধ হয় জমীদারমহাশয় আমাদের উপর আজি সদয় হইয়াছেন আপনার প্রতি সুহৃদতুল্য ব্যবহার করিতেছেন।

রমাপ্রসাদ। দেবী, তুমি ভুল বুঝিয়াছ। আজি জমীদারমহাশয় আমাদের পরম শত্রু হইয়া দাঁড়াইয়াছেন,—সতর্কে থাকিও।

দেবীপ্রসাদ। সে কি? তিনি আমাদের আহারের জন্য দ্রব্যাদি পাঠাইতেছেন,—আমাদের সেবার জন্য দাস-দাসী রাখিয়াছেন।

রমাপ্রসাদ। তাঁহার দত্ত আহার স্পর্শ করিও না,—তাঁহার দাস-দাসী,—আমাদিগকে পাহারা দিবার জন্য!

## ঊনবিংশ পরিচ্ছেদ : কলিকাতা যাত্রা

যেদিন রমাপ্রসাদ গৃহিণীর সহিত সাক্ষাৎ করিয়াছিলেন, তাহার পর হইতে কামিনীকান্ত জমীদারমহাশয়ের কেহ বড় দর্শন পাইত না। তিনি সর্ব্বদাই ঘরের

ভিতর থাকিতেন, গোপনে কি পরামর্শ করিতেন, বর্দ্ধমান ও কলিকাতায় লোক পাঠাইতেন, সর্ব্বদা নানা দিক হইতে পত্র পাইতেন, নানা স্থানের পত্র পাইতেন। ভৃত্যগণ বলিত,—জমীদারমহাশয় রুক্ষস্বভাব হইয়া গিয়াছেন, দাসীগণ বলিত,—কর্ত্তাবাবুর শরীর আধখানি হইয়া গিয়াছে।

এইরূপে দুই তিন মাস অতিবাহিত হইলে পর তালপুকুর হইতে সংবাদ আসিল, বৃদ্ধ তারিণীবাবুর মৃত্যু হইয়াছে। আরও সংবাদ আসিল যে মৃত্যুর পূর্ব্বে তারিণীবাবু রমাপ্রসাদ সরস্বতী ঠাকুরকে ডাকাইয়া পাঠাইয়াছিলেন, সরস্বতী ঠাকুর মুমূর্ষুর ঘরে সমস্ত রাত্রি ছিলেন। সুধা এবার শরতের সহিত পূর্ব্বদেশে গিয়াছেন, শরৎ সেই দেশে বদলি হইয়াছেন, সুতরাং বিন্দু একাকী জ্যেঠামহাশয়ের অনেক সেবাশুশ্রূষা করিয়াছেন। গোপী-জ্যেঠাই বিন্দুর আসা যাওয়া ইচ্ছা করিতেন না, কিন্তু বাবুর কঠিন পীড়ায় মুখ ফুটিয়া কোনও আপত্তি করেন নাই। আরও সংবাদ আসিল যে মৃত্যুর সময় তারিণীবাবুর নিকট রমাপ্রসাদ ছিলেন,—সম্ভবতঃ স্ত্রীকে উইল দ্বারা যে সম্পত্তি দান করিয়াছেন, সে উইল অন্যথা করিয়া সম্পত্তি বিন্দুবাসিনীকে ও সুধাকে উইল করিয়া দিয়াছেন!

এই সমস্ত কথা শুনিয়া কামিনীকান্তবাবু গর্জ্জন করিয়া উঠিলেন! সেদিন খাওয়া, ঘুম ত্যাগ করিলেন, সমস্ত দিন বসিয়া অতি গোপনে পরামর্শ করিতে লাগিলেন। তারিণীবাবুর সম্পত্তিটুকু, হেম ও শরৎকে না দিয়া আপাততঃ গোপবালার হস্তে রাখেন এবং ক্রমশঃ নিজে আত্মসাৎ করেন, অধর্ম্মাচারী রমাপ্রসাদের উপরে কোনও প্রকারে বৈরনির্য্যাতন করেন; উদ্ধত হেমকে একটু শিক্ষা দান করেন; ভাবী মকদ্দমায় একটা হুলস্থূল করিয়া আপন ক্ষমতা প্রচার করেন; সুশীলা ও দেবীপ্রসাদের বিবাহ বন্ধ করিয়া আপন ধর্ম্মপ্রিয়তা ও দেশাচারপ্রিয়তা প্রকটিত করেন;—এইরূপ নানা চিন্তা ও প্রলোভনে বিষয়ী কামিনীকান্তের মন একেবারে বিপর্য্যস্ত ও ব্যতিব্যস্ত হইল! দুই প্রহর, আড়াই প্রহর, তিন প্রহর হইয়া গেল,—স্নান নাই, আহার নাই,—কেবল ভৃত্যগণ ঘন ঘন তামাকু আনিয়া দিতেছে, এবং জিলিপির পাকের মত কামিনীকান্ত ও বন্ধুবর্গের মন্ত্রণার পাক চলিতেছে।

সন্ধ্যার সময় উল্লাসপূর্ণ মুখে কামিনীকান্তবাবু বারাণ্ডায় দাঁড়াইয়াছেন, দূর হইতে দেখিলেন, তালপুকুর হইতে রমাপ্রসাদ ফিরিয়া আসিয়াছেন। একটু হাসিয়া মনে মনে বলিলেন,—সন্ন্যাসী ঠাকুর! তুমি ভারি খেলোয়াড়! খুব এক চাল চলিয়া কিস্তি দিয়াছ! আমিও খেলার কিছু জানি,—আমিও এবার এক চাল চালিব,—সাবধান!

পরদিন প্রাতে সনাতনবাটীর জমীদার গৃহ হইতে পাল্কী ও ঝি তালপুকুরে উপস্থিত হইল। জমীদার-গৃহিণী বলিয়া পাঠাইয়াছেন, তারিণীবাবুর স্ত্রী পতিশোকে বড় কাতর হইয়াছেন, তালপুকুরে তাঁহাকে দেখিবার শুনিবার কেহ নাই, বিষয়রক্ষার পরামর্শ দিবারও কেহ নাই, সুতরাং গৃহিণীর ইচ্ছা যে গোপবালা কয়েকদিন সনাতনবাটী গিয়া থাকেন। শোক একটু হ্রাস হইলে, বিষয় শত্রুদিগের হস্ত হইতে নিরাপদ হইলে, গোপবালা পুনরায় নিজ গ্রামে আসিবেন। আর যদি যথার্থই তারিণীবাবু উইল করিয়া বিষয় ভাইঝিদের দিয়া গিয়া থাকেন, তাহা হইলে ত সে বিষয় লইয়া একটা মকদ্দমা

হইবেই। সনাতনবাটীর জমীদার-মহাশয় সে মকদ্দমায় নিরাশ্রয় বিধবার পক্ষ হইয়া যথেষ্ট সাহায্য করিতে সম্মত আছেন।

এরূপ দয়ার্দ্র জমীদারের নিমন্ত্রণে নিতান্ত সম্মানিত হইয়া গোপবালা সনাতনবাটী যাইলেন, তথায় অবস্থান করিতে লাগিলেন।

দশ পনের দিন ধরিয়া পরামর্শ চলিতে লাগিল, বর্দ্ধমান হইতে গোকুলচন্দ্র আসিল, কামিনীবাবুর অন্যান্য পরামর্শদাতা আসিল, অনেক পরামর্শ করিয়া কার্য্যপ্রণালী স্থির হইল। বর্দ্ধমানে ঘন ঘন দরখাস্ত পড়িল, পুলিশের থানায় ঘন ঘন লোক যাইতে লাগিল। সমস্ত ঠিক হইল, গোপবালা তালপুকুরে ফিরিয়া গেলেন, এবং সেই দিনই সন্ধ্যার সময় কামিনীকান্তবাবু মহাসমারোহে শিবিকায় আরোহণ করিয়া সনাতনবাটী ত্যাগ করিলেন।

রমাপ্রসাদ ও দেবীপ্রসাদ খাইতে বসিয়াছেন, এমন সময় মহাসমারোহে শিবিকা চলিয়া গেল। দেবীপ্রসাদ বলিল,—ঐ জমীদারমহাশয় যাইতেছেন। কয়েকমাস হইতে তাঁহার শরীর নিতান্ত অসুস্থ ও দুর্ব্বল হইয়াছে। শুনিয়াছি, বায়ুপরিবর্ত্তনের জন্য পশ্চিম যাইতেছেন।

রমাপ্রসাদ। দেবী, তুমি ভুল শুনিয়াছ। আমাদিগকে একটী ঘোর সঙ্কটে ফেলিবার জন্য বুদ্ধিমান জমীদার কলিকাতা যাইতেছেন।

## বিংশ পরিচ্ছেদ : সুমতিবাবুর বৈঠকখানা

কলিকাতার সুপ্রসিদ্ধ এটর্নী সুমতিবাবুর বৈঠকখানাটী বড় ফিটফাট। অধিক ঝাড় লণ্ঠনের আড়ম্বর নাই, কেবল ঘরের মধ্যে তিন ডালওয়ালা শেণ্ডেলীয়রে গ্যাস জ্বলিতেছে, আর লিখিবার টেবিলের উপর আস্লরের বাড়ীর একটী পরিষ্কার রিডিং ল্যাম্প। দেওয়ালে বিবস্ত্রা অপ্সরাদিগের ছবির ধূমধাম নাই, খানচারেক সুন্দর দৃশ্যের ছবিমাত্র,—পর্ব্বত, সমুদ্র, হ্রদ ও পল্লীগ্রামের ছবি। মর্ম্মর-প্রস্তরের উপকরণাদির অধিক ছড়াছড়ি নাই, কেবল একটী পরিষ্কার লিখিবার টেবিল, কয়েকখানি চৌকি, দুইটী সোফা ও একখানি ইজি চেয়ার। কার্পেট, গালিচার আড়ম্বর নাই, ঘরের মেজে নূতন মাদুর দিয়া ঢাকা। নানাপ্রকার মুসাহেব ও গীতবাদ্যকুশল লোকদ্বারা সে ঘর পূর্ণ নহে, সুমতিবাবুর ঘরে অল্প কয়েকজন বাছা বাছা বন্ধু মাত্র। ধনী বলিয়া সুমতিবাবু পরিচয় দেন না, দেখিলে শুনিলে তাঁহাকে বুদ্ধিজীবী চতুর লোক বলিয়াই বোধ হয়।

সন্ধ্যা হইয়াছে, বাতি জ্বলিতেছে, বন্ধুগণ কথাবার্ত্তা ও মিষ্টালাপ করিতেছেন। তাঁহাদের মধ্যে দুই একজন বন্ধু আমাদের পরিচিত।

ধনপুরের ধনঞ্জয়বাবুর আর পূর্ব্বের ন্যায় ধন নাই। বিষয় অনেক হাতছাড়া হইয়াছে, অবশিষ্ট বিষয় ঋণের জন্য আবদ্ধ হইয়াছে, লোকে কাণাকাণি করে, ধনঞ্জয়বাবুর অধিকাংশ ধনই সূক্ষ্মবুদ্ধি সুমতিবাবুরই হস্তগত হইয়াছে। ধনঞ্জয়বাবু এই দ্বিতীয় গৃহিণীতে

সুখী হয়েন নাই, উপ-গৃহিণীগণ গৃধ্রপালের ন্যায় মাংসশূন্য শব ত্যাগ করিয়া অন্য শব অন্বেষণে উড়িয়া গিয়াছে, সখের বাগান বিক্রয় হইয়া গিয়াছে, সুতরাং ধনঞ্জয়বাবু এই সুমতিবাবুর বৈঠকখানাতেই আশ্রয় গ্রহণ করিয়াছেন। সুমতিবাবু অভদ্র লোক নহেন, যাঁহার সর্ব্বস্ব শোষণ করিয়াছেন তাঁহাকে একেবারে তাচ্ছিল্য করেন না। বৈঠকখানার পার্শ্বে ধনঞ্জয়বাবু বসিয়া থাকেন, সুমতিবাবুর অনুগ্রহে একটু একটু হুইস্কী পান করেন, সুমতিবাবুর মিষ্ট কথায় আপনাকে সমাদৃত বোধ করেন। ধনঞ্জয়বাবুর পূর্ব্ববৎ রূপ নাই, যৌবন-লক্ষণ নাই, অকালেই চক্ষুর জ্যোতিঃ কমিয়া গিয়াছে, মাথার চুল কিছু কিছু শ্বেতবর্ণ হইয়াছে, হাতে হুইস্কীর গ্লাস একটু একটু কাঁপিতেছে। ধনঞ্জয়বাবুর পূর্ব্বের কাল জুড়ী ও সাদা জুড়ীর পরিবর্ত্তে একটী অনাহারী ঘোড়ায় গাড়ী টানে, সইস কোচমানগণও প্রায় অনাহারী হইয়া আসিয়াছে, সুতরাং বেশ ছিন্ন, তকমা মলিন। সম্প্রতি তারিণীবাবুর মৃত্যু হইয়াছে শুনিয়া ধনঞ্জয়বাবুর নূতন বিষয়লাভের একটু আশা হইয়াছে। সুমতিবাবুর নিকট পরামর্শ লয়েন, সুমতিবাবুর ন্যায় পরামর্শদাতা কলিকাতায় কয়জন আছে?

কয়েকজন নব্য জমীদারও আজ সুমতিবাবুর নিকট আসিয়াছেন। কেহ এখনও নাবালক, শীঘ্রই বয়ঃপ্রাপ্ত হইবেন, ইতিমধ্যে টাকার বিশেষ প্রয়োজন হইয়াছে, সে প্রয়োজনসাধনে সুমতিবাবুর ন্যায় আর কে পণ্ডিত আছে? কেহ মৃত জ্ঞাতির বিষয়টুকু লইবার জন্য লোলুপ হইয়াছেন, নানারূপ মকদ্দমার আয়োজন করিতেছেন, একখানি উইল (কিরূপে সৃষ্ট তাহা আমরা জানি না) সুমতিবাবুকে দেখাইতে আসিয়াছেন। কেহ বিলাস-সাগরে নবীন শরীর ভাসাইয়া দিয়াছেন, নাট্যশালার কোন নূতন বিলাসিনীর হাস্যে মুগ্ধ হইয়া সেই বিষয়ে চতুরচূড়ামণি সুমতিবাবুর সহিত মিষ্টালাপ করিতে আসিয়াছেন। কেহ আগামী শনিবারের বাগানে পার্টি দিবেন, সুমতিবাবুকে নিমন্ত্রণ করিতে আসিয়াছেন। কেহ এই পথ দিয়া যাইতেছিলেন, কেবল সুমতিবাবুকে দেখিবার জন্য (ও এক গ্লাস হুইস্কী পানার্থে) একবার গাড়ী থেকে নামিয়াছেন।

এইরূপ নানা পুষ্প-বিভূষিত সুমতিবাবুর বৈঠকখানায় পারিজাত পুষ্পের ন্যায় কামিনীকান্তবাবু শোভা পাইতেছেন। কিন্তু এ হাস্যপূর্ণ ঘরে তাঁহার মুখখানি আজ গম্ভীর, নানা কথাবার্ত্তার মধ্যে কামিনীবাবু আজ নির্ব্বাক হইয়া বসিয়া রহিয়াছেন। তীক্ষ্ণবুদ্ধি সুমতিবাবু বুঝিলেন, বিষয়টা কিছু গুরুতর।

অনেকক্ষণ ধরিয়া কথাবার্ত্তা ও গল্প রহস্য হইতে লাগিল, রাত্রি প্রায় দশটার সময় সকলে গাত্রোত্থান করিয়া বিদায় লইলেন। কেবল ধনঞ্জয়বাবু, ঘরের এক পার্শ্বে হুইস্কীর গ্লাস লইয়া একটু তন্দ্রা ভোগ করিতেছেন। তাঁহাকে নিদ্রিত দেখিয়া কামিনীকান্ত আপনার কথা সংক্ষেপে বলিলেন। গ্রামে এক ঘোর অধর্ম্মাচারী জটাধারী আসিয়াছে, সে ব্রাহ্মণপুত্রের সহিত কায়স্থ-কন্যার বিবাহ দিতে চায়, তারিণীবাবুর বিধবাকে স্বামীর বিষয় হইতে বঞ্চিত করিতে চায়। তারিণীবাবুর পীড়ার সময় সেই ঔষধ খাওয়াইয়াছিল, তারিণীবাবুর মৃত্যুর পর সেই জাল উইল প্রস্তুত করিয়াছে! হিন্দু-ধর্ম্ম ও হিন্দু-আচার রক্ষা করা হিন্দুমাত্রেরই কর্ত্তব্য, এবং নিরাশ্রয় বিধবা জমীদারকে সাহায্য

করা জমীদারমাত্রেরই কর্ত্তব্য। অতএব জটাধারীকে ফৌজদারী মকদ্দমায় ফেলার যে আয়োজন হইয়াছে, সে সমস্ত কথা সংক্ষেপে কামিনীবাবু বিবরণ করিলেন।

বিবরণ করিতে করিতে রাত্রি এগারটা বাজিল, পরামর্শের সময় নাই, সুতরাং আর একদিন একথা হইবে বলিয়া কামিনীবাবু বিদায় লইলেন।

বিদায় লইবার সময় বলিলেন,—আপনার সহিত আবার কবে দেখা হইবে? এ বিষয়ে আপনার পরামর্শ আবশ্যক, সেই জন্যই আসিয়াছি।

সুমতি। যবে আপনি আজ্ঞা করেন।

কামিনীকান্ত। কল্য সন্ধ্যার সময় অবকাশ হইবে? আমার বাগানবাটীতে যদি আসেন তাহা হইলে কিছু গীতবাদ্যও হইবে, কথাবার্ত্তাও হইবে।

সুমতি। অবশ্য আসিব। আপনাব সেই কোকিলমিষ্টভাষিণী যবন সুন্দরীটী আছে ত? তাহার "তাজা ব তাজা" গানটী আর একবার শুনিবার ইচ্ছা আছে। গায় যেন তানসেন, নাচে যেন পরীটী!

কামিনীকান্ত হাসিয়া বলিলেন,—আপনার আদেশে সে সম্মানিত হইবে। সন্ধ্যার সময় আসিবেন, গানটাও হইবে, আমাদের বিষয়ের কথাও হইবে।

এই বলিয়া কামিনীবাবু প্রস্থান করিলেন,—চাহিয়া দেখিলেন, ধনঞ্জয়বাবু তখন নিদ্রিত!

কামিনীবাবু একটী ভুল করিয়াছেন,—ধনঞ্জয়বাবু শ্বশুরের উইলের কথা শুনিয়া কাণ খাড়া করিয়া, চক্ষু বুজিয়া, সমস্ত কথা শুনিয়াছেন।

## একবিংশ পরিচ্ছেদ: কামিনীবাবুর বাগানবাড়ী

আজ কামিনীবাবুর বাগানে বাই-নাচ! কোকিল বিনিন্দিত স্বরে খোজেস্তা বিবি "তাজা ব তাজা" গাইল, অপ্সরা-বিনিন্দিত তালে নৃত্য করিল, মৃগনয়ন-বিনিন্দিত কটাক্ষে তীক্ষ্ম শরবর্ষণ করিল! সুমতিবাবু অনিমেষ নয়নে, স্মিতফুল্ল বদনে, সে নর্ত্তকীর দিকে চাহিয়া রহিলেন, কিন্তু কামিনীকান্তবাবুর ললাট হইতে চিন্তারেখা আজ অপনীত হইল না।

নৃত্যান্তে খাওয়া-দাওয়া হইল। বলা বাহুল্য, খানা ইংরাজি ধরেন। মুসলমান খানসামা নানাপ্রকার সুস্বাদু খাদ্য মেজের উপর আনিয়া দিল, খোজেস্তা বিবি খানসামার হাত হইতে শেম্পেন বোতল লইয়া স্বহস্তে বাবুদের পাত্র ভরিয়া সুধা ঢালিল, এবং হাফেজ কবির "সাকী ময় বাকী" নামক অপূর্ব্ব সঙ্গীত গাইল! গীত সাঙ্গ করিয়া খোজেস্তা বিবি বিদায় লইল, কিন্তু কামিনীকান্তবাবুর অনাস্বাদিত সুরা সম্মুখেই রহিল, তাঁহার ললাট হইতে চিন্তারেখা অপনীত হইল না।

তখন দুইজনে নিকটে বসিয়া মৃদুস্বরে কথা কহিতে লাগিলেন।

সুমতি। এখন আপনার কথাটী পুনরায় বলুন দেখি। কল্য সমস্ত বলা হয় নাই।

কামিনী। সমস্ত কথাই প্রায় কল্য বলিয়াছি। আমাদের গ্রামে কয়েক মাস

হইতে যে একজন জটাধারী ব্রাহ্মণ আসিয়া হুলস্থুল বাধাইয়াছে, তাহার কথা কল্যই বলিয়াছি। সে উপনিষদ পড়ে, সে বেদ-গান গায়, সে জনসাধারণকে ডাকিয়া শাস্ত্রশিক্ষা দেয়, জাতিভ্রষ্ট হেম ও শরতের সহিত আহারাদি করে, শুনিয়াছি সে কায়স্থ-কন্যার সহিত আপনার পুত্রের বিবাহ দিতেও চেষ্টা করিতেছে! উঃ, কি অধর্ম্মাচরণ! সনাতনবাটী গ্রামে বুঝি হিন্দুয়ানি ও দেশাচার আর থাকে না!

সুমতি। আপনি হিন্দুয়ানির স্তম্ভস্বরূপ, আপনি থাকিতে জটাধারী বেটার এত বিক্রম, আপনি কেন একটী সদুপায় অবলম্বন করুন না?

কামিনী। আদেশ করুন।

সুমতি। আপনি আজ যে বাই-নাচ দিলেন, আপনার গ্রামে সেই বাই-নাচ দিন! যবন সুন্দরীর প্রতাপে জটাধারী বেটা বাপ বাপ করিয়া দেশ ছাড়িয়া পলাইবে!

কামিনী। না হে, সে কাজের কথা নয়। আমাদের গ্রামের লোকেদের এখনও কুসংস্কার আছে, তেমন উন্নতি হয় নাই। মুসলমানীকে গ্রামে লইয়া গেলে নিন্দা হইবার সম্ভব।

সুমতি। তবে দ্বিতীয় উপায়টী অবলম্বন করুন।

কামিনী। সে কি উপায়, বলুন?

সুমতি। আপনার বলবন্ত নামে যে লাঠিধারী দ্বারবান আছে, তাহাকে বলুন, জটাধারী বেটাব জটা ধরিয়া গ্রামের বাহির করিয়া দেয়। এই সামান্য বিষয় লইয়া আপনি এরূপ চিন্তিত হইয়াছেন?

কামিনী। সে উপায়ও অবলম্বন করিয়াছিলাম, কিন্তু সে উপায়ও ব্যর্থ হইয়াছে। কল্যই বলিয়াছি, সে জটাধারী বোধ হয় আমাদের গ্রামের পূর্ব্বের ঘটনার কথা কিছু জানে! তাহাকে বহিষ্কৃত করিয়া দিলে সে পূর্ব্বের কথা তুলিয়া আমাদিগের সকলকে বিপদে ফেলিবে, আমার এইরূপ বিশ্বাস!

সুমতি। আপনার গ্রামের পূর্ব্ব-ইতিহাসটী যদি ভাঙ্গিয়া বলেন, তাহা হইলে আমি সমস্ত বুঝিতে পারি।

কামিনী। তবে পুরাতন কথা শ্রবণ করুন। আমার পিতা অতি বুদ্ধিমান লোক ছিলেন, আমাদিগের বিপুল জমীদারীর অনেক ক্ষুদ্র ক্ষুদ্র অংশ ক্রয় করিয়া চারি আনির মালিক হইয়া পরলোক গমন করেন, তাহা আপনি জানেন। আমি সেই চারি আনা দখল করিলাম, এবং রমণীকান্ত নামে আমার জ্ঞাতিভাই ছিল,—সে তখন নাবালক,—তাহার তিন আনা অংশও আমাদের হাতে ছিল।

সুমতি। আপনি বুদ্ধিমান, সুতরাং সে নাবালকের তিন আনা অনায়াসেই আপনার হাতেই রহিয়া গিয়াছে!

কামিনী। বড় অনায়াসে নহে। সে নাবালক রমণীকান্ত ভয়ানক গোঁয়ার ছেলে ছিল, তাহার অংশ আমার হাতছাড়া করিতে চায়। হাঁটিয়া বর্দ্ধমানে গিয়া কালেক্টর সাহেবের নিকট দরখাস্ত করে যে তাহার অংশ কোর্ট অব্ ওয়ার্ডসের হাতে যায়। কিন্তু কালেক্টর সাহেব আমার হাত-ধরা—দরখাস্ত নামঞ্জুর হইল, নাবালকের সম্পত্তির ভার আমারই হস্তে রহিল।

গোঁয়ার রমণীকান্ত তাহার পর বীরগ্রামে গিয়া প্রজাদিগকে খাজনা দিতে রহিত করিল। নিজে লাঠি লইয়া আমার নগদীগণকে বীরগ্রাম হইতে তাড়াইয়া দিল। প্রায় একশত প্রজার হস্তে লাঠি দিয়া সেই গ্রামের রাজা হইয়া বসিল।

এখনকাব কালে সেরূপ হইলে পুলিশে খবর দিতে হয়,—সে কালে আমরা নিজের হাতেই অনেক কাজ করিতাম। আমিও সে বয়সে একটু নির্ব্বোধ ও গোঁয়ার ছিলাম, পাঁচ শত লাঠিয়াল লইয়া সেই গ্রাম আক্রমণ করিলাম। তাহার পর কি হইয়াছে আপনি বোধ হয় শুনিয়াছেন।

সুমতি। শুনিয়াছি সেই হাঙ্গামায় রমণীকান্ত খুন হইয়াছিল। তাহা লইয়া পুলিশ আপনাদিগকে অনেকদিন অবধি দিক করিয়াছিল।

কামিনী। পুলিশকে গরীবেরা ভয় করে, ধনীলোকে ভয় করে না। তবে কাহাকেও চালান না দিলে দারগাবাবুর চাকরি থাকে না, তাই পাঁচ সাতজন আমাদের মাহিনা-করা লাঠিয়াল ধরিয়া দিলাম, তাহাদের শাস্তি হইয়া গেল, তজ্জন্য তাহাদের স্ত্রী-পুত্রকে যথেষ্ট পুরস্কার দিলাম। যাহারা প্রকৃত আসামী তাহাদের সরাইয়া দিলাম, এবং হীরাসিং, লালসিং আর জওহরসিং, ইহারা রাত্রির মধ্যে রমণীকান্তের লাশ দাহ করিয়া ফেলিল, এবং দেশান্তর হইল।

সুমতি। সুন্দর বন্দোবস্ত! ইহার পব আপনাব ভাবনার কারণ কি আছে? হাঙ্গামায় আপনি ছিলেন না প্রমাণ করিয়াছেন, যাহাদের থাকা প্রমাণ করিলেন, তাহারা জেলে গেল, আব চিন্তা কিসের? জটাধারী কি ত্রিংশৎ বৎসর পর আপনার বিরুদ্ধে সেই মকদ্দমা আবার উঠাইতে চাহে?

কামিনী। জটাধারী যে সেই হাঙ্গামার কথা জানে, তাহা আমার স্থির বিশ্বাস, সে সমস্ত শুনিয়াছে, সমস্ত জানে! কিন্তু সেজন্য আমি ভয় করি না। ত্রিংশৎ বৎসর পর পুরাতন মকদ্দমা উত্থাপন করিতে পারিবে, সে ভয় আমি করি নি।

সুমতি। তবে কিসের ভয়?

কামিনী। রমণীকান্ত আমার সহিত বিরোধ আরম্ভ করিয়া অবধি তাহার স্ত্রীকে পোষ্যপুত্র লইবার অনুজ্ঞা-পত্র দেয়। গোঁয়ার ছেলে বোধ হয় বুঝিয়াছিল যে কোন দিন লাঠালাঠিতে তাহার প্রাণ যাইবে।

সুমতি। আপনি বুদ্ধিমান জমীদার হইয়া একটা বিধবা মেয়েমানুষকে ভয় করেন? আপনি সনাতনবাটীতে থাকিতে রমণীকান্তের বিধবা পোষ্য গ্রহণ করিবে?

কামিনী। সে পথ আমি বন্ধ করিয়াছি। রমণীকান্তের মৃত্যুর পর তাহার বিধবা যোগমায়ার নিকট সে অনুজ্ঞা-পত্র কাড়িয়া লইয়াছি, এবং তাহার স্বামীর সমস্ত সম্পত্তি তাহার নিকট লিখাইয়া লইয়াছি! কিন্তু আমি গুপ্ত অনুসন্ধানে জানিয়াছি, এই জটাধারী সেই অনুজ্ঞা-পত্রের কথা জানে, এখন সেই কথা আদালতে প্রমাণ করাইবে, এবং আপন ছেলেটীকে পোষ্য স্বরূপ যোগমায়াকে দিবে। তাহার পর পুত্রের স্বত্বে তিন আনা জমীদারীর মালিক হইয়া বসিবে! যেরূপ যোগমায়ার আচার-ব্যবহার দেখিতেছি, বোধ হয় সেই নির্লজ্জ বিধবাও বুঝি জটাধারীর গৃহলক্ষ্মী হইয়া বসিবে। যেরূপ জটাধারীর আচার-ব্যবহার দেখিতেছি, তাহার ধর্ম্মপ্রচার ষোল আনা ভণ্ডামি,

উদ্দেশ্য জমীদার হইয়া বসিবে! থাকতো সাবেক কাল, এমন বিধর্ম্মী দেশাচারভ্রষ্ট স্ত্রী-পুরুষকে আস্তো মাটীতে পুঁতে ফেলিতাম! কিন্তু এখন কি আমাদের ক্ষমতা আছে, না হিন্দুয়ানি আছে?

অনেকক্ষণ কথা কহিয়া কামিনীবাবুর গলা শুকাইয়া আসিয়াছে, এবং হিন্দুয়ানির দুর্দ্দশার জন্য হৃদয়ও ব্যথিত হইয়াছে, সুতরাং এক গ্লাস সুরা পান করিয়া গলাটা সিক্ত করিলেন, এবং হিন্দুয়ানি বজায় রাখিলেন। পরে ধীরে ধীরে আবার বলিতে লাগিলেন।—

এই আমাদের বিপদ, এখন যে উপায় অবলম্বন করিয়াছি, তাহা সমস্ত কল্য বলি নাই, শ্রবণ করুন।

তালপুকুরের তারিণী মল্লিকের সম্প্রতি কাল হইয়াছে। তাহার সম্পত্তি সে পূর্ব্বেই স্ত্রীকে উইল করিয়া দিয়াছিল। শুনিলাম নাকি মরিবার সময় আর একটা উইল করিয়াছে, তদ্বারা আপনার সমস্ত সম্পত্তি হেম ও শরৎকে দিয়া গিয়াছে! কি সর্ব্বনাশ! অনাথা বিধবাকে কি কেহ এরূপ করিয়া ভাসাইয়া যায়?

সুমতি। ভাসিয়া আসিয়া নাকি সে বিধবা সনাতনবাটীতে কূলকিনারা পাইয়াছে?

কামিনী। গোপবালা নিরাশ্রয় হইয়া পরামর্শ লইতে আসিয়াছিল, আমিও সুপরামর্শ দিয়াছি।

সুমতি। এ অবস্থায় পরামর্শ ত সহজ। উইল রদ করিয়া নিরাশ্রয় বিধবার সম্পত্তি রক্ষার ভার গ্রহণ করুন, এবং সেই যৌবনক্লিষ্টা বিধবাটীকেও আপনি স্নেহদানপূর্ব্বক সান্ত্বনা করুন!

কামিনী। না হে, এ ঠাট্টার কথা নহে, এর ভিতর গুরুতর কথা আছে। সেই জটাধারী তারিণীর মৃত্যুর সময়ে ছিল,—বুড়ো উইল করিয়াই যে হঠাৎ মরিল, তাহাতে সন্দেহের কারণ আছে! জটাধারী বড় সহজ লোক নয়।

সুমতি। এ দেখছি আপনাদের পাড়াগেঁয়ে বুদ্ধি! কলিকাতা আপনাদের কাছে হার মানিয়াছে। তা জটাধারীর উপর খুনের দাবী চাপাইয়াছেন নাকি? সাবাস পাড়াগেঁয়ে বুদ্ধি! বীরগ্রামের হাঙ্গামা লইয়া সে আপনার উপর খুনের দাবী আনিবে,—না আপনি আগে থাকিতে তাহার নামে খুনের দাবী আনিয়াছেন! সাবাস!

কামিনী। আমি দাবী আনিব কেন? সে যে বড় কাঁচা কাজ হয়! গোপবালা জেলায় দরখাস্ত পাঠাইয়াছে যে তাহার স্বামীর হঠাৎ মৃত্যুতে সন্দেহের কারণ আছে, সুতরাং সে বিষয়ে তদন্ত হওয়া উচিত। সুতরাং পুলিশ তদন্ত করিবে,—এবং পুলিশ আমাদের হাতে! জটাধারী যদি খুনের দাবীতে চালান না হয়, তবে আমি বৃথা এতদিন বিষয়কর্ম্ম করিলাম!

সুমতি। কামিনীবাবু, আপনি আমার নিকট বন্ধুস্বরূপ পরামর্শ লইতে আসিয়াছেন, আমি বন্ধু হইয়া মিথ্যা পরামর্শ দিব না,—আপনি এ কার্য্যে একটু ভুল করিয়াছেন। এখনকার কালে এরূপ মিথ্যা খুনের দাবী টিকিবে না, শেষে আপনি বিপদে পড়িতে পারেন।

কামিনী। এটী আপনার ভুল। কলিকাতায় কি হয় জানি না, কিন্তু পাড়াগাঁয়ে

আবাল-বৃদ্ধবনিতা সকলে যে কথা জানে, বিচারাসন পর্য্যন্ত সে কথা পঁহুছে না,—এই আমাদের আধুনিক বিচারের নিয়ম! কার ধান কে কেটে নিল গ্রামসুদ্ধ সকলে জানে, বিচারক মাথা চুলকাইয়া বুঝিতে পারিলেন না, বিপরীত বিচার করিলেন। জটাধারী নির্দ্দোষী বলিয়া দেশ-বিদেশে পরিচিত হউক না কেন, বিচারপতি তাহা জানিবেন না,—শিক্ষিত সাক্ষী যেমন বলিবে, অর্থলুব্ধ পুলিশ যেমন রিপোর্ট দিবে, তাহার বাহিরে বিচারকের যাইবার উপায় নাই, এই আধুনিক বিচারের নিয়ম। সাহেবেরা বিচার-দেবীকে একটী ঠুলি পরাইয়া তাহার মূর্ত্তি করেন না? আমাদের বিচারপতিরাও চক্ষুতে ঠুলি পরিয়া এবং কাণে তূলা দিয়া আসন গ্রহণ করেন।

সুমতি। এ কথা সত্য, কিন্তু তথাপি, কামিনীবাবু সাবধান। ধর্ম্মপ্রচারককে খুনী বলিয়া প্রমাণ করিতে পারিবেন না।

কামিনী। যদি নাই পারি! তথাপি ত কয়েক মাস জটাধারী মহাশয়কে হাবুডুবু খাওয়াইব, একটু বিলক্ষণ শিক্ষাদান করিব।

সুমতি। এও আপনাদের পাড়াগেঁয়ে বুদ্ধি। মকদ্দমায় শেষে কিছু হইবে না,—কেবল হায়রাণ করিবার জন্য মকদ্দমা করা,—এ আপনাদের পাড়াগেঁয়ে বুদ্ধি!

কামিনী। আর আপনারা কলিকাতার লোক বড় হায়রাণ করেন না,—এককোপে কাটেন। কেমন?

সুমতি। তা আমরা হিন্দুর ছেলে হয়ে আর কি করি? এককোপেই কাটিতে হয়। তা এখন সমস্ত অবস্থা বুঝিলাম, এখন কি করিতে হইবে বলুন?

কামিনী। বাল্যকাল হইতে আপনি আমার সুহৃদ, আমার পরামর্শদাতা, বিপদ আপদে আমার বন্ধু, এই মকদ্দমায় আপনাকে সাহায্য দান করিতে হইবে। আপনাকে বর্দ্ধমান যাইতে হইবে, আমার উকীলদিগকে শিক্ষা দিতে হইবে, এই বিষম মকদ্দমাটী আপনাকে স্বহস্তে চালাইতে হইবে। আপনার তীক্ষ্ণ বুদ্ধি, আপনার অসাধারণ উদ্ভাবন-ক্ষমতা, আপনার অসংখ্য বন্ধু ও আলাপী লোক,—এ সমস্ত আমার অপরিচিত নহে। আপনি কলিকাতার মধ্যে অদ্বিতীয় ধীসম্পন্ন এটর্নী, এবং আমরা পরম সুহৃদ, এইজন্য আপনার নিকট আসিয়াছি।

অনেকক্ষণ ধরিয়া মকদ্দমার কথা হইতে লাগিল, অনেক আলোচনার পর সমস্ত কার্য্যপ্রণালী ঠিক হইল। রাত্রি দুই প্রহরের পর সুমতিবাবু বিদায় লইলেন, যাইবার সময় কামিনীবাবুকে বলিলেন,—আপনি বর্দ্ধমানে যান, আমি হাতের কাজ সমাপন করিয়াই আসিতেছি, তাহাতে আর চিন্তা কি? বুদ্ধিমান সুমতিবাবু মনে মনে ভাবিলেন —কামিনীবাবুর এ কাজটীতে সহসা হাত দেওয়া হইবে না। নির্দ্দোষী লোকের উপর খুনী মকদ্দমা চাপান,—কাজটা কিছু পাড়াগেঁয়ে রকম হইয়াছে। প্রথমে জজসাহেবের নিকট উইলখানা জাল প্রমাণ করিলেই হইত। তাহার পর জজসাহেবের অনুমতি লইয়া জটাধারী বেটাকে জালের মকদ্দমায় ফেলিলেই হইত। তা নয় গোঁয়ারের মত একেবারে খুনের মকদ্দমা চাপাইয়াছেন। কামিনীবাবুর শরীরখানিও যেমন স্থূল, বুদ্ধিখানিও সেইরূপ স্থূল।

## দ্বাবিংশ পরিচ্ছেদঃ খিড়কীর পুকুরে খোসগল্প

কলিকাতায় যখন এই সমস্ত আয়োজন হইতেছিল, সে সময়ে সনাতনবাটীতে অনেক ঘটনা হইয়া গিয়াছিল। কাহার নিকট সে সমস্ত ঘটনার সংবাদ পাইব, কে আমাদের সে সমস্ত কথা জানাইবে? দুঃখের বিষয় সনাতনবাটীতে সংবাদপত্রও নাই, সংবাদদাতাও নাই। অগত্যা আমরা আর একবার জমীদার-বাড়ীর খিড়কীর পুকুরে যাই,—তথায় প্রত্যহই গ্রামের সংবাদের রটনা হয়, এবং গ্রামস্থ লোকদিগের চরিত্রের সংক্ষিপ্ত সমালোচনা প্রকাশিত হয়!

প্রাতঃকালে সূর্য্য না উঠিতে উঠিতেই আমাদের পূর্ব্বপরিচিতা নবীনার দল মধুর ঝম্ ঝম্ শব্দে ঘাট প্রতিধ্বনিত করিলেন, রূপে ঘাট আলো করিলেন! সুন্দরী, রসিকা, ফুলকুমারী কাঁকাল হইতে কলস নামাইয়া একটু মুচ্‌কে হাসিয়া যাত্রার ছড়া কাটিতে আরম্ভ করিলেন,—

"ও লো, রাজবাড়ীতে কেমন কেমন কথা শুনতে পাই,
ভস্মমাখা জটাধারী,—নাকি হবে নাতজামাই!"

বসন্তকুমারী। কে লো, কে জামাই হবে? তোর যে আজ বড রঙ্গ দেখছি! বলে,—"মালিনী তোর রঙ্গ দেখে অঙ্গ জলে যায়!"

ফুলকুমারী। আমার আবার রঙ্গ কি? যার রঙ্গ করবার সময় হয়েছে, সে রঙ্গ করবে।

কুসুমকুমারী। সে কে লো? ভেঙ্গেই বল না, অত ঠেকার কিসের?

ফুলকুমারী। আমার আবার ঠেকার কিসের লা? যার ঠেকার হবার, তার ঠেকার দেখ্‌গে যা।

হেমকুমারী। বুঝেছি, বুঝেছি। তাই বুঝি বিদ্যাসুন্দরের ছড়া কাটছিলি? তা কথাটা কি সত্য নাকি? আমাদের বিদ্যাঠাকরুণ সত্য বৈষ্ণবী হয়ে বেরিয়ে যাবে না কি? বলে,—"পান চিরতে জান না ধনি! শিখ্‌তে হবে সিঁদ্ধি ঘোঁটা!"

স্বর্ণকুমারী। আর "বিদ্যা" "বিদ্যা" করে ঢাকলে কি হবে? আগুন কি আর ছাই দিয়ে ঢাকা যায়? না আমাদের যোগমায়ার আচরণের কথা মুখে কাপড় দিয়া বন্ধ রাখা যায়?

হেমকুমারী। ও লো, নামটাম করিসনি লো,—শুনতে পেলে এখনই মহা কুরুক্ষেত্র লাগিয়ে দেবে।

স্বর্ণকুমারী। কিসের কুরুক্ষেত্র? আর সেদিন সন্ধ্যার সময় সন্ন্যাসী ঠাকুর মাথা ধরিয়াছে বলিয়া শুইলেন, আর যোগমায়াদিদি ঘোমটা দিয়ে পাশে দাঁড়াইয়া পাখা করিতে লাগিলেন,—তা কি কেউ দেখে নাই? আমরা কি চোখে ঠুলি বেঁধে ছিলাম?

বসন্তকুমারী। সত্য নাকি লো? সত্য?

ফুলকুমারী। সত্য নয় ত কি? আর যোগমায়াদিদি সন্ন্যাসী ঠাকুরের জন্ত বাঁতাসা ভিজিয়ে রাখেন, পানফল ছাড়িয়ে রাখেন,—তুই দেখছিস্ কি? সন্ন্যাসীর ঘরের লক্ষ্মী হয়েছেন,—কবে মালা বদল করিয়া গেরুয়া-বসন পরিয়া সন্ন্যাসিনী হইয়া বাহির হয় দেখ!

হেমকুমারী। না লো না, যোগমায়াদিদি আবার গেরুয়া-বসন পরবে! তোরা তবে সব দেখিস্‌নি বুঝি?

সকলে। কি? কি? কি?

হেমকুমারী। সব চোখ বুজিয়ে থাক্‌বি ত দেখ্‌বি কি? আমি সেদিন সন্ধ্যার সময় যোগমায়াদিদির ঘরে উঁকি মেরে দেখি, ওমা! দেখি না, দড়ীতে একখানি নুতন কালাপেড়ে সাড়ী ঝুল্‌ছে! ওমা, আমি ত দেখে অবাক! আজ তিরিশ বছর বিধবা হয়েছে, থানকাপড় প'রেছে, এখন কিনা পাড়ওলা কাপড় পরিবার সাধ হইয়াছে? ওমা, কোথা যাব মা! যোগমায়াদিদির মনে এত ছিল?

স্বর্ণকুমারী। আরও কত দেখ্‌বি লো, আরও কত শুনবি! তোরা কাণে তূলা দিয়া থাকিস তা সব কথা শুন্‌বি কোথা থেকে? সব কথা ত শুনিস্ নি।

সকলে। কি, কি, বল না স্বর্ণদিদি?

স্বর্ণকুমারী। বলি ঐ যে বেণেবৌ আমাদের বাড়ীতে আসে না? তাকে জিজ্ঞাসা করিস্। যোগমায়াদিদি নাকি বেণের দোকান থেকে মাথাঘসা আনিয়াছে, মেতি আনিয়াছে, আরও কত কি কিনেছে! আহা বেশ! বেশ! বেশ! ও লো, বুড়ো হলে কি মনের সাধটুকু মেটে, তা মেটে না! যোগমায়াদিদির সাধটুকু আবার গজিয়ে উঠ্‌ছে!

ফুলকুমারী। ও লো, স্বধু মাথাঘসা নয় লো', আরো কত কি দেখ্‌বি।

সকলে। আর কি গা দিদি?

ফুলকুমারী। ও লো, ঐ নাপতের বৌ আমাদের বাড়ী আসে না? তাকে জিজ্ঞাসা করিস্, কত শুনবি এখন! কোন দিন বা যোগমায়াদিদি পায়ে আলতা দিয়ে, দাঁতে মিশি দিয়ে দর্শন দিবেন। দিদির কাঁচা বয়স ফিরে আস্‌ছে লো! কথায় বলে,—"জীবন যৌবন গেলে কি ফেরে?"

তা যোগমায়াদিদির ফিরেছে! যোগমায়াদিদির বড় কপালের জোর লো, বড় কপালের জোর!

স্বর্ণকুমারী। সত্য লো, সে কথা সত্য। যোগমায়াদিদির চুলে এখন একটু বেশ তেল পড়ে, আবার শুনছি নানারূপ বেশভূষার আয়োজন হইতেছে! ঐ তাঁতিবৌ আমাদের বাড়ী আসে না? তাকে জিজ্ঞাসা করিস। ওমা! যোগমায়াদিদি নাকি তাঁতিবৌকে রাঙ্গাপেড়ে সাড়ী সব আনতে বলেছে। অবাক করলে মা! কোথা যাব মা? ইত্যাদি।

নবীনার দল কলস লইয়া চলিয়া না যাইতে যাইতেই একদল মধ্যবয়স্কা নারী উপস্থিত হইলেন, তাঁহাদেরও আজ ঢের কথা,—সনাতনবাটীতে আজকাল নানা বিষয় লইয়া বিশেষ আন্দোলন চলিতেছে।

মাতঙ্গিনী। ও লো, আজ যে বড় তোদের হাসিখুসি দেখছি। কি, কথাটা কি?

তরঙ্গিনী। ও লো, তা জানিসনি? এই যে বিয়েতে আমরা জল সইতে যাব।

মাতঙ্গিনী। কার বিয়ে লো, কার বিয়ে?

রাধারঙ্গিণী। ওমা, তা জানিসনি? তুই কি এই বয়সে চোখের মাথা খেয়েছিস নাকি? বলি কিছু ঠাওর করতে পারিসনি?

মাতঙ্গিনী। কৈ, আমি ত বাড়ীর কারও বিয়ের কথা শুনি নাই।

কৃষ্ণসঙ্গিনী। ও লো, এসব বিয়ের কি কথা হয়,—এসব বিয়ে আগে হয়, তারপর কথা উঠে! ঐ যে তালপুকুরে মল্লিকদের বাড়ী একটা মেয়ে বিধবা হয়ে আবার বিয়ে করেছিল না? এবার আবার আমাদের জমীদার-বাড়ীতেই তাই বুঝি হয়!

মাতঙ্গিনী। সে কি? বিধবা হলে কি আবার বিয়ে হয়? তালপুকুরের তারা নাকি একঘরে হয়ে আছে?

তরঙ্গিনী। তা হলেই বা একঘরে। অমন রূপবান সন্ন্যাসীকে নিয়ে সে ত বেরিয়ে যাবে,—তারপর গাঁয়ের লোক একঘরে করলেই বা!

মাতঙ্গিনী। সন্ন্যাসীর সঙ্গে কার বিয়ে হবে লো?

রাধারঙ্গিণী। বলি তুই কি কচি খুকি না? আমাদের যোগমায়ার রকমসকম দেখিসনি? ছি! ছি! অমন মেয়েরও মুখে আগুন! সন্ন্যাসীরও মুখে আগুন!

কৃষ্ণসঙ্গিনী। কচি খুকি না কচি খুকি! বলি ঐ সেকরাদের ছেলেটা কাল আমাদের বাড়ী এসেছিল, তা তুই কি দেখিসনি?

মাতঙ্গিনী। হাঁ হাঁ, তা দেখেছি। সে ছোঁড়াটা এসেছিল কেন?

কৃষ্ণসঙ্গিনী। ওমা, তা জানিসনি? সেকরাদেব ছেলেটা এসে ফিস ফিস করে অনেকক্ষণ ধরে আমাদের যোগমায়ার সঙ্গে কথা কহিতেছিল। আমি অমনি খোকার ঝিকে পাঠিয়ে দিলাম, বলি যা ত, কি বলছে শোন ত। খোকার ঝি কলাগাছের আড়ালে থেকে সব শুনেছে!

মাতঙ্গিনী। কি বলছিল দিদি, যোগমায়া কি গয়না করতে দিয়েছে?

কৃষ্ণসুন্দরী। ও লো, গয়নার বাড়া! সেকরাকে একগাছা হাতের নো তৈয়ার করতে বলেছে! বিধবা হয়ে আবার বিয়ে করবে, আবার ঘোমটা দিয়ে বৌ হবে, আবার হাতে নো পরবে, গায়ে গয়না পরবে, এ বয়সে আবার ছেলের মা হবে! মুখে আগুন। মুখে আগুন! যম কি এমন বিধবাদের ভুলে থাকে? পোড়ারমুখী চল্লিশ পেরিয়ে আবার নাকে নথ পরবে, পায়ে মল পরবে, কালাপেড়ে সাড়ী পরে সন্ন্যাসীর ঘর করবে! মুখে আগুন! মুখে আগুন!

রামরঙ্গিণী। ও লো, মল পরাবে লো মল পরাবে! কাল সন্ধ্যার সময় লোহার মল নিয়ে সব এসেছে, মল পরবার আশা মেটাবে।

সকলে। কে এসেছে দিদি? কে এসেছে?

রামরঙ্গিণী। তা বুঝি জানিসনি? ঐ যে পুলিশের দারোগা এসেছে; লালপাগড়ী বেঁধে সব পাহারাওয়ালা এসেছে!

সকলে। কি সর্ব্বনাশ! ওমা কি হবে গা? দারোগা কেন এসেছে দিদি?

রামরঙ্গিণী। শুনছি নাকি কর্ত্তাবাবু দারোগা মশাইকে ডাকাইয়াছেন, ঐ সন্ন্যাসী ঠাকুরকে বেঁধে বর্দ্ধমানে নিয়ে যাবে। যোগমায়ার রকমসকম দেখে কর্ত্তাবাবু নাকি বড়ই রেগেছেন, বোধ হয় বর্দ্ধমানে সাহেবদের কাছে বলেছেন, সাহেবেরা হুকুম দিয়েছে—সন্ন্যাসীকে আর যোগমায়াকে বেঁধে বর্দ্ধমানে নিয়ে আয়!

সকলে। কি সর্ব্বনাশ! কি সর্ব্বনাশ! ছি! ছি! জমীদারের বাড়ীর বৌ হয়ে যোগমায়া এমন ঢলানটা ঢলালে। শেষে পুলিশে পর্য্যন্ত এ কলঙ্ক রাষ্ট্র হল! ছি! ছি! ছি!

মধ্যবয়স্কাদিগের দল কলস লইয়া চলিয়া গেলেন,—তাহার পর প্রাচীনাদিগের দল আসিলেন। তাঁহাদেরও ঐ কথাবার্ত্তা, সনাতনবাটীতে পুলিশ আসিয়াছে, সুতরাং ঐ বিষয় ভিন্ন গ্রামে আজ অন্য কথা নাই।

শ্যামাসুন্দরী। ও লো, আর শুনেছিস? ঐ তালপুকুরে পুলিশের দারোগাবাবু এসেছিল, সে নাকি কাল সন্ধ্যার সময় আমাদের গ্রামে আসিয়াছে?

বামাসুন্দরী। কেন লো? পুলিশ আবার কেন? ওমা, শুনলে যে গা কাঁপে।

শ্যামাসুন্দরী। তা আসবে না তো কি? গ্রামের যেমন রীতিপদ্ধতি হয়েছে, পুলিশ না এসে আর কি করে। ঐ সে বছর নাকি তালপুকুরের হেমবাবুর ঘর থেকে একটা বিধবা মেয়েকে বার করে শরৎবাবু বিয়ে করেছে। আবার এই জমীদার-বাড়ীতে শুনছি ঐ পোড়ামুখো সন্ন্যাসীটা নাকি সেই তল্লাসে ঘুরছে। কর্ত্তাবাবু গ্রাম থেকে গিয়ে অবধি সন্ন্যাসীটার স্পর্দ্ধা বেড়েছে, এখন নাকি বলেছে, আমাদের যোগমায়ার গলায় মালা দিয়ে তাকে বের করে নিয়ে যাবে! ওমা, ছি! ছি! ছি! তা কর্ত্তামশাই নাকি বর্দ্ধমানে সাহেবদের তাই বলে দিয়েছেন!

বামাসুন্দরী। ওমা, কি লজ্জার কথা! কি ঘেন্নার কথা!

শ্যামাসুন্দরী। তাতে আবার লজ্জা কি লো? কলির যে রীতিই তাই!

হরসুন্দরী। ও লো, তা নয় লো তা নয়। সেজন্য পুলিশ আসেনি লো, সে জন্য নয়!

সকলে। তবে কিসের জন্য দিদি?

হরসুন্দরী। কর্ত্তাবাবু আমার নাড়ুগোপালকে একদিন বলেছিলেন, সন্ন্যাসীটা নাকি দাঙ্গা করে, খুন করে, লোককে ঔষধ খাওয়ায়, সব করিতে পারে। তাই পুলিশ এসেছে লো!

কৃষ্ণসুন্দরী। না লো তা ত নয়, তা নয়! ঐ যে তালপুকুর থেকে মল্লিকদের বৌ আমাদের বাড়ী এসেছিল না?—আহা বাছার কপাল ভেঙ্গে গেছে, এ বয়সে বিধবা হয়েছে!—তার সঙ্গে বড়গিন্নী একদিন কথাবার্ত্তা করছিলেন, তখন আমার বড়বৌ সেইখানে ছিল। তা মল্লিকদের বৌ বলছিল যে ঐ ওদের গ্রামে যে হেমবাবু আছে, সে নাকি মল্লিকদের সব বিষয় ঠকিয়ে নিয়েছে! তাই পুলিশ এসেছে গো, তাই পুলিশ এসেছে।

ত্রিপুরাসুন্দরী। ও গো, না গো, তা নয়। আমাদের বিলাসকামিনী এর ভিতরের

কথা সব জানে। আমার বিলাসকামিনীর যে বছর বিয়ে হয়, সেই বছর আমাদের বাড়ীর রমণীবাবু খুন হয় না ?

হরসুন্দরী। হাঁ হাঁ। আর বাছা নাড়ুগোপালের সেই মাসে ভাত হয় গো, সেই মাসে তার ভাত হয়। তা ভাতের সব আয়োজন,—ইত্যাদি ইত্যাদি।

কৃষ্ণসুন্দরী। ঠিক বলেছ দিদি, ঠিক বলেছ, সেই মাসে আমার বড়বৌয়ের সাধ হয়। আহা রমণীবাবু আমার বৌকে কত সামগ্রী দিত,—তা সে খোকার মুখ দেখেও যেতে পারলে না গো,—ইত্যাদি ইত্যাদি।

ত্রিপুরাসুন্দরী। তা সেই খুনী মকদ্দমা পুলিশ নাকি এতদিনে সন্ধান পেয়েছে, তাই এসেছে। আহা এমন ছেলেও খুন হয়, সে আমার বিলাসকামিনীকে কত ভালবাসত, বাছা বিয়েটাও দেখে যেতে পেলো না গো,—ইত্যাদি ইত্যাদি।

## ত্রয়োবিংশ পরিচ্ছেদ : পুলিস-তদন্ত

খিড়কীর পুকুরের খোসগল্প হইতে আমরা জানিয়াছি যে প্রথমে তালপুকুরে, তৎপরে সনাতনবাটীতে পুলিশের আগমন হইয়াছে ; সুতরাং এক্ষণে পুলিশ-তদন্ত সম্বন্ধে দুই একটী কথা বলা আবশ্যক।

বর্দ্ধমানে ভূতপূর্ব্ব, নাজির তারিণী মল্লিকের সহসা মৃত্যু হইয়াছে, গ্রামের লোকে সন্দেহ করে, মৃত ব্যক্তির স্ত্রী সন্দেহ করে যে এ মৃত্যু স্বাভাবিক কি অস্বাভাবিক,—শিক্ষিত, উন্নত-চরিত্র রমাপ্রসাদ সরস্বতী দোষী কি নির্দ্দোষী,—এ গুরু বিষয় তদন্ত করিতে অসীম ক্ষমতাশালী জমাদার মহাশয় গ্রামে উপস্থিত হইলেন।

জমাদার পশ্চিমের লোক, ভাল বাঙ্গালাও জানেন না, ভাল হিন্দিও জানেন না,—তাঁহার বৃহৎ শরীর ও বৃহৎ গোঁপ দেখিয়া বোধ হয় কর্ত্তৃপক্ষীয়েরা সন্তুষ্ট হইয়া তাঁহাকে জমাদার করিয়াছেন! তাঁহার বেতন ১৫ টাকা, ১৫ টাকার উপযুক্ত তদন্ত হইল। অনেক সাক্ষীর জবানবন্দী হইল, সরস্বতী ঠাকুরকে দুই চারিটা তিরস্কার করা হইল, সন্ধ্যার সময় জমাদার মহাশয় থানায় ফিরিয়া গেলেন।

দারোগা। কি হইল ?

জমাদার। মৃত্যুতে বহুত সন্দেহ আছে।

দারোগা। কিরূপ সন্দেহ ?

জমাদার। বোধ হয় দাওয়াই দেকে খুন কিয়া হোগা।

দারোগা। কে খুন করিয়াছে ?

জমাদার। বোধ করি রমাপ্রসাদ নামে একঠো সন্ন্যাসী। সন্ন্যাসীঠো বহুত বদমাস আছে। সাহেবকো পাস আপনি রিপোর্ট লিখুন কি বদমাস রেজিষ্টরিমে উন্‌কো নাম লিখা যায়।

দারোগা। কি বদমাইসী করিয়াছে ?

জমাদার। সে পুলিশ ডরায় না। হামাকে দেখ্‌কে সবকোই ডরায়, সে কিছু ডরায় না। জমাদারের সওয়ালে সে হাসে, এয়সা বদমাস!

দারোগা। তা তদন্তে স্থির হইল কি? খুন সত্য না মিথ্যা?

জমাদার। ঠিক কেমন করে হইবে? ভদ্রলোক আসামী হইলে কি খুন আসকারা হোয়? গরীবলোক হোয় তো ডরসে জল্‌দি কবুল করান যায়,—বস্‌ কবুল জবাব লিখ্‌কে খুনি মকদ্দমা চালান দে।

দারোগা। দূর্‌ মেড়ুয়াবাদী! এখন কেবল কবুলে কি খুনি-মকদ্দমা প্রমাণ হয়?

জমাদার। হয় না ত কি? খুনি মকদ্দমায় কবুলি আসামী লোক কো ডিপুটী বাবু ছোড দেনে সক্‌তা?

দারোগা। আরে ডিপুটী বাবু যেন দায়রায় সোপর্দ্দ করিলেন। দায়রায় কি হয়? জজসাহেব যখন ছাড়িয়ে দেবেন তখন কি হবে?

জমাদার। আরে আসামী দায়রা সুপর্দ্দ হইলে তো হামলোক কো কাম তামাম হইল। জুরি লোক যব অসামী খালাস দেয়, তব হামলোককা সাহাব গবর্ণমেণ্টমে রিপোট করেগা কি জুরি লোক গাধা আছে!

দারোগা মহাশয় দেখিলেন, জমাদার মেড়ুয়াবাদী হইলেও বুদ্ধিমান বটে! যাহা হউক, এ মকদ্দমায় বিশেষ সন্দেহের কারণ থাকায় দারোগা মহাশয় নিজেই তদন্তে বাহির হইলেন।

জমাদার যেরূপ দেখিতে পালওয়ান, দারোগা মহাশয় সেইরূপ ক্ষুদ্র, ক্ষীণ ও দুর্ব্বল, কিন্তু বুদ্ধিটুকু বড়ই তীক্ষ্ণ। দারোগাবাবু বাখরগঞ্জের লোক, বাখরগঞ্জের কোন পুলিশ কর্ম্মচারীর ভৃত্য থাকিয়া পুলিশকার্য্যে দীক্ষিত হইয়াছেন। তাহার পর কিছুদিন কুলীর রিক্রুটর হইয়াছিলেন, শেষে তীক্ষ্ণ বুদ্ধিবলে পুলিশে চাকরি পাইলেন। কয়েক বৎসর জমাদারী করিয়া দারোগাগিরি কার্য্য পাইলেন, এবং কার্য্যদক্ষতায় কর্ত্তৃপক্ষদিগকে সর্ব্বদাই সন্তুষ্ট রাখিতেন। নিজ গ্রামে পাকা ইমারত প্রস্তুত হইতেছে, পুষ্করিণী, বাগান প্রস্তুত হইতেছে। বাড়িতে যথেষ্ট টাকা পাঠান, গৃহিণীর সোনার গহনার অভাব নাই, ছেলেপুলেদের কাপড়চোপড় অতি উৎকৃষ্ট। তদ্ভিন্ন থানার নিকট একটী সদ্গোপ বিধবা বাস করিত, তাহার জন্য ১২ ভরির সোণার চন্দ্রহার সেকরা তৈয়ারি করিতেছে। দারোগা মহাশয়ের একটি ঘোড়া আছে, এবং বামুণ, চাকর ও সইস থানায় বাস করে। দারোগা মহাশয়ের বেতন মাসে ৩০্ টাকা।

দারোগা মহাশয় বিশেষ তদন্ত করিতে লাগিলেন। ঘনঘন ডাইয়ারি পাঠাইতে লাগিলেন, ডাইয়ারির লেখা অতি সুন্দর, অতি পরিষ্কার, এবং অনিন্দনীয়। তদন্তে স্থির হইল যে রমাপ্রসাদ তারিণীবাবুকে ঔষধির পরিবর্ত্তে বিষ খাওয়াইয়াছেন, তাহাতেই তারিণীবাবুর সহসা মৃত্যু হইয়াছে! প্রমাণ সমস্ত সংগ্রহ করিয়া পশ্চিমে সন্ন্যাসীটাকে হাতে হাতকড়ি দিয়া বর্দ্ধমানে চালান দিতেছেন, এমন সময় ইন্সপেক্টর বাবু গ্রামে উপস্থিত হইলেন।

ইন্সপেক্টর বাবু শিক্ষিত যুবা, কলেজে পড়িয়াছেন, ভদ্রঘরে জন্ম, ধর্ম্মাধর্ম্ম জ্ঞান আছে। বর্দ্ধমানে সকলেই তাঁহাকে ভক্তি করিত, তাঁহার দ্বারা মকদ্দমা তদন্ত হয় বলিয়া

পক্ষেরা সর্ব্বদা আদালতে আবেদন করিত। তিনি তালপুকুরে মল্লিকদের বাড়ী আসিয়া দেখিলেন দারোগা বাবু বসিয়া ধূম পান করিতেছেন,—সম্মুখে রমাপ্রসাদ দণ্ডায়মান,—হাতে হাতকড়ি।

দেখিয়াই তাঁহার আপাদমস্তক শরীর জ্বলিয়া গেল, কর্দ্দমসুদ্ধ জুতার আস্বাদন দারোগা মহাশয়কে কিঞ্চিৎ দান করিতে তাঁহার বড়ই প্রবৃত্তি হইল,—কিন্তু তিনি সে ইচ্ছা সম্বরণ করিলেন। জিজ্ঞাসা করিলেন,—এ কি ?

দারোগা তখন মাথা চুলকাইয়া অস্ফুটস্বরে বলিলেন,—খুনি-মকদ্দমায় আসামী চালান দিতেছিলাম,—তা আপনি আসিয়াছেন,—যাহা আজ্ঞা হয় করিব।

ইন্সপেক্টর বজ্রনাদে জিজ্ঞাসা করিলেন,—রমাপ্রসাদ সবস্বতী খুনের অপরাধী! এই তুমি তদন্তে জানিয়াছ!

দারোগা বড় কিছু উত্তর দিতে পারিলেন না।

ইন্সপেক্টর স্বয়ং আসামীর হাতকড়ি খুলিয়া দিয়া বলিলেন,—ক্ষমা করুন, আপনার উপর যে অভদ্রাচরণ করা হইয়াছে, তাহার জন্য আমি ক্ষমা প্রার্থনা করিতেছি।

রমাপ্রসাদ। ক্ষমা প্রার্থনার কিছুই নাই। দারোগা মহাশয় বোধ হয় নিজের কর্ত্তব্যসাধন করিতেছিলেন মাত্র।

ইন্সপেক্টর। ঐ কথাটি উচ্চারণ করিবেন না। দেশের যত বদ্‌জাত প্রতারক লোকে আজকাল "কর্ত্তব্যসাধন" করিবার ভাণ করিয়া দেশ প্রতারণায় উচ্ছন্ন করিল! যাহা হউক, আপনি আজ জামিন দিয়া গৃহে যান, আমি মকদ্দমার কাগজপত্র দেখি, আপনাকে আবশ্যক হইলে পুনরায় তলব করিব।

ইন্সপেক্টরবাবু দারোগাকে থানায় পাঠাইয়া দিলেন, আপনি সমস্ত প্রমাণের কাগজ তন্ন তন্ন করিয়া পাঠ করিলেন। সেই প্রমাণের কথা রিপোর্ট করিয়া কর্ত্তৃপক্ষীয়দিগের নিকট আপন মন্তব্য লিখিয়া পাঠাইলেন যে বিষপ্রয়োগ সম্বন্ধে প্রমাণ আছে, কিন্তু সে প্রমাণ সমস্ত মিথ্যা এবং গ্রামের জমিদারদ্বারা সৃষ্ট; তারিণীবাবুর রোগে মৃত্যু হইয়াছে। কর্ত্তৃপক্ষীয়গণ আদেশ পাঠাইলেন,—বিষপ্রয়োগদ্বারা হত্যা মকদ্দমার যখন প্রমাণ রহিয়াছে, ইন্সপেক্টর অবিলম্বে বিচারার্থ মকদ্দমা চালান দিবেন। প্রমাণ সত্য কি মিথ্যা আদালতে প্রকাশ পাইবে।

রোষে ও দুঃখে অশ্রুজল মোচন করিয়া ইন্সপেক্টর বাবু মকদ্দমা চালান দিলেন, নিজের ব্যয়ে গরুর গাড়ী করিয়া আসামীকে বর্দ্ধমানে পাঠাইয়া দিলেন।

বিপদে আপদে রমাপ্রসাদের মুখ এক মুহূর্ত্তের জন্য কেহ ম্লান দেখে নাই,• ভয়ে সে গম্ভীর প্রসন্নমুখ একদিনের জন্য মেঘাচ্ছন্ন হয় নাই। বর্দ্ধমানে গমনকালে পুত্রকে আলিঙ্গন করিয়া হাসিয়া বলিলেন,—বৎস, বড় সমারোহে বর্দ্ধমানে বেড়াইতে যাইতেছি, চিন্তিত হইও না, কুশলে ফিরিয়া আসিব! সজল নয়নে দেবীপ্রসাদ পিতার চরণ ধরিয়া বিদায় লইল।

পরে রমাপ্রসাদ হেমচন্দ্রের চক্ষুতে জল দেখিয়া বলিলেন,—হেমচন্দ্র, অশ্রুজল মোচন কর, শত্রুরা যেন মুহূর্ত্তের জন্যও আমাদের কাতরতা-চিহ্ন না দেখিতে পায়,—পাপ ভিন্ন ভয়ের অন্য কারণ নাই! পরে হেমচন্দ্রকে একপার্শ্বে ডাকিয়া লইয়া এই

মকদ্দমা সম্বন্ধে যাহা যাহা করিতে হইবে, স্থির অবিচলিত চিত্তে তাহা বুঝাইয়া দিলেন।

হেম বিন্দুর নিকট বিদায় লইয়া সেই রাত্রিতেই বর্দ্ধমানে আসিলেন, এবং পরদিন প্রাতের গাড়ীতে কলিকাতায় চলিয়া গেলেন।

## চতুর্ব্বিংশ পরিচ্ছেদঃ বিচার-গৃহ

বর্দ্ধমানের বিচার গৃহ আজি বড় শোভাময়। তারিণীবাবুর মৃত্যুর মকদ্দমার আজি বিচার হইবে। জেলার মাজিষ্ট্রেট সাহেব তারিণীবাবুকে জানিতেন, বড় অনুগ্রহ করিতেন, পেন্সন লইতে তারিণীবাবু বর্দ্ধমানে আসিলে তাঁহাকে আপনার খাস কামরায় ডাকিয়া বসাইতেন, তাঁহাকে অনারারি মাজিষ্ট্রেট করিবেন এরূপ মতও প্রকাশ করিয়াছিলেন। তারিণীবাবুর মৃত্যুর সংবাদে ক্ষুব্ধ হইয়াছিলেন, তারিণীবাবুর বিধবার দরখাস্ত পাইয়া অতিশয় ক্রুদ্ধ হইয়াছিলেন। বৃদ্ধ বয়সে সম্ভ্রান্ত তালুকদার ও জমীদারকে বিষ খাওয়াইয়া মারিয়াছে? এক অজ্ঞাত পশ্চিমে সন্ন্যাসী এই নৃশংস কার্য্য করিয়াছে? নিরাশ্রয়া বিধবাকে অকূলসাগরে ভাসাইয়া মুমর্ষুর নিকট উইল দ্বারা সমস্ত সম্পত্তি অন্যের নামে লিখাইয়া লইয়াছে? তারিণীবাবুর মৃত্যু না হইতে হইতেই সে বিধবাকে গ্রাম হইতে সনাতনবাটীতে তাড়াইয়া দিয়াছে? এরূপ নৃশংস হৃদয়শূন্য মানবাকৃতিধারী হিংস্রক পশু কি জগতে থাকিতে পারে? রোষে তাঁহার শরীর কম্পিত হইল, তিনি ভাল করিয়া পুলিশ তদন্তের আদেশ দিলেন।

দারোগা বাবু যে ডাইয়ারি পাঠাইলেন, মাজিষ্ট্রেট সাহেব সমস্ত আদ্যোপান্ত পড়িলেন,—পড়িয়া তুষ্ট হইলেন। ইন্সপেক্টর বাবু যে রিপোর্ট পাঠাইলেন, তাহা তিনি ক্রোধে ফেলিয়া দিলেন,—বলিলেন, এ মকদ্দমার বিচার হওয়া নিতান্ত কর্ত্তব্য, এখনই চালান দাও। সন্ধ্যার সময় খেলিবার স্থানে পুলিশ সাহেবের সহিত তাস খেলিতে খেলিতে বলিলেন,—তোমার ঐ দারোগাটী আমার জেলার মধ্যে কার্য্যদক্ষ, তোমার ইন্সপেক্টরটী বড় গাধা।

গুডফ্রাইডের ছুটীতে মকদ্দমা আসিয়া পঁহুছিল। দারোগা মহাশয় সাক্ষী লইয়া নিজেই হাজির, মাজিষ্ট্রেট সাহেবের কুঠীতে গিয়া আবেদন করিলেন,—অদ্যই প্রমাণ লেখা হউক, নচেৎ সাক্ষী খারাপ হইয়া যাইতে পারে, আসামী বড় ফেরেববাজ ও কুলোক, সাক্ষী হাত করিতে পারে! পুলিশের মকদ্দমা পোলাওয়ের মত তপ্তই ভাল, ঠাণ্ডা হইলে খারাপ হইয়া যায়! মাজিষ্ট্রেট সাহেবেরও ইচ্ছা তখনই বিচার আরম্ভ হয়,—কিন্তু তিনি ন্যায় অন্যায় জ্ঞান-বিবর্জ্জিত ছিলেন না। ছুটীতে উকিল মোক্তার বাড়ী গিয়াছে, এই ছুটীর সময় মকদ্দমার বিচার করিলে আসামীর প্রতি নিতান্ত অন্যায় হইবে জানিয়া বিচার তিন দিনের জন্য মুলতুবি রাখিলেন।

আসামীকে জামিনে ছাড়িয়া দিবার জন্য একজন ক্ষুদ্রকায় ক্ষীণজীবী মোক্তার

দরখাস্ত করিলেন,—তর্ক করিলেন যে প্রমাণ লিপিবদ্ধ হইবার পূর্ব্বে আসামীকে হাজতে দেওয়া আইন ও হাইকোর্টের মতের বিরুদ্ধ। সাহেব তীব্রস্বরে জিজ্ঞাসা করিলেন,—কি? খুনি-মকদ্দমার আসামীর জামিন প্রার্থনা? তোমার স্বদেশীয় সম্ভ্রান্ত লোককে হত্যা করা হইয়াছে, সেই মকদ্দমায় আসামীকে উচিত দণ্ডবিধানের জন্য মকদ্দমা হইতেছে, আর তুমি তারিণীবাবুর বন্ধু,—তুমি তারিণীবাবুর স্বদেশীয় লোক,—তুমি সেই তারিণীবাবুর হত্যা-মকদ্দমার আসামীকে রক্ষা করিতে চেষ্টা করিতেছ? তাহার জামিন প্রার্থনা করিতেছ? আমি বিস্মিত হইলাম! সাহেবের ভাবগতিক দেখিয়া ক্ষুদ্রকায় মোক্তার মহাশয় চারিদিকে সর্ষে ফুল দেখিলেন,—আর অধিক বাক্যব্যয় না করিয়া, বাম হস্তে শামলা ধরিয়া সেলাম ঠুকিয়া চম্পট দিলেন।

ছুটীর কয়েকদিন অতিবাহিত হইল। দারোগা মহাশয় বড়ই চিন্তায় সে কয়দিন কাটাইলেন, পাছে সাক্ষীদিগকে কেহ হাত করে, পাছে তালপুকুর হইতে কোনও লোক সাক্ষীদের সহিত দেখা করে, পাছে রমাপ্রসাদের দেবতুল্য চরিত্র ও নির্দ্দোষতা আলোচনা করিয়া সাক্ষীদিগের মন আপনা হইতে ফিরিয়া যায়! ছোট ডিঙ্গিতে চড়িয়া জাল ফেলিয়া জেলেভায়া যখন বড় বড় কাতলা মাছ ধরেন,—কাতলা মাছ যখন ধড়ফড় করিতে থাকে, জালই ছেঁড়ে কি ডিঙ্গিই ডোবে,—তখন জেলেভায়া যেরূপ উৎসুক হয়েন, দারোগা মহাশয় আজ সেইরূপ উদ্বিগ্ন! যে কাতলা মাছ তাঁহার জালে পড়িয়াছে, ইহা নিরাপদে ডিঙ্গিতে তুলিতে পারিলে তাঁহার লাভের শেষ নাই, বোধ হয় দুই এক মাসের মধ্যে পদ ও বেতন বৃদ্ধি হইবে। কিন্তু এ বিষম কাতলা! জটাধারীকে কেহ চেনে না, উহাকে সন্দিগ্ধ লোক বলিয়া প্রমাণ করা বড় কঠিন নহে, দারোগা মহাশয় এইরূপ মনে করিয়াছিলেন, কিন্তু মকদ্দমা হইয়া অবধি সরস্বতী ঠাকুরের যশ আরও চারিদিকে বিকীর্ণ হইতে লাগিল। দারোগা বাবুর ডিঙ্গি বুঝি ডোবে!

ছুটীর কয়েকদিন অতিবাহিত হইল। সাহেব-মহলে সে কয়েকদিন ঐ মকদ্দমার অনেক কথা হইত। তারিণীবাবুকে সাহেবেরা চিনিতেন, তারিণীবাবুর হত্যায় সকলেই ক্ষুব্ধ হইয়াছিলেন, আপনাদিগের শাসনকার্য্যের গ্লানি বলিয়া জ্ঞান করিয়াছিলেন। তীব্রস্বরে পুলিশ সাহেব ক্রুদ্ধ হইয়া বলিলেন,—সেই হত্যাকারী সন্ন্যাসী যদি এ মকদ্দমায় খালাস পায়, তাহা হইলে বঙ্গদেশে মনুষ্যের জীবন ও সম্পত্তি আর নিরাপদে থাকিবে না।

ছুটীর কয়েকদিন অতিবাহিত হইল। সে কয়েকদিন বর্দ্ধমানের দোকানে, বাজারে, ভদ্রলোকের গৃহে গৃহে, এই কথা লইয়া বিশেষ আন্দোলন। তারিণীবাবুর খুনের কথা শুনিয়া প্রথমে সকলেই বিস্মিত ও ক্রুদ্ধ হইয়াছিল, ক্রমে আসল কথা প্রকাশ পাইতে লাগিল, লোকে কামিনীকান্তবাবুর নাম উচ্চারণ করিতে লাগিল, দারোগা বাবুর চালাকির উল্লেখ করিতে লাগিল! বাজারে দারোগা বাবুর মুখ দেখান ভার হইল,—তিনি সাহেব-মহলেই প্রায় মুখ দেখাইতেন।

ছুটীর কয়েকদিন অতিবাহিত হইল। আজই মাজিষ্ট্রেট সাহেব বিচারাসনে বসিয়াছেন, তিনি স্বয়ং এই মকদ্দমা বিচার করিবেন! ইতর ভদ্র অনেক লোকে আজ বিচারগৃহ পূর্ণ, বর্দ্ধমানের ভূতপূর্ব্ব নাজিরের মৃত্যুর মকদ্দমা সকলেই দেখিতে আসিয়াছে,

বাজারের লোক বারাণ্ডায় ও চারিদিকের মাঠে ভাঙ্গিয়া পড়িয়াছে! মাজিষ্ট্রেট সাহেব গম্ভীর মূর্ত্তি ধারণ করিয়া বসিয়াছেন, তাঁহার পার্শ্বে পুলিশ সাহেব বসিয়াছেন, তিনি মকদ্দমা চালাইতে আসিয়াছেন। কোর্ট বাবু কনষ্টবল সহ বর্ত্তমান, আমলা কেরাণী আজ কাজকর্ম্ম ফেলিয়া এই বৃহৎ মকদ্দমা দেখিতে আসিয়াছে! উকিল মহাশয়দের মধ্যে কেহ বাকী নাই। মাজিষ্ট্রেট সাহেবের আদেশ অনুসারে উকিল সরকারমহাশয় এই মকদ্দমা চালাইবার জন্য উপস্থিত। তাঁহার বিজ্ঞ আকৃতি ও বিজ্ঞ প্রকৃতি বর্দ্ধমানে কে না জানে, তাঁহার সূক্ষ্ম শরীর ও সূক্ষ্ম বুদ্ধি বর্দ্ধমানে কাহার অপরিচিত?

তাঁহার নিকট গম্ভীরাকৃতি উমাপ্রসন্নবাবু আসীন রহিয়াছেন,—বর্দ্ধমান জেলায় উমাপ্রসন্নবাবুর ন্যায় কাহার যশ, কাহার নাম, কাহার অভিজ্ঞতা? লক্ষ্মী তাঁহার প্রতি সদয়, সরস্বতী তাঁহার কণ্ঠে বাস করেন, মান-মর্য্যাদা, বিদ্যা, ধন, গৌরব সকল বিষয়েই উমাপ্রসন্নবাবু ভাগ্যবান। উমাপ্রসন্নবাবুর সমকক্ষ হওয়া উকিলদিগের উচ্চাভিলাষ, উমাপ্রসন্নবাবুকে নিযুক্ত করা ধনী জমীদারদিগের আকাঙ্ক্ষা, উমাপ্রসন্নবাবুর ন্যায় বড়লোক হওয়া বর্দ্ধমানের বিদ্যালয়ের বালকদিগের বাল্যস্বপ্ন।

তাঁহার পার্শ্বে ক্ষীণশরীর সূক্ষ্মবুদ্ধি চতুর পদ্মলোচনবাবু বসিয়াছেন,—কার্য্যদক্ষতায় বল, ক্ষমতায় বল, সাহেবদিগের নিকট মানমর্য্যাদায় বল, গবর্ণমেন্টের নিকট সুনামে বল,—পদ্মলোচনবাবুর ন্যায় বর্দ্ধমানে কে আছে? বর্দ্ধমান সহরের লোক তাঁহার আদেশ শিরোভূষণ করিয়া মানে, পল্লীগ্রামের লোকে তাঁহার অনুগ্রহ অপেক্ষা করে!

তাঁহার নিকট প্রবীণ, বুদ্ধিমান, অমায়িক, মিষ্টভাষী শ্যামলালবাবু; শ্যামলালবাবু সকলের প্রিয়, যে তাঁহাকে জানে সে তাঁহাকে আদর করে, তাঁহাকে ভালবাসে, তাঁহার প্রিয় কথায় তুষ্ট হয়, তাঁহার সৎপরামর্শে উপকৃত হয়। তাঁহার পার্শ্বে,—আর কত নাম করিব? পদ্মসরোবরের ন্যায় আজ বিচারগৃহ শোভা পাইতেছে,—শামলা-পরিধায়ী উকিল মহাশয়গণ যেন পদ্মফুল ফুটিয়া রহিয়াছেন।

রমাপ্রসাদের দীর্ঘ-জটাচ্ছাদিত তীব্র নয়ন দেখিয়া লোকে আরও বিস্মিত হইল। যাঁহার শাস্ত্র-শিক্ষা অসাধারণ, বেদ-বেদান্ত যাঁহার কণ্ঠস্থ, সরস্বতী যাঁহার ওষ্ঠে বাস করেন, যিনি কাশী বৃন্দাবন পর্য্যটন করিয়াছেন, যিনি প্রায় পঞ্চাশৎ বৎসর বয়ঃক্রমেও দৈববল ধারণ করেন, যিনি জীবনের শেষাবস্থা ধর্ম্মশিক্ষা দানে অতিবাহিত করিতেছেন, সেই প্রাচীন ঋষিতুল্য মনুষ্য কি তারিণীবাবুর হত্যাকারী? এই প্রশান্ত দেবতুল্য ললাটে কি হত্যাকারী শব্দ অঙ্কিত আছে?

বড় বড় উকিল সমস্ত বাদীর পক্ষে,—আসামীর পক্ষে সেই ক্ষুদ্রকায় ক্ষীণজীবী মোক্তার। তিনি মাজিষ্ট্রেটের ভাবগতিক দেখিয়া, অনেক কষ্টে একখানি দরখাস্ত দাখিল করিলেন।

দরখাস্ত এই যে মাজিষ্ট্রেট সাহেব স্বয়ং তারিণীবাবুকে জানিতেন, সনাতনবাটীর জমীদার কামিনীকান্তবাবুকেও জানেন। তারিণীবাবুর বিধবা ও কামিনীকান্তবাবু এই মকদ্দমায় প্রকৃত বাদী। অতএব মকদ্দমাটী মাজিষ্ট্রেট সাহেব নিজে বিচার না করিয়া অন্য বিচারকের হস্তে দিলে ভাল হয়। যদি মাজিষ্ট্রেট সাহেব তাহা না করেন, তবে আসামীকে অবকাশ দিন,—আসামী এ বিষয়ে হাইকোর্টে আবেদন করিতে চাহে।

দরখাস্ত শুনিয়া মাজিষ্ট্রেট সাহেব গরম হইলেন, পুলিশ সাহেব হাসিয়া উঠিলেন, তদন্তকারী দারোগা কাঁদিতে লাগিল,—মকদ্দমা মুলতুবি হইলে বা হস্তান্তর হইলে দারোগা মহাশয়ের ডিঙ্গি বুঝি ডোবে! অথচ ক্ষুদ্রকায় মোক্তার নাছোড়বন্দ, আইনের পুস্তক খুলিয়া বসিয়াছে!

ইতিকর্ত্তব্যবিমূঢ় হইয়া মাজিষ্ট্রেট সাহেব আসামীকে জিজ্ঞাসা করিলেন,—এ মকদ্দমা অতিশয় গুরুতর বলিয়া আমি নিজ হস্তে গ্রহণ করিয়াছি। আমি বিচার করি ইহাতে তোমার কোনও আপত্তি আছে?

প্রশান্তহৃদয় রমাপ্রসাদ উত্তর করিলেন,—আপনি বিচারপতি, সুবিচার আপনার অভ্যস্ত কার্য্য। সুবিচারে আমার ভয় নাই,—আপনিই বিচার করুন।

ক্ষুদ্রকায় মহাশয় অপ্রতিভ হইয়া বসিলেন, মাজিষ্ট্রেট সাহেবের তিরস্কারে ভীত হইলেন, বাদীর সাক্ষীদিগকে জেরা করিতেও সাহস পাইলেন না। কেবল কোন্ সাক্ষী কি বলিতেছে, এক পার্শ্বে বসিয়া লিখিয়া লইলেন।

বিচার আরম্ভ হইল।

## পঞ্চবিংশ পরিচ্ছেদ : বিষকচুর মকদ্দমা

প্রথম সাক্ষী,—সনাতনবাটীর একজন ডাক্তারবাবু। তিনি বলিলেন,—তারিণীবাবুর পীড়ার সময় মধ্যে মধ্যে আমি আসিয়া দেখিতাম, এবং ঔষধির ব্যবস্থা করিতাম। তারিণীবাবুর কোনও সাঙ্ঘাতিক পীড়া হয় নাই, কেবল বাত এবং জ্বর। তাঁহার বয়স অনুমান ৫৫ বৎসর হইয়াছিল, এ বয়সে ঐরূপ সামান্য পীড়ায় মৃত্যু হওয়া অসম্ভব। মৃত্যুর পূর্ব্বের দিন সন্ধ্যার সময় দেখিতে আসিয়াছিলাম, জ্বর বিশেষ বাড়ে নাই, মৃত্যুর কোনই সম্ভাবনা ছিল না। তাহার পরদিন মৃত্যুর কথা শুনিয়া আমি বিস্মিত হইয়াছিলাম, লাশ দেখিবার ইচ্ছা করিয়াছিলাম, কিন্তু শুনিলাম, রমাপ্রসাদ রাতারাতিই লাশ দাহ করিয়াছেন।

তারিণীবাবুর সামান্য পীড়া ও সহসা মৃত্যু সম্বন্ধে তাঁহার বাড়ীর দুই তিনজন লোক প্রমাণ দিল।

তাহার পর সনাতনবাটীর বিদ্যালয়ের একজন শিক্ষক। তিনি বলিলেন,—মৃত্যুর পূর্ব্বে সন্ধ্যার সময় তারিণীবাবু পূর্ব্বের উইল রদ করিয়া নূতন একখানি উইল করেন। সে উইলখানি দ্বারা সমস্ত সম্পত্তি আপন ভ্রাতৃকন্যা বিন্দুবাসিনীকে ও সুধাহাসিনীকে দান করিয়া যান। উইলখানি করিবার কয়েক দিন পূর্ব্ব হইতে সরস্বতী ঠাকুর ঐরূপ উইল করিবার জন্য দিবারাত্র বিরক্ত করিতেন, এবং দুই এক জন লোকের কাছে প্রকাশ করিয়াছেন যে বৃদ্ধ অধিকদিন বাঁচিবেন না। যে সময়ে নূতন উইল হইল, সে সময়ে রমাপ্রসাদ উপস্থিত ছিলেন, এবং তিনি উইলের একজন সাক্ষী। তাহার পর রমাপ্রসাদ সেই ঘরে রহিলেন, সে রাত্রি ঘরে আর কেহ ছিল না। সেই রাত্রিতেই তারিণীবাবুর সহসা কাল হয়।

তারিণীবাবুর ভৃত্যেরা প্রমাণ দিল, যে রাত্রিতে তারিণীবাবু নিদ্রা যাইতেছিলেন, সে ঘরে রমাপ্রসাদ ছিলেন। হঠাৎ দুই প্রহর রাত্রির সময় মৃত্যুর গোল উঠিল, ভৃত্যেরা যাইয়া দেখিল, বাবু হাত পা খেঁচিতেছেন, মুখে ফেনা উঠিতেছে, ঠিক বিষ খাইয়া মরিলে যেরূপ মৃত্যু হয়, সেইরূপ আকার হইয়াছে। ভৃত্যেরা মাঠাকুরাণীকে এ কথা বলিয়াছিল, অন্য লোককে ঐরূপ জানাইতে চাহিয়াছিল, কিন্তু রমাপ্রসাদ তাহাদের নিষেধ করিয়া সেই রাত্রিতে লাশ জ্বালাইয়া দিলেন।

গোপবালার বাপের বাড়ীর প্রিয় পরিচারিকা আসিয়া প্রমান দিল যে রমাপ্রসাদ তারিণীবাবুকে ঔষধি খাওয়াইতেন। ঘটনার রাত্রিতে রমাপ্রসাদ ঠাকুর আমাকে ডাকিয়া কতকগুলো শিকড় বাটীতে বলিলেন, আমি সেই শিকড়গুলা বাটিয়া দিলাম, তাহাতে প্রায় দুই ছটাক রস বাহির হইয়াছিল। শিকড়গুলা দেখিতে একপ্রকার বিষকচুর শিকড। সে রস পাত্রে করিয়া রমাপ্রসাদ ঠাকুরের নিকট রাখিয়া আমি চলিয়া যাই, রস খাওয়ান দেখি নাই। মৃত্যুর পর আমার মনে সন্দেহ হয়, সুতরাং সেই পাত্রটী ও শিকড় যাহা অবশিষ্ট ছিল তাহা দারোগা মহাশয়কে দিয়াছি। রমাপ্রসাদ অনেক রকম ঔষধ জানে, রোগীকে ভাল করিতে পারে, জীবন্ত মানুষকে মারিতেও জানে! উহার নিকট ঔষধের জন্য অনেক লোক আইসে!

সেই ঔষধপাত্র ও শিকড় পাওয়া ও ডাক্তার সাহেবের নিকট পাঠান সম্বন্ধে দারোগা বাবু স্বয়ং ও দুই একজন কনেষ্টবল জবানবন্দী দিল। তাহার পর ডাক্তার সাহেব জবানবন্দী দিলেন যে তিনি ঐ পাত্রস্থ রস ও শিকড় পরীক্ষা করিয়াছেন, উহা শরীরের অতিশয় অপকারজনক। ঐ রস অধিক পরিমাণে খাইলে মনুষ্যের মৃত্যু হইতেও পারে।

শেষ সাক্ষী সনাতনবাটীর একজন ভদ্রলোক। তিনি বলিলেন,—তারিণীবাবুর লাশ দাহের সময় আমি ছিলাম। রমাপ্রসাদ ও হেমবাবু আস্তে আস্তে কথোপকথন করিতেছিলেন। হেমবাবু বলিতেছিলেন,—আজ কণ্টকোদ্ধার হইল, বিন্দুর ও সুধার পিতৃকুলের সম্পত্তি বিন্দু ও সুধা ফিরিয়া পাইল। রমাপ্রসাদ উত্তর করিলেন,—বিষকচুর চমৎকার ঔষধ,—উহার প্রয়োগে অনেক সুফল ফলে।

বাদীর পক্ষের প্রমাণ সাঙ্গ হইল। বেলা পাঁচটা বাজিয়াছে, প্রায় সন্ধ্যা হইয়া আসিয়াছে। মাজিষ্ট্রেট সাহেব পরদিন চার্জ্জ করিয়া আসামীর জবাব গ্রহণ করিবেন, অদ্য মকদ্দমা মুলতুবি রাখিয়া গাত্রোত্থান করিলেন। আসামী পুনরায় হাজতে গেলেন।

## ষড়্‌বিংশ পরিচ্ছেদ : মকদ্দমা বিচারাধীন

পরদিন ১১টার সময় পুনরায় বিচারঘর লোকারণ্য, পুনরায় উকিলগণ উপস্থিত হইয়াছেন, আসামী রমাপ্রসাদ আসামীদিগের স্থানে দণ্ডায়মান হইয়াছেন, মাজিষ্ট্রেট সাহেব বিচার-আসনে বসিয়াছেন।

পেশকার একখানা চার্জ্জসিট প্রদান করিল,—সাহেব দণ্ডবিধি আইন খুলিয়া

দেখিতেছেন, কলম লইয়া নাড়াচড়া করিতেছেন; এমন সময় কাছারির বাহিরে একটা গোল হইল, একখানা গাড়ী আসিয়া দাঁড়াইল, গাড়ী হইতে দুইজন লোক নামিয়া অতি বেগে বিচার ঘরে প্রবেশ করিলেন।

একজনকে বর্দ্ধমানের উকিলগণ জানিতেন,—তিনি হাইকোর্টের যশস্বী উকিল চন্দ্রনাথ! মাজিষ্ট্রেট সাহেব কলম রাখিয়া একবার তাঁহার দিকে দৃষ্টি করিলেন, মনে মনে ভাবিলেন, এ আবার কোথা হইতে বিপদ আসিল! উকিলের সঙ্গে হেমচন্দ্র;—রমাপ্রসাদ তাঁহাকে দেখিয়া আশ্বস্ত হইলেন।

চন্দ্রনাথ সাহেবকে জানাইলেন,—আমি আসামীর পক্ষে উপস্থিত হইতেছি, বাদীর সাক্ষীদিগকে কূটপ্রশ্ন করা হয় নাই, আদালত যদি অনুমতি করেন ত সে সাক্ষীদের ডাকিয়া একবার জেরা করিতে ইচ্ছা করি।

মাজিষ্ট্রেট। সাক্ষীবা কল্য প্রমাণ দিয়া চলিযা গিয়াছে, তাহাদের পুনরায় তলব করিয়া মকদ্দমা-কার্য্য বিলম্ব করিবাব আবশ্যকতা নাই। মকদ্দমা দায়রায় বিচার হইবে, তুমি ইচ্ছা করিলে দায়রার বিচারের সময় জেরা করিতে পার।

চন্দ্রনাথ। সাক্ষীরা চলিয়া যায় নাই, এই আদালতের নিকটেই বর্ত্তমান আছে। যদি অনুমতি কবেন, আমি এখনই দেখাইয়া দিতেছি। জেরা করিতে আমার এক ঘণ্টার অধিক সময় লাগিবে না, অতি গুরু অপরাধে দায়রায় প্রেরিত হইবার পূর্ব্বে আসামী এই সামান্য অনুগ্রহ প্রার্থনা করিতেছে! জেরার পর যদি মকদ্দমা দায়রায় পাঠান আবশ্যক বিবেচনা করেন, সে বিষয়ে আদালতের সম্পূর্ণ অধিকার।

মাজিষ্ট্রেট অগত্যা অনুমতি দান করিলেন। সনাতনবাটীর সাক্ষিগণ চলিয়া যায় নাই, কাছারির বাহিরে সনাতনবাটীর সদর নায়েব মহাশয়ের সহিত মিষ্টালাপ করিতেছিল, এবং ধূমপান কবিতেছিল। তাহাদের পুনরায় আনা হইল।

প্রথম সাক্ষী ডাক্তার বাবু। কূটপ্রশ্নে প্রকাশ হইল, তিনি ডাক্তারবাবু নহেন। কোনও কালে ডাক্তারী পড়েন নাই, কোনও পরীক্ষা দেন নাই, এক ডাক্তারখানায় কয়েক মাস কম্পাউণ্ডার ছিলেন, শেষে মাতলামী দোষে সে কর্ম্মটী হারান। এখন সনাতনবাটীতে থাকেন, লোকের জ্বরটর হইলে কুইনাইন বাজারের দরের দেড় দরে বিক্রয় করেন; এবং কামিনীকান্তবাবুর মুসাহেবি করেন, কলিকাতা হইতে বাই-নাচ আনিতে হইলে তিনিই কলিকাতায় গিয়া আয়োজন করেন। ডাক্তারবাবু আরও স্বীকার করিলেন যে তারিণীবাবুর মৃত্যু বড় সহসা হয় নাই, সন্দেহের বিশেষ কারণ ছিল না, বিশেষ কারণ থাকিলে আমি থানায় সংবাদ অবশ্য দিতাম!

তাহার পর উইলের সাক্ষী কূটপ্রশ্নে প্রকাশ করিলেন,—আমি সনাতনবাটীতে থাকি, কামিনীকান্তবাবুর আশ্রিত লোক। তালপুকুরে বড় যাই না, কেবল উইল করিবার দিন গিয়াছিলাম মাত্র। রমাপ্রসাদ তারিণীবাবুকে উইল করিতে অনুরোধ করিয়াছিলেন তাহা নিজের কর্ণে শুনি নাই, সনাতনবাটীতে এইরূপ লোকের মুখে শুনিয়াছি মাত্র!

যে পরিচারিকাসুন্দরী বিষকচুর বাটার প্রমাণ দিয়াছিলেন, তিনি কূটপ্রশ্নে প্রকাশ করিলেন,—আমি কস্মিন্‌কালেও তারিণীবাবুর বাটীতে দাসী ছিলাম না, গোপবালার বাপের বাড়ীর দাসী। তারিণীবাবুর মৃত্যুর দিন সে বাড়ীতে গিয়াছিলাম, এবং সেই

মল্লিকদের বাটীতে শয়ন করিয়াছিলাম। দ্বিপ্রহর রাত্রিতে বিষকচু বাটিবার আবশ্যক হওয়ায় বাড়ীর দাসীদের না বলিয়া সন্ন্যাসী ঠাকুর আমাকেই ডাকিয়া বিষকচু বাটিতে বলিয়াছিলেন! কেননা আমি বড় বিশ্বাসী পুরাতন ঝি! তাহার পর পাত্র কোথায় ছিল জানি না, বিষকচুর শিকড় কোথায় ছিল জানি না, দারোগা মহাশয় বাটি ও শিকড় খুঁজিয়া বাহির করাতে আমি তাহা সনাক্ত করিয়াছি মাত্র! কাছারীতে যে পাত্র আছে, সে সেই পাত্র বলিয়া বোধ হইতেছে, ঠিক বলিতে পারি না।

তাহার পর দারোগা মহাশয়ের জবানবন্দী,—বর্দ্ধমানের সমস্ত লোক সে জবানবন্দী শুনিতে কাছারী ঘরে ঝেঁকে আসিল। দারোগা মহাশয় কুটপ্রশ্নে প্রকাশ করিলেন,—আমার বাড়ী বাখরগঞ্জ জেলায়, আগে বাখরগঞ্জের কোন দারোগার ভাণ্ডারী অর্থাৎ ভৃত্য ছিলাম। সেই দারোগা বাঁকুড়া জেলায় বদলী হইলে তাহার সহিত আইসি, এবং তথায় ভাণ্ডারী কাজ ছাড়িয়া দিয়া কুলীর কণ্ট্রাক্টর হই। তাহাতে বিস্তর লাভ হয়, কিন্তু একটী বিবাহিতা স্ত্রীকে বাহির করিয়া কুলী করিয়া চালান দেওয়ায় ধরা পড়ি, ও সে বিষয়ে মকদ্দমা হয়। মকদ্দমায় অব্যাহতি পাই, কিন্তু কুলীর কার্য্য ছাড়িয়া দিয়া পুলিশে কনেষ্টবল হইলাম। এই মকদ্দমার তদন্ত সনাতনবাটীতে বসিয়াই হইয়াছে, তথাকার সদর নায়েব মহাশয় সমস্ত সাক্ষী জোগাড় করিয়া দিয়াছেন, এবং তদন্তে বিশেষ সাহায্য করিয়াছেন। বিষকচুর শিকড় তারিণীবাবুর বাড়ীতেই পাওয়া যায়, পাত্রও তথায় পাওয়া যায়। দাসী দিয়াছিল কি, কি প্রকারে পাওয়া যায়, তাহা ঠিক স্মরণ নাই! বাখরগঞ্জের দারোগার নিকট দশ বৎসর ভাণ্ডারী কার্য্য করিয়াছি, সে অবকাশে তথাকার পুলিশের কার্য্য অনেক দেখিয়াছি।

শেষ সাক্ষী যিনি লাশ জ্বালাইবার সময় রমাপ্রসাদ ও হেমের কথোপকথন শুনিয়াছিলেন, তিনি তালপুকুর গ্রাম কিরূপ, শ্মশানভূমি কোথায়, কিছুই বলিতে পারিলেন না! আরও কূটপ্রশ্নে প্রকাশ পাইল, তিনি কলিকাতায় কামিনীকান্ত মহাশয়ের বাগানবাড়ীর একজন ভৃত্য!

এইরূপ সমস্ত কথা প্রকাশ হওয়াতে মাজিষ্ট্রেট সাহেব কলম রাখিয়া দীর্ঘ শ্মশ্রু কণ্ডূয়ন করিতে আরম্ভ করিলেন! তিনি স্বভাবতঃ কিছু উগ্র, কিছু ক্ষিপ্র, কিছু ব্যস্তচিত্ত, কিন্তু তিনি বুদ্ধিশূন্যও নহেন, হৃদয়শূন্যও নহেন,—মকদ্দমার এরূপ অবস্থা দেখিয়া তিনি চিন্তিত হইলেন, আসামীর প্রশান্তমূর্ত্তির দিকে বার বার চাহিতে লাগিলেন। মাজিষ্ট্রেট সাহেবের ভাবগতিক দেখিয়া দারোগা বাবুর মুখ শুকাইল, বারাণ্ডায় গিয়া বসিয়া পড়িলেন, দীননাথ কনেষ্টবলকে পুকুর থেকে এক ঘটী জল আনিতে বলিলেন!

চন্দ্রনাথ তখন আদালতকে সম্বোধন করিয়া বলিলেন,—আসামী নিরপরাধী, নিতান্ত ধর্ম্মপরায়ণ লোক, অতিশয় কুলোকের মিথ্যা চক্রান্তে পড়িয়া এই কষ্টভার, এই কলঙ্কভার বহন করিতেছে। আদালত অনুমতি দিন, কয়েকজন সাফাই সাক্ষী দ্বারা তাহা সম্পূর্ণরূপে প্রমাণ করি।

মাজিষ্ট্রেট সাহেব তখনও শ্মশ্রু-কণ্ডূয়ন ও চিন্তা করিতে লাগিলেন।

চন্দ্রনাথ পুনরায় বলিলেন,—সাক্ষিগণ সকলেই কামিনীকান্তের অনুগত লোক, কামিনীকান্তের উত্তেজনায় এ মকদ্দমার সৃষ্টি, কামিনীকান্তের উত্তেজনায় সকল সাক্ষী

আগাগোড়া মিথ্যা বলিয়া গিয়াছে! বিষকচুর গল্প সম্পূর্ণ মিথ্যা, বাখরগঞ্জবাসী এই দারোগা সে গল্পটী সৃষ্টি করিয়াছে! সে বিষয়ে যদি কিছু সন্দেহ থাকে, অনুমতি দিন, আমি কয়েকজন সাফাই সাক্ষী ডাকি।

মাজিষ্ট্রেট তখন উত্তর করিলেন,—বাদীর প্রমাণ যদি সন্দেহযুক্ত হয়, তাহা হইলে আসামীর সাক্ষী ডাকিবার কিছু আবশ্যক আছে কি?

চন্দ্রনাথ বলিলেন,—সচরাচর মকদ্দমায় আবশ্যক নাই বটে, কিন্তু এ মকদ্দমায় আছে। এ মকদ্দমায় একজন ধর্ম্মপরায়ণ উন্নতিচরিত্র ভদ্রলোকের নামে একটী সম্পূর্ণ মিথ্যা অপরাধ আরোপিত হইয়াছে! বার্দ্ধক্যে, রোগে যে লোকের মৃত্যু হইল, তাহাকে বিষ খাওয়ানর একটী অদ্ভুত গল্প সৃষ্ট হইয়াছে! বিষকচু বলিয়া কি পদার্থ আছে তাহা সচরাচর লোকে জানে না, পুলিশ সেই বিষকচুর শিকড় পাঠাইয়াছেন, পাত্রটী পর্য্যন্ত ডাক্তারের পরীক্ষার জন্য পাঠাইয়াছেন! যদি এ ভয়ঙ্কর অপরাধ সত্য হয়, তাহা হইলে আসামীর প্রাণদণ্ড বিধেয়! যদি মিথ্যা হয়, তাহা হইলে যে নৃশংস মিথ্যাব্যবসায়ী এরূপ মকদ্দমা সৃষ্টি করিতে পারে তাহার সমুচিত দণ্ডবিধান আপনার কর্ত্তব্য! আমি সাহস করিয়া বলিতে পারি এরূপ নৃশংস, মিথ্যাব্যবসায়ী পুলিশকর্মচারী বঙ্গদেশে আজকাল অধিক নাই,—যদি এরূপ থাকে,—যদি তাহাদিগের শঠতা ও নৃশংসতা প্রমাণ হয়,—তাহা হইলে সেই পুলিশকুলাঙ্গারদিগকে তিরোহিত করিয়া প্রজাদিগকে রক্ষা করা রাজার সমুচিত কার্য্য। আপনি কেবল বিচারপতি নহেন, এ জেলার শাসনকর্ত্তা, সুশাসনের ভার আপনার হস্তে। বিচারের সহায়তার জন্য, সুশাসনের সহায়তার জন্য, আমার স্বদেশবাসীদিগের মঙ্গলের জন্য, আমি অনুরোধ করিতেছি, আমাকে দুই ঘণ্টা মাত্র সময় দিন। আদালতের সময় মূল্যবান, কিন্তু দুই ঘণ্টা মাত্র পরিশ্রম করিলে আপনার মনের সম্পূর্ণ সন্দেহ দূর হইবে, আপনি জানিতে পারিবেন, এ মকদ্দমা সম্পূর্ণ সত্য কি সম্পূর্ণ মিথ্যা। এ কথা আপনার হৃদয়ঙ্গম হইলে আপনিও কর্ত্তব্যকার্য্য সাধন করিয়া সন্তোষলাভ করিবেন,—আসামীও প্রমাণ দিয়া সন্তোষ লাভ করিবে। তাহার পর আপনি যাহা আদেশ দিবেন, আসামী শিরোধার্য্য করিয়া মানিবে। আমার সাক্ষী আমি স্বয়ং আনিয়াছি, বাহিরে উপস্থিত আছে, আদেশ করুন, তাহাদের ডাকি।

মাজিষ্ট্রেট সাহেব সাফাই সাক্ষীদের ডাকিতে আদেশ দিলেন।

## সপ্তবিংশ পরিচ্ছেদ ঃ মকদ্দমা সমাপ্ত

কামিনীকান্তের ন্যায় জমীদার, কাছারীতে মকদ্দমা দেখিতে আইসেন না। কিন্তু অদ্য চার্জ্জ হইয়া দুষ্ট জটাধারী দায়রায় প্রেরিত হইবে, ভণ্ড প্রচারক জমীদারের ক্ষমতা বুঝিতে পারিবে, এই উল্লাসে কামিনীকান্তবাবু নিজে উকিলদিগের সহিত বসিয়াছিলেন! যখন চন্দ্রনাথবাবু হেমচন্দ্রকে লইয়া বিচারঘরে প্রবেশ করিলেন, তখন কামিনীবাবুর হৃদকম্প হইল, চন্দ্রনাথবাবুর কূটপ্রশ্নে মকদ্দমার আসল অবস্থা প্রকাশ হইতে লাগিল,

তখন কামিনীবাবু মূর্চ্ছা যাইবার উপক্রম হইলেন। তিনি বার বার বাহিরে চাহিতে লাগিলেন, সুমতিবাবুর বর্দ্ধমানে আসিবার কথা ছিল, এ বিপত্তির সময় সুমতিবাবু কোথায়? সুমতিবাবু কলিকাতার বুদ্ধিমান এটর্নী, পাড়াগেঁয়ে মোটা বুদ্ধিতে যেরূপ মকদ্দমা স্থাপন করা হইয়াছে, তাহাতে বড় হাত দেন নাই, পরে হাইকোর্টের চন্দ্রনাথবাবু এ মকদ্দমায় আছেন শুনিয়া মকদ্দমায় কি হইবে তখনই বুঝিয়াছিলেন। ডুবন্ত ডিঙ্গিকে পদাঘাত করিয়া ডুবাইয়া দেওয়া সুমতিবাবুর রীতি ছিল, তিনি হেমচন্দ্র ও যশস্বী 'চন্দ্রনাথবাবুর পরম বন্ধু হইয়া সরস্বতী ঠাকুরের সাফাইয়ের অনেক আয়োজন করিয়া দিলেন, এদিকে কামিনীকান্তবাবুকে সংবাদ পাঠাইলেন,—বিশেষ কার্য্যে ব্যস্ত থাকাতে আমি বর্দ্ধমান আসিতে অশক্ত; ভরসা করি, আপনার কার্য্য সিদ্ধ হইবে!

সাফাই সাক্ষীর জবানবন্দী হইতে লাগিল।

আসামীর প্রথম সাক্ষী উপস্থিত হইলেন, তিনি তারিণীবাবুর গুরুদেব সনাতনবাটীর একজন ভদ্র শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণ। টোলে শিষ্যদিগকে স্মৃতিশাস্ত্র পাঠ করান, জমীদার-গৃহে ক্রিয়াকর্ম্ম সম্পাদনার্থ যান, সমস্ত গ্রামে আদৃত ও সম্ভ্রান্ত। ৭০ বৎসর বয়ঃক্রম হইয়াছে, কখনও আদালতে পদক্ষেপ করেন নাই, আজি বিন্দুবাসিনী ও যোগমায়ার ক্রন্দন এড়াইতে না পারিয়া আসিতে বাধ্য হইয়াছেন।

তিনি প্রকাশ করিলেন,—রমাপ্রসাদ কয়েকমাস অবধি সনাতনবাটীতে বাস করিতেছেন, জমীদারমহাশয় ক্রুদ্ধ হইয়া তাঁহাকে বাহির করিয়া দিবার আদেশ করিয়াছিলেন। তাহার পর রমাপ্রসাদ জমীদারকে ভয় প্রদর্শন করেন, তাহাতে কামিনীবাবু কয়েকজন বিশ্বস্ত বন্ধুকে ডাকিয়া শপথ করিয়া বলেন,—যদি রমাপ্রসাদকে উৎসন্ন না করি, তাহা হইলে আমি নিজে দেশত্যাগ করিব। তারিণীবাবু মৃত্যুর কয়েক মাস পূর্ব্ব হইতে তাঁহার নূতন গৃহিণীর সহিত বড় কথা কহিতেন না, কেবল তাঁহার মৃত পত্নীর কথা ভাবিতেন, বিন্দু ও সুধার কথা ভাবিতেন, এবং চক্ষুর জল ফেলিতেন। তারিণীবাবু আমাকে ডাকাইয়া অনেকবার বলেন,—বিষয় আমার ভ্রাতৃকন্যাদেরই দিব, গৃহিণীকে দিব না। হেমচন্দ্র এ কথা শুনিয়া তারিণীবাবুকে স্পষ্টই বলিতেন—আপনার স্ত্রী বর্ত্তমান থাকিতে এ বিষয় আমরা লইব না। শরৎ মৈমনসিংহ যাইবার আগে তারিণীবাবুকে বলিয়া গেলেন,—আপনার বিষয় জ্যেঠাইমাকেই দিন, আমরা লইতে স্বীকৃত হইব না। তথাপি বৃদ্ধের মন ফিরিল না, মৃত্যুর পূর্ব্বসন্ধ্যায় উইল করিয়া বিন্দু ও সুধাকে সমস্ত সম্পত্তি দিয়াছেন, রমাপ্রসাদ ঠাকুর এবং আমি সে উইলের সাক্ষী। তারিণীবাবুর মৃত্যুর পর তাঁহার বিধবা সনাতনবাটীতে আসিয়া অবস্থান করেন। যখন গোপবালা স্বামীর মৃত্যু সম্বন্ধে দরখাস্ত করিলেন, তখন তিনি কামিনীকান্তবাবুর বাটীতে অবস্থিতি করিতেছিলেন।

সনাতনবাটীর পুরাতন একজন দাসী (সে যোগমায়াকে বাল্যকাল হইতে যত্ন করিত) আসিয়া প্রকাশ করিল,—আমি ৪০ বৎসর ঐ বাটীতে আছি, ৩০ বৎসর পূর্ব্বে রমণীকান্ত নামে নাবালক জমীদার বাস করিতেন, কামিনীকান্তের সহিত হাঙ্গামায় তাঁহার কাল হয়। সে কথা সকলে প্রায় ভুলিয়া গিয়াছে, কিন্তু সন্ন্যাসী ঠাকুর সেই

কথার উল্লেখ করিয়া কামিনীকান্তের গৃহিণীকে ভয় প্রদর্শন করিয়াছিলেন, তাহা আমি আপন কর্ণে শুনিয়াছি। সেই অবধি জমীদারবাবু সন্ন্যাসী ঠাকুরকে বড় যত্ন করিতেন, অচিরে কলিকাতায় চলিয়া গেলেন।

ধনপুরের ধনঞ্জয়বাবু তাঁহার পর উপস্থিত হইলেন, তাঁহাকে দেখিয়া কামিনীকান্তবাবু চমকিত হইলেন। তিনি বলিলেন,—তারিণীবাবু আমার শ্বশুর হইতেন, মৃত্যুর কয়েক-মাস পূর্ব্বে আমি একবার তারিণীবাবুকে দেখিতে আসিয়াছিলাম। তারিণীবাবুর সাধ্বী পতিপ্রাণা প্রথম স্ত্রী শোকে ও রোগে প্রাণত্যাগ করেন, তারিণীবাবুর দ্বিতীয়া স্ত্রী অতিশয় প্রখরা ও উদ্ধতস্বভাবা, তারিণীবাবুকে জ্বালাতন করিয়া সমস্ত সম্পত্তি উইল করিয়া লইয়াছিলেন। তারিণীবাবুর মৃত্যুর পর কামিনীকান্তবাবু কলিকাতায় সুমতিবাবুর নিকট গিয়াছিলেন, সেদিন সে সময়ে আমিও সুমতিবাবুর বাটীতে ছিলাম। কামিনী-বাবু বলিলেন যে রমাপ্রসাদ সরস্বতী একটী হাঙ্গামার মকদ্দমার কথা উত্থাপন করিয়া কামিনীবাবুকে শাসন করিয়াছেন, এবং তারিণীবাবুর নিকট নূতন উইল করিয়া লইয়া বিষয় তাঁহার ভ্রাতৃকন্যাদিগকে দেওয়াইয়াছেন। এই সকল কারণে কামিনীবাবু তারিণীবাবুর বিধবাকে দিয়া রমাপ্রসাদের নামে একটী খুনের মকদ্দমা স্থাপন করিয়াছেন, প্রকাশ করিলেন! ধনঞ্জয়বাবু আরও বলিলেন, আমি শ্বশুরের বিষয় পাইতে এক সময় লুব্ধ ছিলাম, এখন আর নাই। আমি নিজের দোষে বিপুল সম্পত্তি হারাইয়াছি, পতিব্রতা, সাধ্বী, স্নেহময়ী স্ত্রী (তিনি হেমবাবুর ভগিনী হইতেন), তাঁহাকেও হারাইয়াছি। সে সময়ে হেমবাবু আমাকে অনেক সৎপরামর্শ দিয়াছিলেন, হেমবাবুর স্ত্রী আমাদের বাড়ীতে আসিয়া অনেক উপকার করিয়াছিলেন, কিন্তু নিজের দোষে আমি সে পরামর্শ গ্রহণ করি নাই। হেমচন্দ্র ও শরচ্চন্দ্র তারিণীবাবুর বিষয় পাইয়াছেন শুনিয়া তুষ্ট হইয়াছি,—আমার অধিক দিন বাঁচিবার নাই, আর একটী সম্পত্তি লাভ করিয়া অপব্যয় করিবার ইচ্ছাও নাই। বাল্যকাল হইতে সুরাপান শিখিয়াছি,—তাহাতেই শীঘ্র আমার মৃত্যু হইবে, আমার পাপের প্রায়শ্চিত্ত হইবে।

ধনঞ্জয়বাবুর এইরূপ আত্মগ্লানি ও আত্মদোষ স্বীকার শুনিয়া সকলের চক্ষুতে জল আসিল, মাজিষ্ট্রেট সাহেবের হৃদয়ও দ্রবীভূত হইল।

তাহার পর খোজেস্তা বিবি নর্ত্তকী! তাহাকে দেখিবামাত্র কামিনীবাবুর প্রাণ উড়িয়া গেল, কাছারির লোক একেবারে ঝাঁকিয়া আসিল! সে প্রকাশ করিল যে আমি কলিকাতার একজন নর্ত্তকী। কামিনীবাবু বাই-নাচপ্রিয়, বাই-নাচ দেখিবার জন্য আমাকে সর্ব্বদা ডাকিয়া পাঠান। সম্প্রতি কামিনীবাবুর বাগানে একদিন ডাকাইয়াছিলেন, তথায় সুমতিবাবু ছিলেন। তাহার পর সুমতিবাবুর নিকট কামিনী-বাবু যে কথা বলিয়াছিলেন, খোজেস্তা সমস্ত প্রকাশ করিল। সমস্ত আদালত নিস্তব্ধ, অবাক ও হতজ্ঞান।

কামিনীবাবুর উকিল প্রশ্ন করিলেন,—তুমি মুসলমানী, কামিনীবাবু তোমার হস্ত হইতে সুধা পান করিয়াছিলেন, এইরূপ বলিয়াছ!

খোজেস্তা। বলিয়াছি।

উকিল। কামিনীবাবু সনাতনবাটীর জাতি-রক্ষা-সভার অধ্যক্ষ, তাহা তুমি জান?

খোজেস্তা। শুনিয়াছি।

উকিল। কামিনীবাবু তালপুকুরের শরৎ ও হেমকে একঘরে করিয়াছেন—তাহা তুমি জান?

খোজেস্তা শুনিয়াছি।

উকিল। কামিনীবাবু জাতি-রক্ষা সম্বন্ধে এতদূর উৎসাহী হইয়া তোমার স্পৃষ্ট সুরা পান করেন কিরূপে?

খোজেস্তা। তাহা আমিও বাবুজীকে জিজ্ঞাসা করিয়াছিলাম।

উকিল। বাবুজী কি বলিলেন?

খোজেস্তা। বলিলেন, গোপনে কিছু করিলে তাহাতে জাত যায় না। বাবুমশাই, আপনি কি তাহা জানেন না?

উকিল মহাশয় অপ্রতিভ হইয়া বসিয়া পড়িলেন। শেষ সাক্ষী মৈমনসিংহের জয়েণ্ট মাজিষ্ট্রেট শরচ্চন্দ্র ঘোষ! তাঁহাকে দেখিয়া চন্দ্রনাথ ও হেমচন্দ্র বিস্মিত হইলেন,—শরৎকে কে ডাকাইল? কবে মৈমনসিংহ হইতে আসিলেন।

হেমচন্দ্র বিষয়লুব্ধ লোক, তিনিই সরস্বতী ঠাকুরদ্বারা নূতন উইল লিখাইয়া লইয়াছেন,—এ সকল কথা অপ্রমাণ করিবার জন্য শরচ্চন্দ্র সাক্ষীর স্থানে দণ্ডায়মান হইলেন। চন্দ্রনাথবাবু কোন প্রশ্ন করিলেন না, শরৎবাবু আপনিই যাহা জানেন বলিতে লাগিলেন। হেমচন্দ্রের মহত্ত্ব, হেমচন্দ্রের নির্ভীকতা, হেমচন্দ্রের দয়া, হেমচন্দ্রের অবিচলিত ন্যায়পরায়ণতা সজল নয়নে বর্ণনা করিলেন। তারিণীবাবু ও তাঁহার স্ত্রীর জন্য বিন্দুর যত্ন, শ্রদ্ধা ও মায়া বর্ণনা করিলেন, রোগে, শোকে, পরিতাপে শতবার বিন্দুবাসিনী তারিণীবাবুর বাটী গিয়া দাসীর ন্যায় সেবা করিয়াছেন, তাহা বর্ণনা করিলেন। তারিণীবাবু যখন প্রকাশ্যে হেম ও বিন্দুকে জাতিচ্যুত করিলেন, তখনও বিন্দু গোপনে যাইয়া জ্যেঠামহাশয়ের সেবা করিতেন, জ্যেঠাইমার শুশ্রূষা করিতেন। তারিণীবাবুর নববধূ যখন বিন্দুর সে বাটী যাওয়া বন্ধ করিলেন, তখনও বিন্দু সে কথা না মানিয়া পীড়ার সময় মল্লিক-বাড়ী যাইতেন। ঐ নববধূ সেদিন দরিদ্র বালিকা ছিল,—দিবাগতে চারিটী ভাত খাইতে দেয় এরূপ লোক গ্রামে ছিল না,—বিন্দু তাহাদের চাল ডাল দিয়া আসিতেন, বিন্দু তাহাদের কাপড় কিনিয়া দিতেন, বিন্দু আপনার মেয়েকে ফেলিয়া মাতার মত গোপবালাকে কোলে লইয়া দুধ খাওয়াইতেন। সেই গোপবালা যখন তারিণীবাবুর গৃহিণী হইলেন, তখন অহঙ্কারে বিন্দুকে ভৎর্সনা করিয়া পাঠাইতেন, বিন্দুবাসীনী একদিনের জন্য রুষ্ট কথা কহেন নাই, অভিমান করেন নাই, দাসীর মত জ্যেঠামহাশয়ের বাড়ী গিয়া শুশ্রূষা করিয়া আসিয়াছেন। বিষয় পাইবার জন্য হেমচন্দ্র দ্বিতীয় উইল করিয়া লয়েন নাই, তাঁহার অমতে তারিণীবাবু গোপবালার উপর অত্যন্ত বিরক্ত হইয়া ঐ উইল করিয়াছেন। হেমবাবু তারিণী বাবুর বিষয় গ্রহণ করিবেন না বলিয়া বার বার শরৎকে চিঠি লিখিয়াছিলেন। শরৎ সে চিঠি মৈমনসিংহে পাইয়াছেন,—সমস্ত আদালতে দাখিল করিলেন।

তাহার পর শরচ্চন্দ্র রমাপ্রসাদ সরস্বতীর কথা বলিতে লাগিলেন। রমাপ্রসাদের দেবতুল্য চরিত্র, অসাধারণ ধর্ম্মশিক্ষা, অনিন্দনীয় উৎসাহ, অবিচলিত দেশহিতৈষিতা

বর্ণনা করিতে লাগিলেন। জাতি-নির্ব্বিশেষে, স্বধর্ম্মে অবস্থা-নির্ব্বিশেষে, সকল হিন্দুকে ডাকিয়া শিক্ষা দিতেছেন, দ্বেষ, হিংসা ও অনৈক্য প্রপীড়িত সমাজে ঐক্যসাধনে যত্ন করিতেছেন, সনাতন হিন্দুধর্ম্মের সঞ্জীবনী কথাদ্বারা আধুনিক হিন্দু-সমাজে জীবনদান করিতেছেন। এই চেষ্টায় রমাপ্রসাদ কলঙ্কভার আনন্দে বহন করিয়াছেন, নিন্দুকদিগের নিন্দা-কথা শুনিয়া হাস্য করিয়াছেন, দ্বেষীদিগের অপকার-চেষ্টার কথা শুনিয়া তাহাদিগকে আলিঙ্গন করিয়া সৎপরামর্শ দিয়াছেন। দ্বেষী ও অভিমানীদিগের ভর্ৎসনায় মুহূর্ত্তের জন্যও রমাপ্রসাদের হৃদয় বিচলিত হয় নাই, সনাতনবাটীর জমীদারমহাশয়ের ভয়ে মুহূর্ত্তের জন্যও রমাপ্রসাদের উদ্দেশ্য লঙ্ঘিত হয় নাই! স্বদেশ-বৎসল রমাপ্রসাদ একাগ্রচিত্তে, অবিচলিত হৃদয়ে স্বদেশের উন্নতিসাধন করিতেছেন, স্বধর্ম্মের গৌরব বর্দ্ধন করিতেছেন, অনৈক্য-বিধ্বস্ত স্বদেশবাসীদিগের মধ্যে ঐক্যসাধন করিবার যত্ন করিতেছেন! তাঁহার পবিত্র জীবনের সেই পবিত্র উদ্দেশ্যসাধন করিবার চেষ্টায় অদ্য তিনি বিপদ, ক্লেশ ও মিথ্যা কলঙ্কে পতিত হইয়াছেন! আমি রমাপ্রসাদকে জ্যেষ্ঠ ভ্রাতাস্বরূপ সম্মান করি,—তাঁহার উন্নত চরিত্রে দোষ, কলঙ্ক ও অপরাধ স্থান পায় না।

এই পর্য্যন্ত প্রমাণ লিপিবদ্ধ করিয়া মাজিষ্ট্রেট সাহেব কলম ফেলিয়া দিলেন,—তিনি ব্যগ্রস্বভাব, কিন্তু হৃদয়শূন্য নহেন। মুষ্টিদ্বারা সজোরে টেবিলে আঘাত করিয়া রোষে গর্জ্জিয়া বলিলেন,—এই দেবতুল্য মানুষকে পিশাচ বলিয়া প্রমাণ করিবার জন্য কামিনীবাবু ষড়যন্ত্র করিয়াছেন? এই উন্নতহৃদয় দেশহিতৈষীকে ধ্বংস করিবার মানসে গোপবালা দরখাস্ত করিয়াছেন? আমাদের সৃষ্ট আদালত কি মিথ্যা, শঠতা, প্রবঞ্চনার রঙ্গভূমি হইয়াছে? আমাদের গঠিত পুলিশ কি জমীদারদিগের অত্যাচারের উপায়স্বরূপ হইয়াছে? রমাপ্রসাদ! কল্য আমি তোমাকে মহা অপরাধে অপরাধী মনে করিয়াছিলাম, অদ্য আমি আমার ভ্রম বুঝিলাম। তুমি নির্দ্দোষী, উন্নতচরিত্র, পরোপকারী ও ধর্ম্মপরায়ণ! তোমার ন্যায় অধিক লোক থাকিলে তোমাদের দেশ এত হতভাগ্য হইত না! তোমাকে খালাস দিলাম, এবং তোমার নামে যে মিথ্যা দোষারোপ করিয়াছে, তজ্জন্য তুমি নালিশ করিতে পার।

সমস্ত বিচারগৃহ নিস্তব্ধ, নির্ব্বাক! সেই নিস্তব্ধতার মধ্যে রমাপ্রসাদ তীব্রস্বরে কহিলেন,—বিচারপতি! আপনার সুবিচারজন্য ঈশ্বর আপনার মঙ্গল করিবেন,—কিন্তু আমার আর একটী বক্তব্য আছে।

মাজিষ্ট্রেট। কি?

রমাপ্রসাদ। সাক্ষীরা বলিয়া গিয়াছে, ত্রিংশত বৎসর পূর্ব্বে ঐ কামিনীকান্ত একটী হাঙ্গামা করিয়া তাঁহার ভ্রাতা রমণীকান্তকে খুন করিয়াছে। তাহার বিচার এখনও হয় নাই!

মাজিষ্ট্রেট। ত্রিংশৎ বৎসর পূর্ব্বের ঘটনাও অদ্য বিচার হইতে পারে। কিন্তু তাহার প্রমাণ এখন কি আছে? তাহার সাক্ষী এখন কয়জন আছে?

রমাপ্রসাদ। হাঙ্গামার প্রমাণ যথেষ্ট আছে। কিন্তু ভ্রাতৃবধ-স্বরূপ ভয়ঙ্কর পাতক হইতে স্বয়ং জগদীশ্বরই কামিনীবাবুকে অব্যাহতি দিয়াছেন। রমণীকান্ত সে হাঙ্গামায়

আহত হয়, কিন্তু প্রাণে মরে নাই! তিনজন দ্বারবান রমণীকান্তের মৃতবৎ দেহ সরাইয়া ফেলে, পরে রমণীকান্ত চৈতন্য পাইলে তাহাকে লইয়া পশ্চিমদেশে পলাইয়া যায়। সে তিনজন দ্বারবান পশ্চিম হইতে আনিয়াছে,—হীরা সিং, লাল সিং ও জওহর সিং, ঐ দাঁড়াইয়া আছে—কামিনীবাবু বোধ হয় তাহাদের চিনিতে পারিবেন। আর (কামিনীবাবুর দিকে তীব্রদৃষ্টি করিয়া মস্তকের জটা সরাইয়া, সন্ন্যাসী সিংহনাদে বলিলেন), সে রমণীকান্ত এখনও জীবিত আছে, কামিনীবাবু ভাল করিয়া দেখিলে বোধ হয় তাঁহার ভ্রাতাকেও চিনিতে পারিবেন!

কামিনীবাবু সেই জটাধারীর জটামুক্ত ললাট দেখিলেন, তাঁহার অগ্নিবৎ প্রজ্বলিত নয়ন দেখিলেন, তাহার প্রচণ্ড মূর্ত্তি দেখিলেন,—সেই ক্রূরস্বভাব বালক আজি মহাবলে বলিষ্ঠ বীরপুরুষ হইয়া বৈরনির্য্যাতন করিতে আসিয়াছেন! কামিনীবাবু নিশ্চেষ্ট হইয়া পড়িয়া গেলেন,—লোকে ধরাধরি করিয়া জমীদারবাবুকে বাহিরে লইয়া গেল।

কাছারীতে একটা মহা গণ্ডগোল হইয়া উঠিল! সে গোল থামাইয়া মাজিস্ট্রেট সাহেব বলিলেন,—রমাপ্রসাদ! তুমিই রমণীকান্ত? কামিনীবাবু তোমাকেই বাল্যকালে খুন করিতে উদ্যত হইয়াছিলেন? সে বিষয়ে অভিযোগ কর, প্রমাণ লইয়া আইস,—ইংরাজ শাসনাধীনে তুমি সুবিচার পাইবে, আমি নিজে তোমার অভিযোগ তদন্ত করিব।

## অষ্টাবিংশ পরিচ্ছেদ : কচি আঁবের অম্ল ও চিনিপাতা দধি

বিচারগৃহের বাহিরে সেদিন কিরূপ গোলমাল, কিরূপ আন্দোলন, কিরূপ "মহারাণীর জয়", "বড়লাট এলগিন সাহেবের জয়" প্রভৃতি শব্দ হইতে লাগিল তাহা বর্ণনা করিতে আমরা অক্ষম। জটাধারীবেশে রমণীকান্ত জমীদারকে দেখিবার জন্য লোক ভাঙ্গিয়া আসিল, হাইকোর্টের উকিল চন্দ্রনাথবাবুকে দেখিবার জন্য মহা ভিড় হইল, মৈমনসিংহের জয়েন্ট মাজিস্ট্রেট শরৎকে দেখিবার জন্য অনেকে ছুটিয়া আসিল। সে গোলমালের মধ্যে কথাবার্ত্তা হওয়া অসম্ভব,—কেবল চন্দ্রনাথ, হেমচন্দ্র ও শরচ্চন্দ্রকে আলিঙ্গন করিয়া রমাপ্রসাদ আপনার হৃদয়ের কৃতজ্ঞতা জানাইলেন।

ঠিক হইল, সকলে মোক্তারের বাসায় যাইবেন, তথায় সন্ধ্যার সময় সকল বিষয়ে আলাপ হইবে। ইতিমধ্যে চন্দ্রনাথবাবু, শরৎবাবু ও রমণীকান্তবাবুকে ধরাধরি করিয়া বর্দ্ধমানের উকিলগণ একজন প্রধান উকিলের বাড়ী লইয়া গেলেন, তথায় কিছু জলযোগ না করিলে তাঁহারা কিছুতেই ছাড়িবেন না। সুতরাং হেমচন্দ্র একলাই মোক্তার মহাশয়ের বাসা জিজ্ঞাসা করিয়া তথায় উঠিলেন।

হেমচন্দ্র মোক্তার মহাশয়ের বাটী দেখিলেন, কাছারী হইতে তখনও কেহ আইসেন নাই। সুতরাং তিনি বাহিরের একটী ঘরে বসিয়া বিশ্রাম করিতে লাগিলেন।

ক্ষণেক পর পার্শ্বের একটী ক্ষুদ্র অন্ধকার ঘরের কপাটটী খুলিল, সেই ঘর দিয়া

বাহিরবাটী হইতে ভিতরবাটী যাওয়া যায়। সেই অন্ধকার ঘরের ভিতর হইতে একটি সুগোল দমদম ও তাবিজ-পরান বাহু দেখা গেল। মেয়েমানুষটি যুবতী ও ঘোমটা-দেওয়া,— হেমচন্দ্র অন্যদিকে চাহিলেন।

দমদম ও তাবিজের শব্দ হইল! হেমচন্দ্র চাহিয়া দেখিলেন, সেই মেয়েমানুষটী অঙ্গুলীদ্বারা হেমবাবুকে সেই ঘরে আসিতে ইসারা করিতেছে!

হেমবাবু নিতান্ত ভদ্রলোক, একটু ইতস্ততঃ করিলেন, ভাবিলেন বর্দ্ধমানের মেয়েদের এইরূপ আচার-ব্যবহার নাকি? তথাপি মেয়েটী কি জন্য ডাকিতেছে জানা উচিত, সুতরাং সেই ঘরে গেলেন। যুবতী কপাট বন্ধ করিল, খিল দিল!

হেমবাবু পাড়াগেঁয়ে ভালমানুষ—বর্দ্ধমানের মেয়ের হাতে পড়িয়া বড়ই বিপদে পড়িলেন। অন্ধকার ঘরে অপরিচিত যুবতীর সহিত এক মুহূর্ত্তও থাকা ভদ্রলোকের উচিত কার্য্য নহে, মোক্তার মহাশয় হেমচন্দ্রের এ ব্যবহার জানিতে পারিলে কি বলিবেন?

বাড়ীর ভিতরদিকের একটা দ্বার খুলিয়া যুবতী সেইদিকে পলাইয়া গেল। আবার সেই বাড়ীর ভিতর হইতে হেমবাবুকে ইসারা করিয়া ডাকিতে লাগিল! বর্দ্ধমানের মেয়েদের রীতি সম্বন্ধে নানারূপ চিন্তা করিতে করিতে হেমবাবু অগত্যা বাড়ীর ভিতর গেলেন।

যুবতী আসন পাতিয়া দিল, এবং একজন পাচিকা হেমবাবুকে কয়েকখানা ফুল্‌কো লুচি ও আলুর দম আনিয়া দিল। হেমবাবু হাত ধুইয়া আহারে বসিলেন। দেখিলেন, বর্দ্ধমানের মেয়েদের ব্যবহার যেমনই হউক না,—তাহাদের রন্ধনটা বড়ই উৎকৃষ্ট!

কিন্তু পাচিকাও বেহদ্দ বেহায়া। লুচি দিতেছে আর মুচ্‌কে মুচ্‌কে হাসিতেছে,—হেমবাবু পাড়াগেঁয়ে লোক, তাঁহার খাইবার রকমসকম দেখিয়া মেয়ে দুইটী হাসিতেছে!

আহার প্রায় শেষ হইল, পাচিকা অম্ল আনিয়া দিল। হেমবাবু কচি আঁবের অম্ল একটু চাকিয়া দেখিলেন,—আবার চাকিয়া দেখিলেন,—অবগুণ্ঠনবতী পাচিকার মুখের দিকে চাহিলেন,—সহসা বামহস্ত দিয়া পাচিকার হাত ধরিলেন!

এ কি! হেমবাবু নিতান্ত ভদ্রলোক,—পরের বাড়ীর রাঁধুনীর হাত ধরা কি রকম? পাচিকা "ছি" "ছি" বলিয়া হাত টানিয়া লইবার চেষ্টা করিল, হেম হাসিয়া বলিলেন,—আর লুকাইলে হইবে না, এই কচি আঁবের অম্ল খেয়ে চিনিয়াছি, এ তালপুকুরের রান্না! বিন্দু! তুমি কবে আসিলে, কি প্রকারে বর্দ্ধমানে আসিলে?

বিন্দু তখন ঘোমটা খুলিয়া হাসিতে হাসিতে স্বামীর পার্শ্বে বসিলেন। বলিলেন,—যোগমায়া সনাতনবাটীর প্রাচীন দাসীকে লইয়া বর্দ্ধমানে আসিয়াছেন, আমিও তাঁদের সঙ্গে আসিয়াছি।

হেম। যোগমায়া এই বাটীতে আছেন? দাসী এ বাটীতে আছে?

বিন্দু। তাহারা দুইজনই এখানে আছে। মোক্তার মহাশয়ের গৃহিণী আমাদের অনেক যত্ন করিয়া এখানে রাখিয়াছেন। তাঁহারা লোক বড় ভাল।

হেম। লোক ভাল হইতে পারেন, কিন্তু বাড়ীর মেয়েদের আচার-ব্যবহার একটু

বেহায়া! যে মেয়েটী আমাকে বাহির হইতে ডেকে আনিল, তাহার রকম যেন কেমন কেমন!

বিন্দু। না গো না, সে মেয়েটীর স্বভাব-চরিত্র খুব ভাল, তবে ছেলেবেলা থেকে একটু ধাবাল! ঐ যে সে আবার আসিতেছে!

পূর্ব্বোক্ত যুবতী একটী সাদা পাথরবাটী করিয়া চিনিপাত দই আনিয়া দিল, এবং হেমচন্দ্রের পাতে দুইটা সন্দেশ দিল।

চিনিপাতা দই দেখিয়াই হেমবাবুর মনে সন্দেহ হইল, আস্বাদন করিয়া যুবতীকে হাসিয়া বলিলেন,—বুঝেছি! আর ঘোমটায় কাজ কি? ঘোমটাটী খোল। এই চিনিপাত দই দিয়েই ধরা পড়িয়াছ।

হাস্যমুখী সুধা তখন অভিমানের ভাণ করিয়া বলিলেন,—না গো না, ঘোমটা খুলিতে ভয় করে। ঘোমটা দিয়েই "বেহায়া" হইলাম, না জানি ঘোমটা খুলিলে কি হইবে?

হেমচন্দ্র অপ্রতিভ হইলেন, অনেক মিনতিদ্বারা সুধাহাসিনীর মান ভাঙ্গিলেন!

শরৎ ও সুধার কথা জিজ্ঞাসা করাতে বিন্দু তখন বলিলেন,—আমি বর্দ্ধমানে আসিয়া শুনিলাম যে মকদ্দমা হইতে দুই তিন দিন দেরী আছে। আরও শুনিলাম যে মৈমনসিংহ হইতে এখানে দুই দিনে আসা যায়। সরস্বতী ঠাকুরের এ বিপত্তির সময় শরৎবাবু আসিলে সাহেবদের বলিয়া কহিয়া হয় ত কোনরূপ সাহায্য করিতে পারিবেন, এইরূপ সাত পাঁচ ভাবিয়া আমি শরৎকে টেলিগ্রাম পাঠাইলাম। শরৎ টেলিগ্রাম পাইয়া অনেক জেদ করিয়া কর্তৃপক্ষীয়দিগের নিকট দশ দিন মাত্রের ছুটী লইয়া সুধার সহিত বর্দ্ধমানে আসিয়াছেন।

এই সমস্ত শুনিয়া হেমচন্দ্র তুষ্ট হইয়া বলিলেন,—এমন বুদ্ধিমতী উকিল তালপুকুরে আছে জানিলে সরস্বতী ঠাকুর আমাকে বোধ হয় কলিকাতায় উকিল আনিতে পাঠাইতেন না। সরস্বতী ঠাকুর কে তাহা জান?

বিন্দু বলিলেন,—অনেক দিন জানি!

হেমবাবু বিস্মিত হইয়া জিজ্ঞাসা করিলেন,—সে কি? তোমাকে কে বলিল? ত্রিংশৎ বৎসর পর রমণীবাবুকে গ্রামের কে চিনিল?

বিন্দু হাসিয়া বলিলেন,—পুরুষমানুষে কেহ চিনে নাই, পুরুষমানুষে আপনার লোককে ভুলে,—মেয়েমানুষে তাহা ভুলে না। এই যে আমি ঘোমটা দিয়াছিলাম, আর তুমি আমাকে চিনিতে পারিলে না! পুরুষের খাবার দিকেই মন, আমাকে ভুলিয়া আঁবের অম্লটা চিনিলে! মেয়েমানুষ ত তেমন নয়, ত্রিংশৎ বৎসর পরও যোগমায়াদিদি রমণীবাবুকে দেখিয়াই চিনিয়াছিলেন। নারী কি স্বামীকে কখনও ভুলিতে পারে?

সুধাহাসিনী খোকাকে কোলে করিয়া হেমবাবুর পার্শ্বে বসিয়াছিলেন, তিনিও যো পাইয়া আবার একটু খোঁটা দিয়া বলিলেন,—দিদি! যোগমায়াদিদি রমণীবাবুকে চিনিয়াছিলেন, তাঁহার সঙ্গে কথা কহিতেন, তাঁহার খাবার প্রস্তুত করিয়া দিতেন, তাহাতে রমণীবাবু যোগমায়াদিদিকে "বেহায়া" মনে করেননি ত?

হেমবাবু আজ দুই ভগিনীর কাছে পরাস্ত হইলেন, দুই বোন একত্র হইলে তাঁহাদের

সহিত কথায় পারিয়া উঠা ভাব! কথার কোন উত্তর না দিয়া বুদ্ধিমানের মত কচি আঁবের অম্লটুকু আর চিনিপাতা দইটুকু সমস্ত শেষ করিলেন!

## ঊনত্রিংশ পরিচ্ছেদ: যোগমায়ার দড়ীহার

যোগমায়ার দশ বৎসর বয়ঃক্রমের সময় সনাতনবাটীর জমীদার-গৃহে রমণীবাবুর সহিত বড় ধূমধামের সহিত বিবাহ হয়। চতুর্দ্দশ বৎসর বয়সের সময় হতভাগিনী স্বামীকে হারায়! চতুর্দ্দশ বৎসরের বধূ স্বামীকে চিনিয়াছিল, স্বামীকে ভালবাসিতে শিখিয়াছিল, স্বামীর দেবতুল্য মুখচ্ছবি হৃদয়ে ধারণ করিতে শিখিয়াছিল। যৌবনের প্রারম্ভে যোগমায়া পতিকে হারাইলেন,—তাহার পর সপ্তবিংশ বৎসর পর্য্যন্ত কেবলমাত্র পতির সেই দেবতুল্য মুখচ্ছবি হৃদয়ে ধারণ করিয়া শোকে, কষ্টে, পরের অত্যাচার ও অবমাননা সহ্য করিয়া, পতিপ্রাণা নারী প্রাণ ধারণ করিয়াছিলেন। যে বৎসরে তালপুকুরে বিন্দুর জন্ম হয়, সেই বৎসরই সনাতনবাটী হইতে রমণীবাবু দেশত্যাগী হয়েন, সুতরাং বিন্দু অপেক্ষা যোগমায়া চতুর্দ্দশ বৎসরের বড়।

যেদিন সন্ধ্যার সময় রমণীকান্ত জটাধারী বেশে পুনরায় জমীদার-গৃহে আশ্রয় লইলেন, শান্তহৃদয়া দুঃখিনী যোগমায়া সন্ন্যাসীর ঘরে একটু জল ছিটাইয়া ঝাঁট দিয়া গেলেন। রাত্রিতে যখন সন্ন্যাসী দীপ জ্বালিয়া একাকী বসিয়া উন্নতস্বরে ধর্ম্মশাস্ত্র পাঠ করিতে বসিলেন, দুঃখিনী সে ধর্ম্মগীতে আকৃষ্ট হইয়া পার্শ্বের ঘরে বসিয়া শুনিতে লাগিলেন, এবং এক একবার সেই পুণ্য দেবতুল্য মূর্ত্তির দিকে দেখিতে লাগিলেন! সন্ন্যাসীর গম্ভীরস্বরে শাস্ত্রপাঠ শুনিয়া, সন্ন্যাসীর প্রশান্ত উজ্জ্বল মূর্ত্তি দেখিয়া, যোগমায়ার ছেলে-বেলাকার কথা এক একবার মনে পড়িতে লাগিল,—কেন তাহা যোগমায়া জানেন না। রাত্রি দুই প্রহর হইল, সন্ন্যাসী দীপ নির্ব্বাণ করিয়া শয়ন করিলেন। যোগমায়া পূর্ব্ব-স্মৃতিদ্বারা ব্যাকুল ও ব্যথিত হইয়া বিধবার নিরানন্দ শয্যায় শয়ন করিলেন। নিদ্রা হইল না! বার বার বাল্যকালের কথা মনে আসিতে লাগিল, বার বার যৌবনের হৃদয়েশ্বরকে মনে পড়িতে লাগিল, বার বার সেই নব বৈধব্যের অসহ্য বেদনা সপ্তবিংশ বৎসর পর বিধবার হৃদয় আবার মন্থন করিতে লাগিল। বালিশে মুখ ঢাকিয়া নীরবে কাঁদিয়া অভাগিনী নিদ্রা যাইল। নিদ্রা স্বপ্নপূর্ণ—বোধ হইল যেন, ছাদের উপর হইতে তাঁহার যৌবনের স্বামী সেই তেজঃপূর্ণ রমণীকান্ত উন্নতস্বরে গীত গাইতেছেন। চমকিত হইয়া হতভাগিনী উঠিল,—প্রাতঃকাল হইয়াছে, সূর্য্যকিরণে বৃক্ষ, তড়াগ ও শস্যক্ষেত্র রঞ্জিত হইয়াছে, আর সেই সূর্য্যালোকে দণ্ডায়মান হইয়া উন্নতস্বরে সরস্বতী ঠাকুর বেদগান করিতেছেন।

তাহার পর?—তাহার পর দিন দিন যখন সন্ন্যাসীর ঘর ঝাঁট দিতে আসিতেন, প্রাতঃকালে বা অপরাহ্নে ফলমূলাদি লইয়া আসিতেন, সন্ধ্যার সময় প্রদীপ জ্বালিয়া আনিতেন,—যোগমায়ার শান্তহৃদয় উদ্বিগ্ন হইত, যোগমায়ার শান্তচিত্ত অশেষ চিন্তাতরঙ্গে

আপ্লুত হইত! আর যখন সরস্বতী ঠাকুর প্রাতঃকালে উন্নতিস্বরে শিষ্যদিগের নিকট উপনিষদ পাঠ করিতেন, অথবা দ্বিপ্রহর নিশি পর্য্যন্ত একাকী দীপালোকে বসিয়া সঙ্গীত-পূর্ণস্বরে মহাভারত ও পুরাণ পাঠ করিতেন,—যোগমায়া নিশ্চেষ্ট হইয়া সেই পাঠকের দিকে চাহিয়া থাকিতেন, চৈতন্যশূন্য হইয়া সেই অমৃতবচন শ্রবণ করিতেন! তাঁহার জীবন আনন্দপূর্ণ হইত, হৃদয় শান্তিপূর্ণ হইত! পাঠ শেষ হইলে অভাগিনী দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া সেই যোগিবরের দিকে চাহিয়া, চাহিয়া শূন্যহৃদয়ে নিজ আবাসে ফিরিয়া যাইতেন! এ কি যৌবনের উদ্বেগ? যোগমায়ার যৌবন ত অনেক দিন পার হইয়া গিয়াছে। এ কি নূতন প্রাণয়ের উদ্রেক? যোগমায়ার হৃদয় ত প্রণয়ের আকাঙ্ক্ষা অনেক দিন ভুলিয়াছে। তথাপি সন্ন্যাসীর সেই প্রশান্ত মুখমণ্ডলের দিকে দেখিলেই যোগমায়ার যেন পূর্ব্বস্মৃতি উদয় হইত, হৃদয় বিলোড়িত হইত, মন নানারূপ চিন্তা বা কল্পনা বা স্বপ্নে ভাসিয়া যাইত!

যেদিন সরস্বতী ঠাকুর আপন জীবন-ইতিহাস হেমচন্দ্র ও শরচ্চন্দ্রকে বলেন, সেদিন যোগমায়ার হৃদয় নানা চিন্তায় একেবারে ব্যাকুল ও বিপর্য্যস্ত হইল। সরস্বতী ঠাকুর ধনীর সন্তান ছিলেন? সরস্বতী ঠাকুর অষ্টাদশ বৎসর বয়সে একটী সঙ্কটে পড়িয়া সর্ব্বস্ব হারাইয়াছেন? সরস্বতী ঠাকুর পশ্চিম হইতে পুনরায় সনাতনবাটীতে ফিরিয়া আসিয়াছেন? সরস্বতী ঠাকুর কি—? বিধাতা, রক্ষা করুন! আমি যেন বৃথা লোভে লুব্ধ না হই, আমি যেন পাপ-মোহে মুগ্ধ না হই, আমি যেন পাগলিনী না হই!

কয়েকদিন ধরিয়া যোগমায়া ব্যাকুলচিত্তা হইয়া রহিলেন, পূর্ব্বস্মৃতি ও নব অপরিস্ফুট আশাতে সে শুষ্ক হৃদয় উথলিতে লাগিল। পরে যেদিন সরস্বতী ঠাকুর যোগমায়ার নিকট যোগমায়ার স্বামীর কথা ও সম্পত্তির কথা উত্থাপন করেন, ও কামিনীকান্তের গৃহিণীর সহিত সাক্ষাৎ করিয়া রমণীকান্তের কথা উত্থাপন করেন,—তখন যোগমায়ার মনে আর সন্দেহ রহিল না। ইচ্ছা হইল, তৎক্ষণাৎ স্বামীর চরণে আছাড় খাইয়া পড়িয়া তখনই সে প্রিয় চরণ দুইটী জড়াইয়া ধরে! কিন্তু স্বামী কি তাহাতে সন্তুষ্ট হইবেন? স্বামী কি তাঁহাকে গ্রহণ করিবেন? স্বামী ত এতদিন অবধি তাঁহাকে স্ত্রী বলিয়া গ্রহণ করিলেন না, সে বিষয়ে পরিচয়ও দিলেন না,—স্ত্রীর কি সে পরিচয় প্রথমে দেওয়া ভাল? নানা চিন্তায় অভিভূত হইয়া যোগমায়া সেদিন রাত্রিতে জল গ্রহণ না করিয়া শুইলেন।

রাত্রিতে ঘুম হইল না। নানা কথা মনে উদয় হইতে লাগিল, সন্ন্যাসীর অবয়ব, সন্ন্যাসীর বেদপাঠ, সন্ন্যাসীর ঝুলিটী মনে পড়িতে লাগিল, সন্ন্যাসীর ঝুলির ভিতর একটী ছোট বাক্স আছে তাহা মনে পড়িতে লাগিল। বাক্সের চাবিটী বালিসের নীচে রাখিয়া সন্ন্যাসী নিদ্রা যান তাহা যোগমায়া দেখিয়াছেন। মনে হইল,—বাক্সে কি আছে? বাক্সটা একবার খুলিয়া দেখিব? তাঁহার বাক্স আমি খুলিব, ইহাতে কি দোষ আছে?

দ্বিপ্রহর রাত্রির সময় দীপ হস্তে করিয়া যোগমায়া সন্ন্যাসীর ঘরে যাইলেন, বালিসের নীচে হইতে আস্তে আস্তে চাবিটী বাহির করিলেন, বাক্সটী খুলিলেন,—যাহা দেখিলেন,

যোগমায়ার চক্ষু দিয়া ঝর ঝর করিয়া জল পড়িতে লাগিল! রমণীকান্ত বিবাহের পর মাতার একগাছি দড়ীহার বধূকে দিয়াছিলেন, যোগমায়া স্বামীর প্রথম উপহারটী হৃদয়ে করিয়া লইয়াছিলেন! কাহারও কাছে রাখিতে বিশ্বাস হয় না বলিয়া স্বামীর কাছেই সে ধন গচ্ছিত রাখিয়াছিলেন,—আজ সপ্তবিংশ বৎসর পর সেই গচ্ছিত ধনটী স্বামীর বাক্সে দেখিলেন। ইতিমধ্যে রমণীবাবু আহত হইয়া দেশত্যাগী হইয়াছেন, দেশে-বিদেশে ভিক্ষা করিয়া খাইয়াছেন, অন্য দার পরিগ্রহ করিয়াছেন, কিন্তু যোগমায়ার হারটী হস্তান্তর করেন নাই, যোগমায়ার গচ্ছিত ধন লোকসান করেন নাই। "প্রভু! তুমি ধর্ম্মপরায়ণ, তাই অভাগিনীর গচ্ছিত ধনটী যত্ন করিয়া রাখিয়াছ! আর একটী ধনও তোমার নিকট গচ্ছিত রাখিয়াছিলাম,—সেটী আমাদের প্রথম ভালবাসা! যেদিন সময় পাইব, যেদিন তুমি অনুমতি দিবে, সেদিন সে ধনটীও দাবি কবিব।" সমস্ত রাত্রি সেই হারটী বুকে কবিয়া যোগমায়া সেই ঘরে বসিয়া কাঁদিলেন, পরে হার পুনবায় বাক্সে রাখিয়া চাবি বালিসের নীচে রাখিয়া, আপন কক্ষে শয়ন করিতে গেলেন।

রমাপ্রসাদ বা রমণীকান্ত ভাবগতিক দেখিয়া, বুঝিলেন, তাঁহাব পতিপরায়ণা হত-ভাগিনী স্ত্রী হৃদয়েশ্বরকে ভুলে নাই,—সন্ন্যাসীর বেশে বা জটাভারে পতিব্রতা বমণীব চক্ষু প্রতারিত হয না,—যোগমায়ার নিকট আর গোপন থাকিবার চেষ্টা বিড়ম্বনা মাত্র। সুতরাং একদিন সন্ধ্যাব সময় যোগমায়াকে গোপনে সমস্ত কথা বলিলেন, সপ্তবিংশ বৎসর পর যৌবনের প্রণয়িনীকে হৃদয়ে ধরিয়া অশ্রুবর্ষণ করিলেন, সযত্নে যোগমায়ার অশ্রুমোচন কবিয়া সেই শুষ্ক ওষ্ঠে চুম্বন করিলেন। পরে অতিশয় গম্ভীরস্বরে বলিলেন,—যোগমায়া! ভগবানের প্রসাদে আমরা আর একদিন পরস্পরের মনের কথা খুলিয়া বলিব, বহুবৎসর পর যৌবনেব প্রণযের কথা স্মরণ করিব,—এখন এই পর্য্যন্ত। যতদিন আমি নিজ নামে প্রকাশ না হই, ততদিন, আমি সন্ন্যাসী মাত্র, তুমি জমীদার-গৃহের বিধবা। ইতিমধ্যে লোকে আমাদের জানিতে পারিলে আমাদের প্রাণের সংশয় আছে,—কামিনীকান্ত-বাবুকে আমি জানি! সাবধান!

যোগমায়া আকাশের চন্দ্র হাতে পাইলেন, কিন্তু সে চন্দ্র আবার মেঘাবৃত হইল! মকদ্দমার তদন্ত ও বিচারের কয়েকদিন যোগমায়া জীবন্মৃত হইয়া ছিলেন, শেষে যাতনা আর সহ্য করিতে না পারিয়া তালপুকুরে আসিয়া বিন্দুবাসিনীর কাছে কাঁদিয়া পড়িলেন, এবং তাঁহাকে লইয়া বর্দ্ধমানে আসিলেন।

বিচার হইয়া গিয়াছে, হৃদয়েশ্বর নিষ্কৃতি পাইয়াছেন, রমনীকান্তের নাম দিগ্দিক উচ্চারিত হইতেছে, পথে, ঘাটে জয়ধ্বনি পড়িতেছে! যোগমায়ার নারীহৃদয় বুঝি আনন্দের উদ্বেগে ফাটিয়া যায়, যোগমায়া অস্থির হইয়া প্রতীক্ষা করিতেছেন। যখন রমণীকান্ত কাছারী হইতে মোক্তারের বাড়ীতে আসিলেন, যখন বাড়ীর ভিতরের উঠানে পদক্ষেপ করিলেন,—যোগমায়া আর সম্বরণ করিতে না পারিয়া আছাড় খাইয়া পড়িয়া স্বামীর প্রিয় চরণ দুইটী জড়াইয়া ধরিলেন! একবার উচ্চৈঃস্বরে প্রাণ ভরিয়া রোদন করিয়া হৃদয়ের বেগ প্রকাশ করিলেন, সপ্তবিংশ বৎসরের জ্বালা-যন্ত্রণা ভুলিলেন।

চারিদিকে লোকে সেই দম্পতিকে ছাড়িয়া সরিয়া গেল, সে আনন্দের ক্রন্দন শুনিয়া

সকলের হৃদয় আলোড়িত হইল, সকলের চক্ষুতে জল আসিল। সুধা ঘরের ভিতর গিয়া খোকাকে চুম্বন করিয়া কাঁদিলেন, বিন্দু স্বামীর হাত ধরিয়া অঞ্চল দিয়া চক্ষু মুছিলেন, বাহিরে চন্দ্রনাথবাবুও হস্তে ললাট স্থাপন করিলেন, চক্ষু হইতে দুই বিন্দু অশ্রু বহিয়া পড়িল। মোক্তার মহাশয় ও তাঁহার গৃহিণী প্রাচীন কালের লোক,—তাঁহারা দুই বাহু তুলিয়া ভগবানকে ডাকিয়া রমণীকান্ত ও যোগমায়াকে আশীর্ব্বাদ করিলেন।

অনেক চেষ্টার পর রমণীকান্ত যোগমায়ার হাত ধরিয়া উঠাইলেন, চক্ষুর জল মুছাইয়া দিলেন, আপনার চক্ষুর জল মুছিলেন। কথা কহিতে পারিলেন না,—নীরবে যোগমায়ার পুরাতন দড়ীহারটী যোগমায়ার গলায় পরাইয়া দিলেন।

## ত্রিংশ পরিচ্ছেদ ঃ শুভবিবাহ

আমাদের ইতিহাস শেষ হইল। আমরা তালপুকুর গ্রামের সপ্তবিংশ বৎসরের ইতিহাস সমাপ্ত করিলাম।

দরিদ্রের কন্যা, দরিদ্রের গৃহিণী, শান্তহৃদয়া বিন্দুবাসিনী আমাদের নায়িকা। বিন্দুকে আমরা হইতে দেখিয়াছি,—বিন্দুর নবম বৎসর বয়সের সময় তাহার মাতার সহিত একদিন সন্ধ্যাবেলা তালপুকুরের ঘাটে সে কন্যাটীকে দেখিয়াছিলাম,—বিন্দুর অষ্টাদশ বৎসর বয়সের সময় কলিকাতায় তাহার বিধবা ভগিনীর বিবাহের নিমন্ত্রণে আমরা গিয়াছিলাম;—এখন বিন্দুর সপ্তবিংশ বৎসর বয়স, তাহার কন্যা সুশীলার বিবাহে আমাদের নিমন্ত্রণ হইয়াছে!

সুধাহাসিনীও দরিদ্র-কন্যা, অকালে বিধবা! আধুনিক শিক্ষাকে আমরা নিন্দা করি, কিন্তু আধুনিক শিক্ষাবলেই সুধা চির হতভাগিনীর অবস্থা হইতে উদ্ধার পাইয়া উন্নতচেতা হৃদয়েশ্বর লাভ করিয়াছে। সুধা চিরকালই প্রফুল্লচিত্তা, প্রফুল্লনয়না ও একটু রসিকা, কিন্তু তালপুকুর গ্রামে তাহার অপেক্ষা প্রকৃত সদগুণবতী, দয়ার্দ্রহৃদয়া, পরোপকারিণী কেহ ছিল না,—জগৎসংসারে তাহার অপেক্ষা পতিপ্রাণা পতিপরায়ণা কেহ নাই।

ধনপুরের ধনবতী বধূ উমাতারার অকাল মৃত্যুতে আমরা অশ্রুজল বিসর্জ্জন করিয়াছি, অভাগিনী কালীতারার অকাল বৈধব্যে আমরা আক্ষেপ করিয়াছি।

হেমচন্দ্র ও শরতের সহিত কলিকাতায় যাইয়া আমরা অনেক বড়লোকের পরিচয় পাইয়াছি, উঁকিঝুঁকি মারিয়া বড়মানুষদের বৈঠকখানা এক আধবার দেখিয়া জীবন সার্থক করিয়াছি। দেবীপ্রসন্নবাবুর বিপুল সংসারে প্রবেশ করিয়া তাঁহার গরবিণী গৃহিণীর সহিত সভয়ে দুই চারিটা কথা কহিয়া আপ্যায়িত হইয়াছি। ধনঞ্জয়বাবুর মর্ম্মরপ্রাসাদ এবং সাদা জুড়ি ও কালো জুড়ি দেখিয়াছি, তাঁহার হৃদয়ের মিত্র ও মিত্রাণী-দিগকে দেখিয়াছি, তাঁহার উন্নতি ও তাঁহার অকালে অবনতিও দেখিলাম। সুচতুর বুদ্ধিমান সুমতিবাবুর ক্রমশঃ উন্নতি দেখিয়াছি, তিনি কবে "রায় বাহাদুর" উপাধি

পাইবেন, পথ চাহিয়া রহিয়াছি। কলিকাতার বড়বাজার দেখিয়াছি, তথায় যশ, মান ও পাণ্ডিত্য বিক্রয় হয়, এবং সুধার বিবাহের সময় কলিকাতার অনেক আর্য্যসন্তান ও সর্ব্বশাস্ত্রবিৎ পণ্ডিতদের পরিচয় পাইয়া জীবন পবিত্র করিয়াছি!

সনাতনবাটীতে অজ্ঞাত সন্ন্যাসীর শাস্ত্রকথা শুনিতে গিয়া প্রসিদ্ধ জমীদার-বংশের কিছু পরিচয় পাইলাম, এবং সম্ভ্রান্ত জমীদার কামিনীকান্তবাবুর দর্শন লাভ করিলাম। সেই বিপুল বংশের নবীনা ও প্রাচীনাদিগের সহিত কখন কখন পুকুরঘাটে দেখা হইয়াছে, ভয়ে ভয়ে এই ইতিহাসে তাঁহাদের দুই একটী কথা লিখিয়াছি, যদি অপরাধ হইয়া থাকে, নবীনা ও প্রাচীনাগণ ক্ষমা করিবেন।

তালপুকুরের "ঠাকুরমা" ও "দাদামহাশয়ের" নিকট অনেক গভীর পরামর্শ পাইয়া আমাদের সমাজের বুদ্ধিমতী ও বুদ্ধিমানগণ উপকৃত হইয়াছেন, এবং সংসারে যথেষ্ট "আদায়" করিতে শিখিয়াছেন, সন্দেহ নাই। তালপুকুরে তারিণীবাবুর বিবাহে আমাদের আনন্দের সীমা ছিল না, তাঁহার মৃত্যুতে আমরা বড়ই বিপদে পড়িয়া কলিকাতা ও বর্দ্ধমান পর্য্যন্ত হাঁটাহাঁটি করিয়াছি। বর্দ্ধমানে যাইয়া পদ্মসরোবরের ন্যায় তথাকার উকিলমণ্ডলীর দর্শন পাইয়াছি, এবং উঁকিঝুঁকি মারিয়া হাকিমদিগের এজলাস ও খাসকামরা দেখিয়া আসিয়াছি।

সংসার ও সমাজ দোষ ও গুণে গঠিত,—যেরূপ দেখিয়াছি, সেইরূপ বর্ণনা করিবার চেষ্টা পাইয়াছি। সমাজে দোষ অনেক আছে, কিন্তু আমি দোষ অপেক্ষা সদগুণই অধিক দেখি, সুতরাং আমাদের ভবিষ্যতের উন্নতির আশা রাখি। যে সমাজে রমণীকান্তের ন্যায় জমীদার আছেন, চন্দ্রনাথের ন্যায় উকিল আছেন, হেমচন্দ্রের ন্যায় পল্লীগ্রামনিবাসী আছেন, শরচ্চন্দ্রের ন্যায় রাজকর্ম্মচারী আছে, সে সমাজের উন্নতির পথ অবরুদ্ধ হইবে না।

যোগমায়া, বিন্দুবাসিনী ও সুধাহাসিনীর ন্যায় পতিপ্রাণা নারী আমাদের বঙ্গদেশের ঘরে ঘরে বাস করেন,—বঙ্গসংসার আজিও বঙ্গনারীদিগের পুণ্যবলে উজ্জ্বল। এবং হেমচন্দ্র একদিন আহার সমাপন করিয়া আমাদের কাণে কাণে বলিলেন,—বঙ্গদেশের রন্ধনশালাও অদ্য পর্য্যন্ত বঙ্গনারীদিগের রন্ধননৈপুণ্যবলে উজ্জ্বল।

রমণীকান্ত বর্দ্ধমানে কয়েক দিন থাকিয়া তথাকার সম্ভ্রান্ত লোকদিগের সহিত আলাপ করিলেন, এবং কয়েকটী গুরুকার্য সম্পাদন করিলেন। কামিনীবাবুর সহিত বিষয়-বিবাদ নিষ্পত্তি করিতে অধিক বিলম্ব হইল না। কামিনীবাবুর উকিলগণই বিষকচুর মকদ্দমা সম্বন্ধে কামিনীবাবুকে যথেষ্ট ভৎ'সনা করিয়া বলিলেন,—আপনি যদি এক্ষণে রমণীবাবুর সমস্ত জমীদারীর অংশ নির্ব্বিরোধে না ছাড়িয়া দেন, এবং রমণীবাবুর নিকট ক্ষমা প্রার্থনা করিয়া তাঁহার সহিত আলাপ না করেন, তবে আমাদের সহিত আপনার সম্বন্ধ এইখানে শেষ হইল। আপনার মকদ্দমা স্পর্শ করিয়া বর্দ্ধমানের উকিলগণ যেরূপ কলঙ্কিত হইয়াছে, এরূপ কলঙ্কের ভার আমাদের পূর্ব্বে কখনও বহন করিতে হয় নাই। কামিনীবাবু মহাবিক্রমশালী জমীদার, কিন্তু অদ্য মহাবিপদে পড়িয়াছেন। সুচতুর সুমতিবাবু তাঁহাকে ত্যাগ করিয়াছেন, বর্দ্ধমানের উকিলগণ তাঁহাকে ভৎ'সনা করিতেছেন, রমণীবাবু ইচ্ছা করিলে তাঁহার বিরুদ্ধে পুরাতন হাঙ্গামার মকদ্দমা স্থাপন

করিতে পারেন! রোষে গর্জ্জন করিয়া কামিনীবাবু অগত্যা ভ্রাতার সমস্ত অংশ ছাড়িয়া দিলেন, জিঘাংসাপূর্ণ হৃদয়ে কলিকাতায় গিয়া একটী বৃহৎ "জাতি-সংরক্ষণ-সমাজ" স্থাপন করিলেন, এবং হৃদয়ের শান্তি লাভের জন্য আবার বাই-নাচ দিবার প্রস্তাব করিলেন, এবং খোজেস্তা সুন্দরীকে পুনরায় ডাকাইয়া পাঠাইলেন!

রমণীকান্তের দ্বিতীয় কার্য্য,—তারিণীবাবুর বিষয় সম্বন্ধে মীমাংসা করা। তারিণীবাবু শেষের উইল দ্বারা সমস্ত সম্পত্তি বিন্দু ও সুধাকে দিয়া গিয়াছেন, কিন্তু তারিণীবাবুর বিধবাকে বঞ্চিত করিয়া সে বিষয় গ্রহণ করিতে হেমচন্দ্র ও শরচ্চন্দ্র অস্বীকার করিলেন। হেমচন্দ্র বলিলেন,—বিষয় সমস্তই শাশুড়ী ঠাকুরাণী গ্রহণ করুন, ও আমরা স্পর্শ করিব না। রমণীকান্ত উত্তর করিলেন,—গোপবালা প্রথম যৌবনে বিধবা হইয়াছেন, তাঁহাকে দেখিবার শুনিবার কোনও লোক নাই; অনেকগুলি টাকা হাতে দিয়া তাঁহাকে শীঘ্র পাপের পথে প্রেরণ করাই কি তোমাদের ইচ্ছা? অনেক তর্কবিতর্কের পর স্থির হইল যে হেম ও শরৎ সে বিষয় দখল করিবেন, এবং বিষয়ের লাভ কড়াক্রান্তি পর্য্যন্ত গণিয়া কিস্তি কিস্তি গোপবালার নিকট প্রেরণ করিবেন। ঘোর অভিমানিনী গোপবালা রোষে গর্জ্জন করিলেন, আবার বিন্দু ও সুধার নিকট ভিক্ষা গ্রহণ করিতে হইল, এই অভিমানে ক্রন্দন করিলেন! তিনি বিন্দু ও সুধার সহিত দেখা করিলেন না, তালপুকুর গ্রামে মুখ দেখাইলেন না, গোকুলচন্দ্রকে সঙ্গে লইয়া বিষয়-উদ্ধারের পরামর্শ করিবার জন্যকলিকাতায় চলিয়া গেলেন। কয়েকদিন পর গোকুলচন্দ্র ব্যর্থ প্রযত্ন হইয়া ফিরিয়া আসিল, গোপবালার আর কোন খবর পাওয়া গেল না। বিন্দুকে লোকে বলিত, গোপবালা পরামর্শ গ্রহণজন্য সুমতিবাবুর বাটীতে সর্ব্বদা যাতায়াত করিতেন।

রমণীকান্তের তৃতীয় কার্য্য,—পুত্রের বিবাহ স্থির করা। অনেকদিন পূর্ব্বে রমণীবাবু হেমচন্দ্রের নিকট আপন জীবন-ইতিহাস ব্যাখ্যা করিবার সময় ভিন্ন জাতির মধ্যে বিবাহ বিধেয় কিনা, সে বিষয়ে হেমবাবুর মত জিজ্ঞাসা করিয়াছিলেন। হেমবাবু এখন সে প্রশ্নের অর্থ বুঝিলেন। তিনি সানন্দে ও অশ্রুপূর্ণ লোচনে যুবা দেবীপ্রসাদের সহিত সুশীলা মাতার বিবাহ দিতে সম্মত হইলেন। সুশীলার মাসী সুশীলাকে চুম্বন করিয়া বলিলেন,—দেখিস বাছা, বড়ঘরের বৌ হইলে যেন আমাদের ভুলে যাসনি!

ব্রাহ্মণপুত্রের সহিত কায়স্থকন্যার বিবাহ হইবে শুনিয়া বর্দ্ধমানে হুলুস্থূল পড়িয়া গেল। কিন্তু হেমচন্দ্র ও রমণীকান্ত কার্য্যে ব্রতী হইলে লোকনিন্দা বা লোকভয়ে হটিবার লোক নহেন। বিবাহের দিন স্থির হইল, বর্দ্ধমানেই বিবাহের পত্র হইয়া গেল, তালপুকুর গ্রামে মহাসমারোহে বিবাহ হইবে স্থির হইল।

শরচ্চন্দ্র মৈমনসিংহে ফিরিয়া গেলেন, কিন্তু সুধা বিবাহ না দেখিয়া যাইবেন না বলিয়া খোকাকে লইয়া হেম ও বিন্দুর সহিত তালপুকুরে আসিলেন। এদিকে রমণীকান্ত ও যোগমায়া মহাসমারোহে সনাতনবাটীতে আসিয়া আপনাদিগের জমীদারী দখল করিয়া বসিলেন। সনাতনবাটীতে হুলুস্থূল পড়িয়া গেল, হাটে-বাজারে আজ নূতন জমীদারের কথা ভিন্ন অন্য কথা নাই, পুকুরঘাটে মেয়েমহলে আজ যোগমায়ার কথা ভিন্ন অন্য কথা নাই! ফুলকুমারী কলসী কাঁকে করিয়া ঘাটে দাঁড়াইয়া বলিতে লাগিলেন,—ও লো, মিন্‌ষে যোগীও নয়, সন্ন্যাসীও নয়, আমাদের তিন-আনি জমীদার লো!

মাথার জটা ফেলে দিয়ে ঠিক যেন কার্ত্তিক ঠাকুরের মত রূপ হয়েছে। যোগমায়াদিদির খুব কপালজোর!

কুসুমকুমারী দাঁতে মিশি দিতে দিতে বলিলেন,—ও লো, কপালজোর মিন্‌ষের! যোগমায়াদিদির কালোপেড়ে কাপড় পরে গায়ে গয়না দিয়ে কেমন রূপ বেরিয়েছে দেখিছিস? ঠিক যেন রাঙ্গা বৌটী বর্দ্ধমান থেকে ঘরে আসিল!

বসন্তকুমারী আলতা-মাখা রাঙ্গা চরণ ধুইতে ধুইতে বলিলেন,—ও লো, যোগমায়া-দিদি রাঙ্গা বৌ হবে কেন? রাঙ্গা বৌ যে ঘরে আস্‌ছে।

হেমকুমারী কলসী নামাইয়া কাকপক্ষ-বিনিন্দিত নিবিড় কৃষ্ণ কেশরাশির বিউনি খুলিতে খুলিতে বলিলেন,—হাঁ, হাঁ, শুনিলাম যে রমণীবাবুর ছেলের সঙ্গে তালপুকুরের হেমবাবুর মেয়ের বিয়ের সম্বন্ধ হয়েছে!

গরবিণী স্বর্ণকুমারী স্পর্দ্ধায় তাবিজ-বাঁধা হাত নাড়িয়া বলিলেন,—দূর পোড়াকপালী! তাও কি হয় লো? আমরা যে বামুণ লো, আমরা যে দেবী লো! আমাদের সঙ্গে কি কায়েতের বিয়ে কখন হয়?

রমণীকান্ত গ্রামে আসিয়া গ্রামের ইতর ভদ্র সকলকে বস্ত্র, মিষ্টান্ন ও নানারূপ উপহার বিতরণ করিলেন; যোগমায়া জমীদার-গৃহের বৌ, ঝি, প্রাচীনা, নবীনা, সকলকে সমান সম্মান করিয়া বস্ত্র ও অলঙ্কার বিতরণ করিলেন। গ্রামে নূতন জমীদারের জয়-জয়কার হইতে লাগিল, জমীদার-গৃহে ও পুকুরঘাটেও যোগমায়ার চরিত্র সমালোচনা কিছুদিন স্থগিত রহিল! প্রাচীনাগণ নূতন তসর ও গরদের কাপড় পরিয়া অনুগ্রহ করিয়া বলিলেন,—না, বাছা যোগমায়ার মায়াদয়া আছে, আমাদের জন্য একটু ভক্তি আছে, তা ত চিরকালই বলেছি। তবে কপাল মন্দ, তাই একটা ইতর জাতির সতিন হয়েছিল, তারই ছেলেটাকে কায়েতের ঘরে বিয়ে দিতেছে; নিতান্ত ভাঙ্গা কপাল, নৈলে কি বামুণের ঘরের বৌ হইয়া কায়েতের সঙ্গে সম্বন্ধ করে?

গ্রামের পণ্ডিতাভিমানী শাস্ত্রজ্ঞগণ দলবদ্ধ হইয়া একদিন রমণীবাবুর নিকট গিয়া এরূপ গর্হিত সম্বন্ধ করিতে নিষেধ করিলেন, সমাজের আদেশ লইয়া শাস্ত্রসম্মত কাজ করা ভাল, এইরূপ নানা তর্ক করিলেন। রমণীবাবু হাসিয়া জিজ্ঞাসা করিলেন,—কাহার আদেশ লইব? দেশের রাজা ভিন্নধর্ম্মী, তাঁহারা শাস্ত্রকথা জানেন না। আপনারা শাস্ত্রকথা জানেন, কিন্তু নিজের প্রভুত্বটী বজায় রাখিবার জন্য অন্যরূপ ব্যবস্থা দান করেন। সেই জন্যই লোকে সে ব্যবস্থা তুচ্ছ করিয়া নিজের ধর্ম্মজ্ঞান অনুসারে সমাজের উন্নতিসাধন করিতেছে। লোকে এক্ষণে জাহাজে করিয়া শ্রীক্ষেত্র, চট্টগ্রাম, মান্দ্রাজ, বোম্বাই প্রভৃতি স্থানে যাইতেছে, সে বিষয়ে আপনারা ব্যবস্থা দিয়াছিলেন কি? লোকে এক্ষণে নানাজাতি একত্র হইয়া বিদ্যালয়ে একত্র পাঠ করিতেছে, সংসারে একত্র ব্যবসা করিতেছে, অনেক স্থলে একত্র আহারাদি করিতেছে, সে বিষয়ে আপনারা ব্যবস্থা দিয়াছিলেন কি? লোকে এক্ষণে বহুবিবাহ ত্যাগ করিতেছে, বাল্যবিবাহ ত্যাগ করিতেছে, স্ত্রীদিগকে শিক্ষা দিতেছে, বালবিধবাদিগের বিবাহ দিতেছে, সে বিষয়ে আপনারা ব্যবস্থা দিয়াছিলেন কি? লোকে এক্ষণে নানাজাতি একত্র হইয়া রাজনৈতিক উন্নতিসাধন করিতেছে, জাতীয় ঐক্যসাধন করিতেছে, সে বিষয়ে আপনারা ব্যবস্থা

দিয়াছিলেন কি? লোকে এক্ষণে জগৎ পরিক্রমণ করিয়া বিদ্যালাভ করিতেছে, বহুদর্শিতা লাভ করিতেছে, সে বিষয়ে আপনারা ব্যবস্থা দিয়াছিলেন কি? প্রিয় বন্ধুগণ! ধর্ম্মই মনুষ্যের প্রকৃত বন্ধু, ধর্ম্মই উন্নতির প্রধান উপায়। আপনারা যদি ধর্ম্মের দিকে দৃষ্টি রাখিয়া, প্রাচীন শাস্ত্রের দিকে দৃষ্টি রাখিয়া ব্যবস্থা দিতেন, তাহা হইলে সমাজের উন্নতিসাধন করিতে পারিতেন। আর যদি কেবল নিজের স্বার্থের দিকে দৃষ্টি রাখিয়া ব্যবস্থা দেন, তাহা হইলে সে ব্যবস্থা তুচ্ছ করিয়া হিন্দুসমাজ আপনার উন্নতির পথ পরিস্কার করিবে! পণ্ডিতমহাশয়গণ, প্রকৃত ধর্ম্ম একটু আলোচনা করিবেন, প্রাচীন শাস্ত্র একটু দেখিবেন, বেদাদি একটু পাঠ করিবেন, শাস্ত্রে বলে, বেদাদি পাঠ না করিয়া ব্যবস্থা দান করিলে তাহাতে পাপ হয়,—দেশের সর্ব্বনাশ হয়।*

ব্রাহ্মণ পণ্ডিতগণ বিদায় হইলে কলিকাতা হইতে কামিনীকান্তবাবুর প্রেরিত কয়েকজন মহাসম্ভ্রান্ত পরামর্শদাতা আসিয়া কামিনীকান্তবাবুর নামে এ বিবাহ নিষেধ করিতে বসিলেন। কামিনীবাবু বলিয়া পাঠাইয়াছেন,—আমাদের মধ্যে যাহা হইয়াছে, এখন আর বিবাদ-বিসম্বাদ নাই, এক্ষণে রমণীবাবু যেন এরূপ অধর্ম্মাচরণ করিয়া বংশে কলঙ্ক না আনেন! রমণীকান্ত হাসিয়া বলিলেন,—আমার ক্ষুদ্র বুদ্ধিতে যতদূর বুঝিতে পারিতেছি, আমি ধর্ম্ম অনুসারেই কার্য্য করিতেছি। জ্যেষ্ঠমহাশয়কে জানাইবেন, তিনিও ধর্ম্ম অনুসারে আচরণ করিলে এ প্রাচীন বংশ সম্মানিত হইবে, নর্ত্তকী-সঙ্গ ত্যাগ করিয়া গৃহে আসিলে পতিব্রতা গৃহিণী সম্মানিত হইবেন। শাস্ত্রে বলে, পতিব্রতা পরিত্যাগ করিলে গর্দ্দভচর্ম্ম পরিধান করিয়া ছয় মাস প্রায়শ্চিত্ত করিতে হয়।*

কামিনীকান্তের বন্ধুগণ প্রস্থান করিলে পর তালপুকুর ও সনাতনবাটীর দলপতিগণ সমবেত হইয়া এ কার্য্য নিষেধ করিবার জন্য রমণীকান্তবাবুর নিকট আসিলেন, তালপুকুরের ঘোষালের পো তাঁহাদের বক্তা। ঘোষালমহাশয়ের সুন্দর বক্তৃতা অনেকক্ষণ শুনিয়া রমণীকান্তবাবু সহাস্যবদনে উত্তর দিলেন,—পণ্ডিতপ্রবর! ভিন্ন-জাতির মধ্যে বিবাহ-কার্য্য অধর্ম্ম বলিয়া আমার ক্ষুদ্র বুদ্ধিতে বোধ হয় না—বিবাহিতা নারীর প্রতি নিষ্ঠুর আচরণ করাই অধর্ম্ম বলিয়া আমার বোধ হয়। তোমার সাধ্বী সহধর্ম্মিণীকে শিশু অবস্থায় আমি ক্রোড়ে করিয়া খেলা দিয়াছি, আজি তোমার নৃশংস আচরণে সে অকালে মৃত্যুশয্যায় প্রায় শায়িত, তাই এ কথা বলিতেছি, ক্ষমা করিও। নারীকে ক্লেশ দিলে বংশ নির্ব্বংশ হয়, এই শাস্ত্রের বচন।† শাস্ত্রের আদেশ পরকে শুনাইবার যেরূপ অভ্যাস আছে, নিজের জীবনে পালন করা বোধ হয় তোমার ততদূর অভ্যাস নাই। সেইজন্য অন্য একটী আদেশ দিতেছি,—তোমার গৃহিণী আমার কন্যাস্বরূপ, এবং তুমি আমার জমীদারীর মধ্যে বাস কর। সাবধান!

ঘোষালের পো মুখটী চূণ করিয়া উঠিয়া গেলেন। শুনিয়াছি সেই দিন হইতে সহধর্ম্মিণীর জন্য একজন পরিচারিকা রাখিলেন, এবং নিজেও একটু যত্ন করিতে লাগিলেন। দুঃখিনী ঘোষালপত্নী প্রাণে বাঁচিল।

বশিষ্ঠ ধর্ম্মসূত্র ৩। ৬, ১২।
* আপস্তম্ব ১। ১০। ২৮। ১৯।
† মনুসংহিতা ৩। ৫৭।

সকল বন্ধু ও পরামর্শদাতৃগণ চলিয়া গেলে পর সন্ধ্যার সময় হেমচন্দ্র রমণীবাবুর নিকট আসিয়া বলিলেন,—জগৎসুদ্ধ লোক এ বিবাহকার্য্যে আপত্তি করিতেছে, আপনি যদি এখন নিরস্ত থাকিতে ইচ্ছা করেন, তবে তাহাই করুন। আমার জন্য কেন জগতের নিকট অবমানিত হইবেন?

রমণী। হেমচন্দ্র! এ কার্য্যে তোমার মনে কোন সন্দেহ হইতেছে? তোমার হৃদয়ে কোন আপত্তি উত্থাপিত হইয়াছে?

হেম। কিছুমাত্র নহে। আমাকে লোকে অনেকদিন একঘরে করিয়াছে। আপনি আমার সহিত এ সম্বন্ধে স্বীকৃত হইয়া আমাকে সম্মানিত করিয়াছেন। আমার কন্যাকে সম্মানিত করিয়াছেন। আমি কেবল আপনার জন্য বলিতেছিলাম।

রমণী। তবে নিশ্চিন্ত হও। তোমার ন্যায় কুটুম্ব পাইয়া আমিও সম্মানিত হইয়াছি, সুশীলা মাতার ন্যায় শান্ত, সরলা, সর্ব্বগুণসম্পন্না সহধর্ম্মিণী পাইয়া দেবীপ্রসাদও সম্মানিত হইবে। আমি হিন্দুধর্ম্ম ও হিন্দুশাস্ত্র যতদূর বুঝি, কর্ত্তব্য ও অকর্ত্তব্য যতদূর বুঝি—এ কার্য্য ধর্ম্মবিরুদ্ধও নহে এবং কর্ত্তব্যবিরুদ্ধও নহে। আমার হৃদয় যখন সৎকার্য্য করিতে আমাকে আদেশ দেয়, লোকনিন্দা-ভয়ে সে কার্য্য হইতে নিরস্ত থাকা আমার অভ্যাস নাই।

সনাতনবাটীর জমীদার রমণীকান্তের একমাত্র পুত্রের বিবাহ উপলক্ষে মহাসমারোহ হইল। রমণীকান্ত নিজে সমারোহ ভালবাসেন না—গত সপ্তবিংশ বৎসর পর্য্যন্ত ভূমিতে কম্বল বিছাইয়া শয়ন এবং অতি সামান্য খাদ্য ভক্ষণ তাঁহার অভ্যাস। কিন্তু অদ্য সমারোহ না করিলে নয়। অদ্য দেশে দেশে সংবাদ প্রচার হইয়াছে যে মহাবলপরাক্রান্ত জমীদার রমণীকান্ত সনাতনবাটীতে ফিরিয়া আসিয়া নিজ সম্পত্তি অধিকার করিয়াছেন। অদ্য গ্রামে গ্রামে সংবাদ প্রচার হইয়াছে যে শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণ জমীদার প্রাচীন হিন্দুশাস্ত্র অনুসারে আপন সন্তানকে কায়স্থ-কন্যার সহিত বিবাহ দিবেন। অদ্য ঘরে ঘরে প্রচার হইয়াছে যে দেবতুল্য দেবীপ্রসাদের সহিত লক্ষ্মী-সদৃশা সুলক্ষণা সুশীলার বিবাহকার্য্য সম্পাদন হইবে। চারিদিকের গ্রাম হইতে সহস্র সহস্র ইতর ভদ্র লোক সনাতনবাটীতে নবজমীদারের পুত্রবিবাহ দেখিতে আসিয়াছে; প্রাচীন জমীদার গৃহ আজি নূতন সংস্কার প্রাপ্ত হইয়া, নিশান ও পতাকায় আচ্ছাদিত হইয়াছে; গ্রামে, বাজারে, হাটে, দোকানে লোকে আজি সেই বিবাহের কথা কহিতেছে; মেয়েমহলে আজি বড় রঙ্গের কথা গড়াইতেছে! বিবাহের দিন প্রাতঃকালে যখন সূর্য্য উদয় হইল, তখন সনাতনবাটী লোকে লোকারণ্য, তোরণ ও পতাকায় উজ্জ্বল, বিবাহের বাদ্যরবে ও মনুষ্য-কোলাহলে পরিপূর্ণ এবং নবজাত সূর্য্যালোক এবং হৃদয়ের আনন্দালোকে স্নাত।

সন্ধ্যার সময় বর বাহির হইল। সনাতনবাটী হইতে তালপুকুর পর্য্যন্ত যে পথ গিয়াছে, সে পথ আজি দীপালোকে সমুজ্জ্বল। সহস্র মশালধারী সেই পথে দিবালোক বর্ষণ করিতেছে, দশসহস্র পল্লীগ্রামনিবাসী সেই পথে দণ্ডায়মান হইয়া তাহাদিগের নবজমীদার ও জমীদারপুত্রকে দেখিতে আসিয়াছে। সেই ভিড়ের মধ্য দিয়া বাদ্যকরেরা রণবাদ্য বাজাইয়া অগ্রসর হইল; মশালধারিগণ সারি সারি মশালের আলোক বর্ষণ করিতে লাগিল; এবং তাহার মধ্যে কখন কখন গন্ধকের আলোক, বা রক্ত বা পীত বা

হরিদ্বর্ণ আলোক নয়ন ঝলসিত করিল। বহু বন্ধু বেষ্টিত হইয়া দীর্ঘকায় তেজঃপূর্ণ রমণীকান্ত পদব্রজে চলিতেছেন, এবং তাঁহার পশ্চাতে রৌপ্য-বিমণ্ডিত শিবিকায় কার্ত্তিকেয়তুল্য সৌন্দর্য্য ও বীর্য্যসম্পন্ন দেবীপ্রসাদ দর্শন দিলেন! সহস্র সহস্র পল্লীগ্রামনিবাসিগণ যখন নবজমীদারের দর্শন পাইল, যখন বিবাহবেশে নবীন জমীদার-পুত্রকে দেখিতে পাইল, তখন তাহারা হৃদয়ের উল্লাসে জয় জয় নাদ উচ্চারণ করিয়া মেদিনী ও নৈশ আকাশ কম্পিত করিল!

এদিকে দরিদ্র বিন্দুবাসিনীর ক্ষুদ্র কুটীরও লোকে আজি পরিপূর্ণ। বিন্দুবাসিনী দরিদ্র, বিন্দুবাসিনীকে লোকে একঘরে করিয়াছে, সুতরাং সচরাচর তাঁহার ক্ষুদ্র কুটীরে অধিক লোকের সমাগম ছিল না। কিন্তু আজি দেশের জমীদারের একমাত্র পুত্রের সহিত তাঁহার কন্যার বিবাহ হইবে, বিন্দুবাসিনী জমীদারের কুটুম্বিনী হইবেন, সুশীলা জমীদার-গৃহের গৃহিণী হইবেন, সুতরাং দেশের মেয়ে আজ বিন্দুর বাড়ী ছাইয়া ফেলিয়াছে। বহু পুরাতন বন্ধুগণ এতদিন পর তাঁহাদের স্মরণ করিলেন, জ্ঞাতি কুটুম্বগণ এতদিন পর সুশীলার তত্ত্বতল্লাস করিলেন, এই আয়ুর্ব্বর্দ্ধনকামনায় বস্ত্র ও মিষ্টান্ন পাঠাইলেন। প্রাতঃকালের সূর্য্যরশ্মিতে যেমন নানা বৃক্ষ হইতে শত শত পক্ষী আসিয়া গগন ছাইয়া ফেলে,—বিন্দুবাসিনীর সৌভাগ্যদিনের উদয়ে জ্ঞাতি কুটুম্বগণ সেইরূপ চারিদিক হইতে আসিয়া দরিদ্রের ক্ষুদ্র কুটীর ছাইয়া ফেলিলেন।

সে মেয়েমহলের মধ্যে আজি সুধাহাসিনীর ন্যায় কে প্রফুল্লা, কে রসিকা, কে সানন্দহৃদয়া? সুধার বিবাহের সময়ে অনেকে যাহার-পর-নাই নিন্দা করিয়াছিলেন, অপবাদ দিয়াছিলেন, সুধাকে ব্যাভিচারিণী বলিয়া সমাজ হইতে বহিস্কৃত করিয়াছিলেন, আজি সুধা বড়লোকের গৃহিণী হইয়াছেন, বড়লোকের কুটুম্বিনী হইতে চলিলেন, সুতরাং সেই সেমস্ত লোকেই অদ্য সুধাকে কত মিষ্ট কথা কহিতেছেন, সুধাকে তুষ্ট করিতে কত যত্ন করিতেছেন! সুধার সরল ও পূর্ণ-হৃদয়ে রোষের লেশ মাত্র নাই—যাঁহারা তাঁহাকে এককালে নিন্দা করিয়াছিলেন, সুধা তাঁহাদিগকে ভগিনীর ন্যায় সম্ভাষণ করিতেছেন, যাঁহারা তাঁহাকে ব্যাভিচারিণী বলিয়া সমাজ হইতে বহিস্কৃত করিয়াছিলেন, সুধা আজি তাঁহাদিগের হাত ধরিয়া সমাদর করিতেছেন, গলা ধরিয়া মিষ্টালাপ ও হাস্য করিতেছেন! ক্ষমা সমাজের বন্ধনী, ক্ষমা মনুষ্যের হৃদয়ের তোষিণী। রোষ, ঈর্ষ্যা, অভিমান ও গর্ব্ব আমাদের সকলেরই আছে, এবং ইহার পরবশ হইয়া আমরা প্রত্যহ আমাদের ক্ষুদ্র সমাজে অনৈক্যসাধন করিতেছি। যাঁহারা এই সকল রিপু দমন করিয়া ক্ষমা-পরবশ হইয়া শত্রু-মিত্রকে আলিঙ্গন করেন, সমাজে ঐক্য স্থাপন করেন, হৃদয়ে শান্তি স্থাপন করেন, তাঁহারাই প্রকৃত দেশহিতৈষী, তাঁহাদিগকে দেব বলিয়া আমি প্রণাম করি।

বড় আহ্লাদের সহিত সুধা আজি সুশীলাকে সাজাইতে বসিয়াছেন,—সে শাস্ত্রে সুধার ন্যায় কোন্ নবীনা পারদর্শিনী? আট বৎসর পূর্ব্বে সে বিধবা বালিকা দিদির ঘরে রন্ধন-কার্য্য করিত, বাসন মাজিত, ঘর ঝাঁট দিত, আর বিড়ালছানা লইয়া খেলা করিত, সংসার কাহাকে বলে জানিত না, প্রণয় কাহাকে বলে বুঝিত না; আট বৎসরের মধ্যে সুধা প্রণয় বুঝিয়াছে, বিবাহের অর্থ বুঝিয়াছে, সংসার জানিয়াছে,

নবজাত পুষ্পের ন্যায় তাহার হৃদয়ের সুকুমার বৃত্তিগুলি একে একে প্রস্ফুটিত হইয়াছে, সেই মনোবৃত্তিগুলির সহিত যেন তাহার দেহলতা নব সৌন্দর্য্যে উজ্জ্বল হইয়াছে! লাবণ্যময়ী যুবতী আজি স্বামীর প্রেমধনে ধনবতী, স্বামীর সৌভাগ্যে ভাগ্যবতী, পুত্রের স্নেহে স্নেহময়ী। সমাজ যে কোরকটী অকালে পদে দলিত করিবে ইচ্ছা করিয়াছিল, নবশিক্ষার স্নিগ্ধ কিরণে সে কোরকটী পুষ্পিত হইয়াছে, জগৎসংসারে কি সুগন্ধ, কি আমোদ বিতরণ করিতেছে। কোন্ দরিদ্রা সুধার নিকট আসিয়া বঞ্চিত হইয়া যায়, কোন্ হতভাগিনী সুধার মায়া, সুধার স্নেহ, সুধার সহানুভূতি পাইয়া আপনাকে ভাগ্যবতী না মনে করে? সুশীলাকে মনের মতন করিয়া সাজাইতে সাজাইতে সুধার আপন জীবনের কথা কি এক একবার মনে উদয় হইল? আপনি যে প্রণয়ধন, যে স্বামীর ভালবাসা পাইয়াছেন, সুশীলা মাতা সেই ধনে চির ভাগ্যবতী হয়, বার বার এই নীরব আশীর্ব্বাদ করিতে করিতে সুধার হৃদয় ভালবাসায় প্লাবিত হইল। মনের মতন করিয়া বালিকার সুন্দর কেশপাশের উপর সিঁথি পরাইয়া দিলেন, সুললিত বাহু ও হস্তে তাবিজ ও বাজু, দমদম ও বলয় পরাইয়া দিলেন। লাবণ্যময় কণ্ঠ ও বক্ষঃস্থলে সখের সপ্তনর ঝুলাইয়া দিলেন। হাসিতে হাসিতে বড় নৈপুণ্যের সহিত বালিকার চুল বাঁধিয়া দিলেন, বড় স্নেহের সহিত কপালে চন্দনের টিপ পরাইয়া দিলেন! বৈকাল হইতে সন্ধ্যা পর্য্যন্ত সজ্জাকার্য্য চলিতে লাগিল, কন্যাকে সাজান আর শেষ হয় না! স্নেহময়ী মাতা বিন্দুবাসিনী এক একবার ঘরে আসিয়া তাড়া দিতেছেন, কিন্তু রসিকা সুধাহাসিনী আজ ছাড়িবার লোক নহেন, হাসিতে হাসিতে বলিলেন,—দিদি, খাওয়া-দাওয়ার আয়োজন তুমি গিয়া দেখ,—কন্যা সাজান আজ আমার কাজ!

হাসিতে হাসিতে বিন্দুবাসিনী খাওয়া-দাওয়ার আয়োজন দেখিতে গেলেন। নূতন রন্ধনশালা প্রস্তুত হইয়াছে, সনাতনবাটী হইতে ভাল ভাল পাচক ব্রাহ্মণ আসিয়া বড় সমারোহে রন্ধনকার্য্য আরম্ভ করিয়া দিয়াছে। ঘর ও প্রাঙ্গণ নানারূপ মিষ্টান্নে ভরিয়া গিয়াছে, বর্দ্ধমান হইতে ভাল ভাল খাজা, সীতাভোগ ও মিহিদানা আসিয়াছে, সে খাজাগুলি এক একখানি থালার ন্যায় বৃহৎ, সে মিহিদানার দানাগুলি এক একটী সরিষার ন্যায় সূক্ষ্ম! সমস্ত বাটী মেয়েতে ভরিয়া গিয়াছে, সকলে কন্যার মাতাকে সম্ভাষণ করিতেছে, সমাদর করিতেছে, তোষামোদ করিতেছে,—আজি বিন্দুবাসিনীর ন্যায় কে ভাগ্যবতী?

এইরূপ আনন্দের দিনে, উৎসবের দিনে, বিন্দুবাসিনীর এক একবার পুরাতন কথা মনে পড়িতে লাগিল; আলোকপূর্ণ দিনে এক একটী ক্ষুদ্র মেঘের ন্যায় সুখের দিনে এক একবার দুঃখের কথা হৃদয়-আকাশ দিয়া চলিয়া যায়। অষ্টাদশ বৎসর পূর্ব্বে বিন্দুবাসিনীর দুঃখিনী মাতা দুই বালিকাকে লইয়া এই গ্রামে বাস করিতেন, পুকুর হইতে জল আনিতেন, ঘর ঝাঁট দিতেন, রাঁধাবাড়া করিতেন, মেয়ে দু'টীকে দুঃখে মানুষ করিতেন।

আজি যদি সেই স্নেহময়ী মাতা ফিরিয়া আসিতে পারিতেন, আজি যদি হেমচন্দ্র ও শরচ্চন্দ্রের ন্যায় জামাতা দুইটীকে দেখিতে পাইতেন, আজি যদি বিন্দু ও সুধাকে একবার

"আয় মা, কোলে আয়" বলিয়া আলিঙ্গন করিতে পারিতেন, আজ যদি লক্ষ্মীস্বরূপা দৌহিত্রী সুশীলাকে বুকে লইয়া একবার সাশ্রুজলে আশীর্ব্বাদ করিতে পারিতেন, আজি যদি মাতার পুণ্যবলে কন্যাদিগের সৌভাগ্যের উদয় দেখিতে পাইতেন, আজি যদি বিন্দুর সংসারে অধিষ্ঠাত্রী দেবী হইয়া সকলকে আশীর্ব্বাদ করিতে পারিতেন, তাহা হইলে বিন্দুর ঘর কি আনন্দপূর্ণ হইত, বিন্দুর সংসার কি জ্যোতিঃপূর্ণ হইত! লোকপূর্ণ প্রাঙ্গণ হইতে সরিয়া গিয়া নীরবে বিন্দুবাসিনী একবিন্দু অশ্রুবর্ষণ করিলেন, নীরবে আকাশের দিকে চাহিয়া স্বর্গীয়া মাতার জ্যোতির্ম্ময় রূপ অনুভব করিয়া একটী প্রণাম করিলেন; এবং আশীর্ব্বাদ প্রার্থনা করিলেন।

বিবাহের দিন শোকের দিন নহে, বাদ্যকরগণ সজোরে বাদ্য করিয়া উঠিল, বাহিরবাটী হইতে কন্যাযাত্রদিগের ঘন ঘন সানন্দ হাস্যরব শব্দিত হইতে লাগিল। সেই কন্যাযাত্রদিগের মধ্যে হেমচন্দ্র আজি শান্তহৃদয়, প্রফুল্লমনা, সহাস্যবদন! লোকে তাঁহাকে অনেক নিন্দা করিয়াছে, বিধবা শ্যালীর বিবাহ দেওয়ায় একঘরে করিয়াছে, কিন্তু তাঁহার দেবতুল্য চরিত্র দেখিয়া সকলেই শ্রদ্ধা, ভক্তি ও মান্য করে। সচরাচর যে গুণগুলিদ্বারা লোকে "বড়লোক" হয়, হেমচন্দ্রের তাহার একটীও নাই। হেমচন্দ্রের ধন নাই, জমীদারী নাই, বিশেষ বিদ্যা নাই, জগৎ-সংসারে নাম নাই, রাজদত্ত উপাধি নাই, কোনও বিষয়ে অধিক গৌরব নাই। তথাপি সেই সামান্য দরিদ্র পল্লীবাসীর হৃদয়ের সাহস, নির্ভীকতা ও পবিত্রতা দেখিয়া শরচ্চন্দ্র ও রমণীকান্ত আকৃষ্ট হইয়াছেন, তাহার কর্ত্তব্যসাধনে অবিচলিত উৎসাহ ও প্রতিজ্ঞা দেখিয়া পল্লীগ্রামবাসী ও নগরবাসিগণ চমৎকৃত হইয়াছেন! দারিদ্র্যে, শোকে, রোগে মহামনা হেমচন্দ্রের মন একদিনও টলে নাই; নিন্দা, ভৎর্সনা ও অপবাদে, একদিনের জন্য কর্ত্তব্যসাধনের পথ হইতে তাঁহার পদস্খলিত হয় নাই, অবনতির সময় বা উন্নতির সময় তাঁহার হৃদয় এক মুহূর্ত্তের জন্য বিচলিত হয় নাই! এরূপ পুরুষসিংহের নিকট ধন কি ছার, মান-গৌরব কি ছার! লক্ষ্মী স্বয়ং এরূপ সাহস ও নির্ভীকতায় বশীভূতা হইয়া এরূপ লোকের দিকে আকৃষ্ট হয়েন। সনাতনবাটীর জমীদার আজি দরিদ্র হেমচন্দ্রের সহিত কুটুম্বিতা স্বীকার করিয়া আপনাকে সম্মানিত জ্ঞান করিতেছেন, দরিদ্র হেমচন্দ্রের নাম আজি পথে-ঘাটে, ধার্ম্মিক লোক মাত্রে উচ্চারণ করিতেছেন!

দেখিতে দেখিতে নৈশ আকাশে আলোক দেখা দিল, মহাকোলাহল গগনমার্গে উত্থিত হইল,—ঐ বরযাত্র সমারোহে আসিতেছে। সকলে শশব্যস্ত হইয়া বরযাত্রদিগকে আহ্বান করিল, হেমচন্দ্র শ্রদ্ধা ও ভক্তি সহকারে মহাসম্ভ্রান্ত জমীদার রমণীকান্তবাবুকে আলিঙ্গন করিলেন।

বিস্তীর্ণ বিবাহসভা প্রস্তুত হইয়াছে। উপরে চন্দ্রাতপ ঝলমল করিতেছে, চন্দ্রাতপ হইতে অনেকগুলি ঝাড় দিবার ন্যায় আলোক বর্ষণ করিতেছে, চারিদিকে ভৃত্য ও অনুচরগণ বসন্ত রঙ্গের কাপড় পরিয়া ঘন ঘন পাখা করিতেছে, মালীগণ স্তূপাকারে পুষ্প সাজাইয়া দিয়াছে, গ্রামের বালকগণ কন্যাযাত্র ও বরযাত্রের গায়ে গোলাপ বর্ষণ করিতেছে, গায়কগণ সঙ্গীতে সে সভা পূর্ণ করিতেছে, এবং কখন কখন দূর হইতে প্রজাদিগের জয় জয় শব্দ গগনে উত্থিত হইতেছে। এই সভার মধ্যে, রক্তবর্ণ বস্ত্রের

আসনের উপর দেবীপ্রসাদের দেবতুল্য মূর্ত্তি বড় শোভা পাইতেছে! মস্তকে টোপর, গৌরবর্ণ বৃহৎ স্কন্ধে চেলির চাদর লম্বিত রহিয়াছে, বিশাল বক্ষঃস্থলের উপর একটী মুক্তাহার ঝুলিতেছে,—সেরূপ মুক্তা রাজগৃহেও বিরল। যুবার উন্নত ললাটের উপর শ্বেতচন্দন শোভা পাইতেছে, যুবার জ্বলন্ত ভ্রমরকৃষ্ণ নয়নদ্বয়ে দীপালোকে প্রতিফলিত হইতেছে। সভাস্থ সকলে যখন সেই দেবতুল্য মূর্ত্তির দিকে অবলোকন করিলেন, সকলে একস্বরে যুবককে আশীর্ব্বাদ করিতে লাগিলেন। সঙ্গীত শব্দ উত্থিত হইয়া সভা পরিপূর্ণ করিল, চন্দ্রাতপ লঙ্ঘন করিয়া নৈশগগনে উত্থিত হইল।

বর ভিতরবাটীতে গেলেন। অমনি শত নারীর কণ্ঠনিঃসৃত "হুলু" ধ্বনিতে বাটী শব্দিত হইল, ঘন ঘন শঙ্খনিনাদে গ্রাম পূর্ণ হইল। আজি রাত্রিতে সেই মেয়েমহলে কি ভিড়, কি হাস্যধ্বনি, কি নারীকণ্ঠনিঃসৃত কলকল শব্দ, তাহা বর্ণনায় আমরা অক্ষম। পতিপুত্রবতী নারীগণ বড় আনন্দের সহিত এই শুভকার্য্যে যোগ দিলেন, এবং সুন্দর বরটীকে ঘিরিয়া নানা হাস্যপরিহাস করিতে করিতে স্ত্রী-আচার সম্পাদন করিলেন। অবগুণ্ঠনবতী সুশীলাকে সাতবার বরের চতুর্দ্দিকে প্রদক্ষিণ করান হইল, এবং সুশীলার বয়স্কা দুই একজন রসিকা বালিকা সুন্দর বরের কাণ দু'টী একবার মলিয়া দিল!

স্ত্রী-আচারের পর বরকন্যা বাহিরে আসিলেন, সভাস্থল শোভা করিয়া বসিলেন! সভাস্থ সকলে পূর্ব্বেই বরের উজ্জ্বল সৌন্দর্য্য দেখিয়া অনেক স্তুতিবাদ করিয়াছিলেন, এক্ষণে লক্ষ্মীস্বরূপা সুশীলার কান্তি, লাবণ্য ও কমনীয়তা দেখিয়া ভূয়োভূয়ঃ স্তুতি করিতে লাগিলেন। "আজ বিধাতা যোগ্যের সহিত যোগ্যকে মিলাইলেন, সনাতন-বাটীর বংশ চিরস্থায়ী হউক, রমণীকান্তের পর দেবীপ্রসাদ আমাদের জমীদার হউন, সুশীলা মাতা মাতাস্বরূপ প্রজাকে লালন পালন করুন," এইরূপ আশীর্ব্বাদ-কথা চারিদিকে শ্রুত হইতে লাগিল।

বিবাহকার্য্য সম্পাদিত হইল, বর ও কন্যা বাসর ঘরে প্রস্থান করিলেন,—সে রাত্রিতে সে ঘরের কথা আমরা ঠিক জানি না, সুতরাং কিরূপে এই ইতিহাসে লিপিবদ্ধ করিব? তবে শুনিয়াছি, তালপুকুরের মেয়েরা বড় চতুরা, আর বেচারা দেবীপ্রসাদ চিরকাল বিদেশে বাস করিয়াছে, বঙ্গমহিলাগণ কিরূপ সামগ্রী এই তাহার প্রথম পরিচয়! শুনিয়াছি, দেবীপ্রসাদ পিতার সহিত অনেক দেশ পর্য্যটন করিয়াছে, অনেক বিপদ-আপদে পড়িয়াছে, কিন্তু এরূপ বিষম বিপদে কখনও পড়ে নাই! শুনিয়াছি, সে রাত্রির রঙ্গরস, হাস্যপরিহাস, ও সঙ্গীতধ্বনি সেই ক্ষুদ্র কুটীর অতিক্রম করিয়া চারিদিকে শ্রুত হইল, এবং তালপুকুরের সুন্দরীদিগের চতুরতা প্রকটিত করিল! শুনিয়াছি, রাত্রি তিনটার পর বেচারা দেবীপ্রসাদ সুন্দরীদিগের পায়ে ধরিয়া ক্ষমা চাহিল,—তখন সুন্দরীগণ ক্ষমা করিলেন,—দেবীপ্রসাদ দুই ঘণ্টা নিদ্রা যাইয়া প্রাণে বাঁচিল।

এদিকে বিবাহের খাওয়া-দাওয়া মহাসমারোহ। রমণীকান্তের স্নেহবশতঃ বা ভয়বশতঃ অনেক আত্মীয়বান্ধব এই নিমন্ত্রণে আসিয়াছিলেন, সনাতনবাটী, বর্দ্ধমান ও কলিকাতা হইতে অনেক লোক সভার শোভা বর্দ্ধন করিয়াছিলেন। এরূপ বিবাহে উপস্থিত হইতে কেহ কেহ ভীত হইয়াছিলেন, কিন্তু অনেকেই জমীদারমহাশয়ের বিশ্বস্ত

লোক এবং পরম সুহৃদ-জমীদারমহাশয়ের যাহা হইবে আমাদেরও তাহা হইবে,—এইরূপ মনে ঠিক করিয়া আহরে বসিয়া গেলেন।

আবার অনেক বীরপুরুষ জমীদারের ভয়ে আসিয়াছিলেন, আবার সমাজের ভয়ে আহারের পূর্ব্বেই গা ঢাকা দিলেন। সমাজ তাঁহাদিগের বীরত্ব ও তীক্ষ্ণ বুদ্ধির অনেক প্রশংসা করিল!

আহারের পর হেমচন্দ্র রমণীকান্তকে বলিলেন,—আপনার অনুগ্রহে আমি আজ বড়ই সম্মানিত হইলাম, আপনার খাতিরে আপনার অনেক আত্মীয়বান্ধব আজ এখানে আহার করিয়াছেন, দরিদ্র হেমচন্দ্রের কথায় এরূপ ক্রিয়াতে একজনও উপস্থিত হইত না। রমণীকান্ত উত্তর করিলেন,—হেমচন্দ্র, আমার আত্মীয়বান্ধব অধিকাংশই বাহিরে ভোজন করিতেছে, দেখিবে আইস।

দুইজনে ধীরে ধীরে বাহিরে গেলেন। সুন্দর চন্দ্রালোক নৈশ জগৎকে বড় শোভিত করিয়াছে, বসন্তের মন্দ মন্দ বায়ু ক্ষেত্রের উপর বহিয়া যাইতেছে, ক্ষুদ্র ক্ষুদ্র বন্য পুষ্পগুলি সেই চন্দ্রালোকে ফুটিয়া নীরবে সুগন্ধ বিকাশ করিতেছে। প্রায় অর্দ্ধক্রোশ পথ যাইয়া দুইজনে একটী বিস্তীর্ণ আম্রকাননে উপস্থিত হইলেন, হেমচন্দ্র দেখিলেন, তথায় যেন একটী মেলা বসিয়া গিয়াছে, প্রায় দশ সহস্র লোক মহা উল্লাসে খাইতে বসিয়াছে। রমণীবাবুর যত প্রজা বিবাহ দর্শন করিতে আসিয়াছিল, রমণীবাবুর আদেশে সকলকে এই আম্রকাননে খাওয়াইবার আয়োজন করা হইয়াছে! রমণীবাবু সকলকে নূতন বস্ত্র দিয়াছেন, মেয়েদের নূতন সাটী দিয়াছেন, তাহাদিগের কোলের ছেলেদের হাতে এক একটী টাকা দেওয়া হইয়াছে। মহা উল্লাসে সকলে ভোজনে বসিয়াছে, ইতিমধ্যে রমণীবাবু তথায় উপস্থিত হওয়ায় সকলে সহসা দণ্ডায়মান হইয়া উচ্চৈঃস্বরে জয় জয় নাদে জমীদারকে সম্ভাষণ করিল! মেয়েরাও ঘোমটা টানিয়া, ছেলে কোলে করিয়া, বাবুমহাশয়কে অনেক স্তুতিবাদ করিল। দরিদ্রদিগের এই উল্লাস, ভক্তি ও স্নেহ দেখিয়া রমণীকান্তের চক্ষুতে জল আসিল।

ধীরে ধীরে হেমচন্দ্রকে পার্শ্বে ডাকিয়া লইয়া গিয়া রমণীকান্ত গম্ভীরস্বরে বলিলেন,—ঐ শুন গগনভেদী জয় জয় নাদ! ঐ শুন আনন্দধ্বনি ও উল্লাসশব্দ! হেমচন্দ্র! ইহারা আমার আত্মীয়বান্ধব। তুমি আমি যেমন হিন্দু, ইহারাও সেইরূপ হিন্দু, ইহারা আমাদের এক ধর্ম্মাবলম্বী,—এক হিন্দুজাতীয়। পুরাকালে সকল হিন্দুদিগের মধ্যে আহার ব্যবহার ছিল, কি ছার আধুনিক নিয়মে আমরা বিভিন্ন হইয়া জাতীয় দুর্ব্বলতা প্রাপ্ত হইয়াছি! আমাদের মধ্যে অনৈক্য সাধন করা, দুর্ব্বলতা সঞ্চার করা অনেকের অভিপ্রায়, আমরা নিজের চেষ্টায় যদি ঐক্য সাধন করিতে পারি, তবে হিন্দুজাতির গৌরবের কি আর সীমা থাকিবে? যতদিন সেরূপ ঐক্য না হয়, ততদিন, বৃথা আমাদের ধর্ম্মশিক্ষা, বৃথা আমাদের সামাজিক উন্নতি, বৃথা আমাদের রাজনৈতিক আন্দোলন! আর যখন আমরা পুনরায় জাতীয় ঐক্যবলে বলবান হইব, তখন আমাদের সামাজিক ও রাজনৈতিক উন্নতি কে রোধ করিবে? হেমচন্দ্র! আমাদের উন্নতি আমাদের নিজের হস্তে, অন্যের অনুগ্রহসাপেক্ষ নহে।

ঐ আবার শুন, গগনভেদী জয় জয় নাদ! ঐ দশ সহস্র লোক আমার আত্মীয়-বন্ধু,

ঐ দশ সহস্র লোক আমার স্বজাতীয়, কেননা উহারাও হিন্দু। হেমচন্দ্র! আমাদের যতটুকু ক্ষমতা আছে, আমরা যেন হিন্দুদিগের মধ্যে ঐক্যসাধনে আজীবন যত্ন করি। ভগবান করুন, যেন আমরা সকল হিন্দু পুরাকালের ন্যায় ঐক্যবল প্রাপ্ত হই,—যেন আমরা সকল হিন্দু একত্র পূজানুষ্ঠানে মিলিত হইয়া হিন্দুদের পরব্রহ্মের নাম লইতে শিখি।

সমাপ্ত